**শ্রী আবুল হাসানাৎ খান ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি একটি অত্যন্ত উদ্বেগজনক বিষয় এই সভায় উপস্থিত করতে চাই। গত বছর ৫ই আগস্ট তারিখে বহরমপুরের শিক্ষক নেতা এবং ভারতীয় মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির জেলা কমিটির সদস্য মানব সাহাকে অপহরণ করা হয়েছিল। দুদিন পরে তার মৃতদেহ ভাগিরথীর জল থেকে পাওয়া গিয়েছিল। সেই ঘটনাকে কেন্দ্র করে এই বিধানসভায় তুমুল হৈচৈ হয়েছিল এবং ধিক্কার জানানো হয়েছিল। এই ঘটনার অন্যতম আসামী কুখ্যাত সমাজবিরোধী অধীর চৌধুরী এখন ফেরার। গত ১৮ তারিখে বহরমপুরে কংগ্রেস সভা ডেকে কংগ্রেসের নেতারা ঘোষণা করেছে সেই ফেরার আসামী অধীর চৌধুরীকে মিছিল সহকারে বহরমপুরে নিয়ে আসবে। এটা অত্যন্ত উদ্বেগজনক ব্যাপার। বহরমপুর এলাকায় গত ৩-৪ বছরে ৭ জন বামপন্থী কংগ্রেস কর্মীর দ্বারা খুন হয়েছে।

অধীর চৌধুরী তার নায়ক। সে কংগ্রেস দলের আশ্রিত। যাকে তারা ফিরিয়ে দেবার নাম করে মিছিল করে নিয়ে আসবে সে ফেরারি আসামী, তাদেরই আশ্রয়ে সে আছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করছি, কোথায় সেই অধীর চৌধুরী—তাকে খুঁজে বের করতে হবে। সেদিন যাঁরা ঘোষণা করেছিলেন, তাঁরা জানেন তার ঠিকানা। তাঁদের কাছ থেকে ঠিকানা নিয়ে অবিলম্বে তাকে গ্রেপ্তার করার দাবি জানাচ্ছি। মুর্শিদাবাদ জেলায় কংগ্রেস দল আইন-শৃঙ্খলার অবনতি ঘটাচ্ছে, তার বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হোক। আমি এই দাবি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে উত্থাপন করছি।

**শ্রীমতী তানিয়া চক্রবর্তী ঃ** (উপস্থিত ছিলেন না)।

**শ্রী নির্মল মুখার্জি ঃ** মিঃ স্পিকার স্যার, গত ২৫শে নভেম্বর কংগ্রেস দলের যে জনসভা ব্রিগেডে ডাকা হয় সেই জনসভায় বেশ কিছু দাগী সমাজবিরোধীকে কংগ্রেস দল আমদানি করেছিল। এই প্রসঙ্গে আমি একটি ঘটনার কথা উল্লেখ করতে চাই। ঐ ২৫ তারিখে মিটিং থেকে ফেরার পথে ৪০/এ, চিত্তরঞ্জন অ্যাভেনিউতে অবস্থিত ক্যালকাটা কাফে নামে একটা মদের বারে তিনজন সশস্ত্র অবস্থায় হামলা করে এবং জোর করে মদ খায় ও ভাঙচুর করে। পরে পুলিশকে খবর দিলে পুলিশ ঐ তিনজনকে অ্যারেস্ট করে। তাঁদের নাম হচ্ছে কার্তিকচন্দ্র দত্ত, ঠিকানা, ২৬/১/১এ, শশীভূষণ দে স্ট্রীট। আর একজনের নাম অসিত দত্ত, ঠিকানা ২২, নুর মহম্মদ লেন এবং বিশ্বনাথ সাহা, ঠিকানা, রমানাথ বিশ্বাস লেন। আমি আরও কিছু বলতে চাই। কিছু দিন আগে মুচিপাড়ায় কংগ্রেস যে তান্ডব চালায়, সেই ঘটনায় যুক্ত ছিল কার্ত্তিক দত্ত। পুলিশ তাকে সেদিন সশস্ত্র অবস্থায় অ্যারেস্ট করে। সেখান থেকে পুলিশ একটা রিভালবার এবং কিছু কার্তুজ উদ্ধার করে।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে আমি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, গত ২৪ তারিখে রানাঘাট ১নং ব্লক অফিসে কংগ্রেস(ই) একটা ডেপুটেশন দেবেন বলে প্রচার করে এবং প্রায় অর্ধশতাধিক মাইক বার করেন ও বলেন যে হাজার

হাজার লোক হবে। আমরা আশঙ্কা করেছিলাম যে আর একটা হরিহরপাড়া তৈরি হবে, বি.ডি.ও. অফিস ভাঙচুর হবে, বোমা মাস্টেকের ঘটনা ঘটবে। কিন্তু ২৪ তারিখে মাত্র ৩০৭ জন লোক হয়, তারপর তাঁরা ব্লক অফিসে ডেপুটেশন দিলেন। ডেপুটেশন দিয়ে তাঁরা ফিরে এলেন মুখ চুন করে। রাস্তায় দু'দলের মধ্যে ঝগড়া বেধে গেল এই বলে যে লোক আনতে পারিস নি কেন। নিজেদের মধ্যে ওঁরা ঝগড়া করুন, আমাদের আপত্তি নেই। কিন্তু ফিরে এসে তারা নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্টের রায়গঞ্জ ডিপোর একটা বাসে আগুন ধরিয়ে দিলেন। গ্রামের লোক বালতি করে জল এনে আগুন নেভালেন। গ্রামের লোক, নারী-পুরুষ নির্বিশেষে এবং দলমত নির্বিশেষে কংগ্রেসের এই কাজকে সমস্বরে ধিক্কার জানাল। ডেপুটেশন দিতে এসে তা দিতে পারলেন না, আর একটা হরিহরপাড়া তৈরি করতে পারলেন না। কিন্তু এক মাইল দূরে একটা বাস যেটা থেমে ছিল তাতে ওরা আগুন লাগিয়ে দিল। ওদের এইসব বিশৃঙ্খলা কঠোর হস্তে দমন করা উচিত বলে আমি মনে করি।

**শ্রী অবিনাশ প্রামাণিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কেন্দ্রের কংগ্রেস সরকার দেশের স্বাধীনতা, সার্বভৌমত্ব বিসর্জন দিয়ে দেশের যে কৃষিনীতি গ্রহণ করেছে, সারের ভর্তুকি তুলে দিয়ে, সারের নিয়ন্ত্রণ তুলে দিয়ে কৃষকদের মারার যে নীতি গ্রহণ করেছে, তারফলে আজকে পশ্চিমবঙ্গে কৃষকরা সার পাচ্ছে না। আলু, পেঁয়াজ, ধান চাষ এসে গেছে কিন্তু কৃষকরা প্রয়োজনীয় সার পাচ্ছে না।

[11-20 – 11-30 A.M.]

আমি মাননীয় কৃষিমন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি যাতে পশ্চিমবঙ্গের কৃষকরা ১৯৯২ সালের প্রথম দিকে যে দামে সার পেত সেই দামেই সার পায় কেন্দ্রীয় সরকার যেন সেই দামে সার দেওয়ার ব্যবস্থা করেন। এই ব্যবস্থা যদি কেন্দ্রীয় সরকার না করেন তাহলে কৃষকরা পশ্চিমবাংলার কংগ্রেসিদের ঘেরাও করতে বাধ্য হবে। সারা ভারতবর্ষের কেন্দ্রীয় কংগ্রেসি সরকার কৃষকদের সর্বনাশ করছে। সুতরাং তার বিরুদ্ধে কৃষকরা রুখে দাঁড়াবে এইকথা আমি আপনার মাধ্যমে কৃষিমন্ত্রীর কাছে জানাচ্ছি এবং দৃষ্টিও আকর্ষণ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, গতকাল বামফ্রন্ট সরকারের ১৩টি পার্টি মিলে মমতা বন্দোপাধ্যায়ের যুব কংগ্রেসকে কাউন্টার করার জন্য একটা সভা ডাক দেওয়া হয়েছিল। কিন্তু এই সভাকে কেন্দ্র করে আশ্চর্যজনক একটা ঘটনা ঘটেছে। সভার পরে সিপিএমের ক্যাডাররা হাওড়া জেনারেল হসপিটাল ভাঙ্গচুর করেছে। এই সভায় লোক জড়ো করার জন্য রাস্তার হকারদের কার্ড কেড়ে নেওয়া হয়েছে। অটো রিক্সাদের কাছ থেকে কার্ড নিয়ে নেওয়া হয়। এছাড়া বহু মানুষকে ভয় দেখিয়ে রেশন কার্ড কেড়ে নেওয়া হয় এবং এইভাবে বিগ্রেডের সমাবেশে লোক জড়ো করা হয়। স্যার, আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন যে বিগ্রেডের সভায় সমাবেশ করার জন্য দক্ষিনেশ্বর থেকে ভিখারি নিয়ে যাওয়া হয়েছে। আরও আশ্চর্যের [illegible] তুলে নেওয়া হয়েছে। মাননীয় মন্ত্রী সুভাষ চক্রবর্তী

মহাশয় মাত্র ৩০০ টাকার বিনিময়ে ১০ হাজার বাসকে বাসরুট থেকে তুলে নিয়েছিলেন এমন কি এই ভয়ও দেখানো হয়েছে যে যদি সমাবেশে যোগদান না করে তাহলে হকারদের লাইসেন্স কেড়ে নেওয়া হবে। বাস মালিকদেরও লাইসেন্স কেড়ে নেওয়া হবে। একথাও বলা হয়েছে যদি সভায় না যায় তাহলে পরের দিন রক্ত গঙ্গা বইয়ে দেওয়া হবে। এইভাবে হুমকি দিয়ে গণতান্ত্রিক অধিকার জনগণের কেড়ে নেওয়া হয়েছে। আপনারা জেনে রাখুন, মমতা বন্দ্যোপাধ্যায় পশ্চিমবঙ্গের মানুষের স্বার্থে লড়াই করছে। সেখানে জোর করে বাস বন্ধ করে, মানুষকে ভয় দেখিয়ে বিগ্রেডে নিয়ে এলেও সেই আন্দোলন বন্ধ করা যাবে না। পশ্চিমবঙ্গের মানুষের স্বার্থে আমরা আন্দোলন চালাব। সরকারি র‍্যালিতে নয়, স্বতস্ফুর্তভাবে মানুষ মমতার ডাকে সাড়া দিয়ে আমাদের সাথে এগিয়ে আসবে এবং ভরিয়ে দেবে।

**শ্রী আবু আয়েস মন্ডল :** স্যার, কংগ্রেস (আই) নেতারা হঠাৎ ক্ষিপ্ত হয়ে উঠেছেন এবং উত্তেজিত হয়ে পড়েছেন। দীর্ঘ ১৬ বছর ধরে ক্ষমতায় না থাকায় তারা আজকে অসহিষ্ণু হয়ে পড়েছে। গণতান্ত্রিক আন্দোলন করার নামে তারা আজকে তীব্র সন্ত্রাসের সৃষ্টি করেছে এবং অরাজকতা করে চলেছে। তারা এমন একটা জায়গায় পৌঁছেছে যে গরু, ছাগল ভেড়ারাও আজকে কংগ্রেসিদের লোক হয়ে যাচ্ছে। সেই কারণে কিছু দিন আগেই তাদের থানায় গরু, ভেড়া প্রভৃতি ঢুকিয়েছে। এইভাবে তারা অরাজকতার সৃষ্টি করছে। আমি বলতে চাই যে, পশ্চিমবঙ্গের গণতান্ত্রিক প্রিয় মানুষ এই জিনিস বরদাস্ত করবে না এবং তার প্রমাণ হিসাবে গতকালের বিগ্রেডের সমাবেশ। এই সভাই প্রমাণ দিয়েছে যে পশ্চিমবঙ্গের সংগ্রামী মানুষ তাদের এই অরাজকতা বরদাস্ত করবে না এবং পশ্চিমবঙ্গের ঐতিহ্য বজায় রাখবে

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অত্যন্ত গুরুত্বপূর্ণ একটি বিষয়ের ব্যাপারে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় মুখ্যমন্ত্রী এবং এই সভার প্রবীণ মাননীয় মন্ত্রী মহাশয় বিনয়বাবু আছেন তারও দৃষ্টি আকর্ষণ করছি। আজকে সারা মেদিনীপুর জেলায় মার্কসবাদী কমিউনিস্ট পার্টির অত্যাচার চলেছে। আমার বিধানসভা কেন্দ্র স্বয়ং মাননীয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ সত্ত্বেও সেখানে একজন কংগ্রেস কর্মী খুন হয়েছেন সি. পি এম.-র হাতে, তাঁর নাম বলাই জানা। মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ সত্ত্বেও, শান্তিশৃঙ্খলার প্রতিশ্রুতি দেওয়া সত্ত্বেও আজকে মেদিনীপুর জেলায় কংগ্রেস কর্মীকে কমিউনিস্ট পার্টির চক্রান্তকারীর হাতে খুন হতে হয়েছে। মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ সত্ত্বেও এবং জেলা শাসকের উপস্থিতিতে ও সি পি. এম.-র নেতাদের সাথে বৈঠকে বসে লিখিত প্রতিশ্রুতি দেওয়া সত্ত্বেও পুলিশ, সমাজবিরোধী খুনী ও গুন্ডারা একসঙ্গে সারা মেদিনীপুর জেলায় খুন, রাহাজানি, লুঠতরাজ চালাচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে জানাতে চাই হরিহরপাড়ার মতো অবস্থা যেন এখানে সৃষ্টি না হয় যে অবস্থা এখানে হয়ে গিয়েছে সেই পরিপ্রেক্ষিতে এই কথা বলতে চাই। সারা মেদিনীপুর জেলায় প্রতিটি ব্লকে আজকে সমাজবিরোধীরা খুনীরা এবং সি. পি. এম.-র পুলিশ একসঙ্গে রাহাজানি, খুন, ডাকাতি নির্যাতন চালাচ্ছে। মাঠের ফসল লুঠ হচ্ছে, বাড়ি লুঠ হচ্ছে। তাই আমি আপনার কাছ থেকে জানতে চাই, এখানে কি একটা গণতান্ত্রিক সরকার আছে না

ডাকাতির সরকার রয়েছে, নাকি খুনের সরকার রয়েছে, নাকি সমাজবিরোধীদের সরকার রয়েছে, নাকি ফসল লুঠের সরকার রয়েছে? আমি আপনার কাছে প্রশ্ন করতে চাই, এই বিধানসভার সদস্যদেরকেও জানাতে চাই কোন গণতান্ত্রিক মূল্যবোধে আজকে বাঙলার মানুষ বেঁচে আছে?

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকার একটি গুরুত্বপূর্ণ বিষয়ের ব্যাপারে মাননীয় ভূমিরাজস্বমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত বৎসর আমার এলাকায় পুরাপাড়া মৌজায় জে. এন. নম্বর ৬৩ যে মাঠ খসড়া হয়েছিল তখনকার কর্মচারী যিনি বিজয়কুমার পাঠিয়া তিনি কিছুই জানেন না, ফলে শতকরা ৯০ ভাগ তিনি ভুল করেছেন। এবারে যাতে ঐ কাগজপত্রগুলি জে. এল. আর. অফিসে ঠিকভাবে পৌঁছায় রেকর্ড করে তার জন্য আমি আবেদন করছি। ঐ ভুলের জন্য কোনও লোক খরচা পায়নি, ফলে বিশৃঙ্খলা সৃষ্টি হয়েছে। আমি ডি. এম.-র কাছে আবেদন করেছি, জে. এল. আর. ও. অফিসে আবেদন করেছি এবং আপনার কাছেও আবেদন করছি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে সেখানে লোক পাঠিয়ে রেকর্ড ঠিক করান, বহু লোক খরচা পায়নি, ফলে অ্যাটেসটেশনও করা যাচ্ছে না। তাই অবিলম্বে এটার তদন্ত করা দরকার। নূতন করে খসড়া ঠিক করতে হবে এর কারণ এখানে শতকরা ৯০ ভাগ ভুল হয়েছে। এই ব্যাপারে যদি আমাকে ডাকেন তাহলে আমি প্রয়োজনীয় নথিপত্র জানিয়ে দেব।

**শ্রীমতী অনুরাধা পুততুন্ডা :** মিঃ স্পিকার স্যার খুন করে খুনের ঘটনা লোপাট করার একটা চক্রান্তের নজির এই সভায় হাজির করতে চাই। আগামী ১৭ই নভেম্বর আমার জেলায় বারুইপুরে ২৫ বছরের এক গৃহবধূ সবিনা বিবিকে নৃশংসভাবে তার বর মেহেবুব আলি এবং তার দেওর সামসুদ্দিন নস্কর খুন করেন। এই খুনিরা বারুইপুর এলাকার [*****] ডান হাত বলে পরিচিত।

**মিঃ স্পিকার :** এটা হবে না বাদ যাবে।

[11-30 – 11-40 A.M.]

**শ্রীমতী অনুরাধা পুততুন্ডা :** আমি আপনার মাধ্যমে মাননীয় পুলিশ মন্ত্রীর কাছে আবেদন করছি যে অবিলম্বে যেন অপরাধীদের বিরুদ্ধে সঠিকভাবে চার্জশীট তৈরি করা হয়। ইতিমধ্যে একটা রাজনৈতিকদলের পক্ষ থেকে এই ঘটনা লোপাট করে দেওয়ার চেষ্টা চলছে। এবং দায়িত্বশীল ব্যক্তি যারা আছেন তারাও উঠে পড়ে লেগেছেন। এই জন্য আমি দাবি করছি এই গৃহবধূর মৃত্যুর তদন্ত হোক। যারা এই অপরাধের সঙ্গে যুক্ত তাদের শাস্তি হোক এবং যে বিধায়ক এই নক্কারজনক ঘটনার সঙ্গে জড়িত তারা পশ্চিমবঙ্গের বুক থেকে লোপাট হয়ে যাবে।

Note *[Expunged as ordered by the chair]

**মিঃ স্পিকার :** শোভনদেব চট্টোপাধ্যায়ের নাম বাদ যাবে।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ :** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে জানতে চাই যে পশ্চিমবাংলার থানাগুলি কারা চালাচ্ছে? সি. পি. এম পার্টির লিডাররা কি চালাচ্ছে? গত ২৮ সেপ্টেম্বর গোপালনগর থানায় ৪২ লক্ষ টাকার হেরোইন ধরা পড়েছিল। ঐ থানার ও.সি সেটা আত্মসাৎ করার চেষ্টা করেছিল। আমি সেটা জানতে পেরে এস. পি-কে জানাই এবং এস. পি, অ্যাডিশনাল এস. পি-কে দিয়ে গোপালনগর থানা থেকে সেই হেরোইন উদ্ধার করে। কিন্তু সেই ও.সি-কে এখন সাসপেন্ড বা অ্যারেস্ট করা হয়নি। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে ঐ ও. সি-কে অবিলম্বে অ্যারেস্ট করা এবং সি. পি. এমের নেতা পঙ্কজ ঘোষ, যিনি এই ঘটনার সাথে যুক্ত তাকেও অবিলম্বে অ্যারেস্ট করার দাবি আমি রাখছি।

**শ্রী ঈদ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয় একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। কেন্দ্রীয় সরকার ক্ষমতায় আসার পর যতগুলো জনস্বার্থ নীতি নিয়েছে তারমধ্যে অন্যতম হচ্ছে সারের উপর ভরতুকি বন্ধ করে দেওয়া। কৃষক সমাজ আর দিশেহারা হয়ে পড়েছে। সামনেই রবি শস্যের চাষ, কিন্তু বাজার থেকে সার উধাও হয়ে গেছে। চাষীরা সার পাচ্ছে না। কৃষক সমাজ আজ ক্ষতিগ্রস্ত হচ্ছে। তাই আমার দাবি এখান থেকে সর্বসম্মত সিদ্ধান্ত বা প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হোক যে সারের উপর ভরতুকি আবার চালু করার জন্য।

**শ্রী জুট লাহিড়ী :** মাননীয় স্পিকার স্যার, গত ৪ঠা অক্টোবর রামরাজাতলা রেলওয়ে ক্রসিং-এ ছয় জনের মর্মান্তিক মৃত্যু ঘটে। ঐ এলাকার মানুষের দীর্ঘদিনের ফ্লাইওভারের দাবি রয়েছে। এই ব্যাপারে আমি বার বার পি. ডবলু. ডি মিনিস্টার মতীশ রায় মহাশয়কে জানিয়েছি। কিন্তু আজ পর্যন্ত এই ব্যাপারটির সুরাহা হয়নি। ফ্লাই ওভার না থাকার ফলে ঐ এলাকায় যানজটের সৃষ্টি হয় এবং একটার পর একটা অ্যাকসিডেন্ট হচ্ছে। রেলওয়ে অথরিটির সঙ্গে কথাবার্তা হয়েছে তারা এই ব্যাপারে সজাগ এবং ফ্লাই ওভারের প্রয়োজন সেই ব্যাপারে তারাও একমত।

আমি তাঁদের চিঠি দিয়েছিলাম এবং সেই চিঠির উত্তর তাঁরা দিয়েছেন। We entirely agree that the construction of railway over-bridge at Ramrajatola has become very very essential. We have requested the West Bengal State Government to construct the road-over-bridge in location like Ramrajatola etc. We are again requesting the West Bengal Government to consider this proposal on priority... তাই আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী শ্রী মতীশ রায় মহাশয়কে অনুরোধ করব যে রামরাজাতলায় রেলওয়ে ক্রসিংয়ের ওপর ফ্লাই ওভার তৈরি করবার বন্দোবস্ত করুন। একটার পর একটা মানুষের অমূল্য জীবন নষ্ট হয়ে যাচ্ছে। গাড়ি,

াড়া এমনভাবে জ্যাম্ হয়ে যাচ্ছে যে গাড়ি চলাচল পর্যন্ত বন্ধ হয়ে যেতে বসেছে। তাই াপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর প্রতি আবেদন করছি যে, অবিলম্বে ফ্লাই ওভার নির্মাণের ন্দোবস্ত করুন। সব টাকা ব্রিগেডের মিটিংয়ে এবং ক্যাডারদের পাইয়ে না দিয়ে কিছু উন্নয়নমূলক াজ করুন মানুষের স্বার্থে। সারা পশ্চিমবাংলায় আজকে লুঠতরাজ চলছে। আজকে শ্চিমবাংলাকে মৃতপ্রায় অবস্থায় এনে ফেলেছেন। মানুষের যাতে কল্যাণ হয় তার দিকে দৃষ্টি ন। এঁরা নিজেদের পকেট ভরতে ব্যস্ত। শুধু ক্যাডারদের পাইয়ে দিলে চলবে না। কিছু ন্নয়নমূলক কাজ করুন। তাই আবার মাননীয় মন্ত্রীকে অবহিত করতে চাই, অবিলম্বে ফ্লাই ভার তৈরি করবার জন্য উদ্যোগী হন। আর যদি তা না করেন তাহলে আগামীদিনে আমরা াান্দোলন করতে বাধ্য হব এবং ফলস্বরূপ রেল এবং রাস্তা অবরোধ করতে বাধ্য হব।

**শ্রীমতী তানিয়া চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা নজিরবিহীন টনা তবে আজকে আর নজিরবিহীন বলা যাচ্ছে না, নারকীয় ঘটনার প্রতি আপনার দৃষ্টি াকর্ষণ করছি। এমন একটা বিকৃত কামনার কথা যা উচ্চারণ এই বিধানসভায় দাঁড়িয়ে ামাকে করতে হচ্ছে এবং লজ্জায় আমার মাথা হেঁট হয়ে যাচ্ছে। কিন্তু আজকের দিনে নতুন বে না বলে পারছি না। ঘটনাটা হচ্ছে মুর্শিদাবাদে বড়বাথানে মিল্কি গ্রামে ধান কাটতে ওয়ার সময় ধুমসী টুডু বলে এক গর্ভবতী মহিলা—ধর্ষিতা হন এবং ধর্ষণের পর তাঁকে ত্যা করবার চেষ্টা করা হয়। নবগ্রাম থানাতে ডায়রি করা হয়েছে কেশব ঘোষের নামে এবং ন একজন কংগ্রেসের সদস্য কর্মী এবং হান্নান মোল্লা নামে এক ব্যক্তি—তিনিও কংগ্রেসের কটি বিশেষ গোষ্ঠীর অনুগামী। আজকে আপনারা বাংলার মা, বোনেদের প্রতি অনুরাগ খাচ্ছেন। আপনাদের লজ্জা করা উচিত। আজকে আপনারা এই বক্তব্যের মধ্যে নিশ্চয় ঝতে পারছেন। কি করছেন আপনারা গ্রামবাংলাতে। একটার পর একটা বাংলার মা, ানেদের নির্যাতন করছেন এবং আজকে এখানে এসে চিৎকার করছেন। আমার এলাকাতে ানিহাটিতে চোদ্দ বছরের মেয়েকে হত্যা করবার পর যে ছেলেটিকে ধরা হয়েছে এবং ানাতে রয়েছে সেও কংগ্রেসের সদস্য। আজকে লজ্জার কথা যে তাকে ছাড়ানোর জন্য কিছু ংগ্রেসের কর্মী হাজির হয়েছিলেন। আজকে মমতা দেখাচ্ছেন বাংলার মা, বোনেদের প্রতি। ননীয় আজকে বাংলার মা, বোনেদের সম্মান কারা নষ্ট করছেন সেই চিহ্নিতকারীদের হ্নিত করতে আজকে বিধানসভায় দাঁড়িয়ে আমাকে এই কথা বলতে হল এবং আজকে াদের চিহ্নিত করবার সময় এসেছে।

**শ্রী সুকুমার দাস :** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে একটি নীতিগত প্রশ্ন এই উসে তুলতে চাই। নীতিগত প্রশ্নটি হচ্ছে সি. পি. এমের, সিটুর সহ সভাপতি সারা ারতের তথা পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসু বাইশে নভেম্বর একটি হোটেলে বক্তৃতা সঙ্গে বলেছিলেন যে শ্রমিক সমাজের ধর্মঘট হল শেষ অস্ত্র। কিন্তু তাঁরই একজন মন্ত্রী তথা রিবহনমন্ত্রী দুদিন কথা শেষ হতে না হতেই পঁচিশ নভেম্বর যুব কংগ্রেসের ডাকে ব্রিগেড লা সমাবেশকে কেন্দ্র করে যে বাস, ট্রাম ভাঙচুর হয়েছিল বলে পরের দিন ধর্মঘট

ডাকলেন। আপনাদের কাছে জানতে চাই আজকে এখানে দাঁড়িয়ে ভারতবর্ষের কমিউনিস্ট পার্টি আজকে পর্যন্ত যুগের প্রয়োজনে, দেশের প্রয়োজনে কখনও সত্যি কথা বলেনি। আজকে আমি বলতে চাই যে, যে দলের সহ সভাপতি পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী ধর্মঘট প্রসঙ্গে এই কথা বলেন, দুদিন পরে তাঁরই কর্মচারী পরিবহনমন্ত্রী শ্যামল চক্রবর্তী সিটুর নামে যদি ধর্মঘট ডাকেন তাহলে কে সত্যি কথা বলছেন?

[11-40 – 11-50 A.M.]

আমি জানতে চাই যে কোথায় গাড়ি ঘোড়া ভাঙ্গা হয়েছে? আপনারা ২৯ তারিখে ব্রিগেডের জন্য রাস্তা থেকে হাজার হাজার সরকারি গাড়ি তুলে নিলেন, সরকারি গাড়িতে ঝাণ্ডা লাগালেন তার বেলায় বে-আইনি হল না? তার জবাব কে দেবে? আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে এর জবাব চাই যে কেন তিনি বলেছেন যে শ্রমিকের শেষ অস্ত্র ধর্মঘট আজকে ২৪ ঘন্টার নোটিশ না দিয়ে যেভাবে মানুষকে দিয়ে ধর্মঘট করেছিলেন—সেই স্বাধীনতা লগ্ন থেকে আজ পর্যন্ত কমিউনিস্ট পার্টি কখনও সত্য কথা বলে না—আজকে প্রায়শ্চিত্ত করার দিন এসেছে, রাশিয়ার ১০ লক্ষ মানুষকে খুন করানও হয়েছে, এখানেও ১০ হাজার মানুষ খুন হয়েছে, আজকে ভারতবর্ষে এই কমিউনিস্ট রাজত্বের অবসান হয়ে এসেছে।

(মাইক বন্ধ হয়ে যাওয়ায় মাননীয় সদস্য তাঁর আসন গ্রহণ করেন।)

**শ্রী কমলেন্দু সান্যাল :** মিঃ স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৮১ সালের পর থেকে নদীয়া জেলাতে বহু প্রাথমিক বিদ্যালয় গড়ে উঠেছে, বহু প্রাথমিক শিক্ষক অবসর গ্রহণ করেছেন, কিন্তু ১৯৮১ সালের পর থেকে আজ পর্যন্ত প্রাথমিক শিক্ষক নিয়োগ করতে পারা যায়নি এবং করতে না পারার পিছনে ওঁদের হাত রয়ে গেছে। আমার ভাষাটা এ'রকমভাবে বলতে খারাপ লাগছে ওঁদের কিছু 'চামচা' বিভিন্ন কোর্টে মামলা করে শিক্ষক নিয়োগের পথে বাধা সৃষ্টি করছেন। নদীয়ার শিক্ষাকে অন্ধকারে ডুবিয়ে দেবার চেষ্টা করছেন। সেজন্য আমি মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে তিনি একটা ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী আবদুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমাদের মাননীয় সদস্য শ্রী অতীশচন্দ্র সিনহা মহাশয় মুলতুবী প্রস্তাব নিয়ে এসেছেন, আপনি বিষয়টি পড়ার অনুমতি দিয়েছেন, আলোচনা করার সুযোগ দেননি। শুধু মুর্শিদাবাদ জেলাতেই নয়, গোটা পশ্চিমবাংলায় নদীয়া, মেদিনীপুর এবং হুগলি সব জায়গাতেই সন্ত্রাসের সৃষ্টি হয়েছে। পুলিশ এবং সমাজবিরোধীদের আঁতাত অত্যন্ত দৃঢ় হয়েছে এবং নিরীহ, নির্দোষ মানুষের উপর হামলা হচ্ছে। কিছুদিন আগে মুর্শিদাবাদের সাধারণ মানুষরা বি. ডি. ও অফিসে একটা ডেপুটেশন দিতে যায় এবং ডেপুটেশন সেখানে রিসিভ করা হয়। তাদের যে দাবিগুলি ছিল সেই দাবিগুলি প্রতিকার না করে নির্মমভাবে গুলি চালিয়ে তাদের হত্যা করা

।। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে পাকিস্তানের অস্ত্র এসেছে এবং মাজ্জাতার আমলে কিছু ত্র ধুয়ে মুছে দেখিয়ে মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করা হয়েছে। আমাদে দাবি ছিল রিহরপাড়ার ঘটনা নিয়ে একজন সিটিং আজকে দিয়ে কমিশন বসানো হোক, সেটা মানা নি। আমাদের দাবি যারা খুন হয়েছে, নিহত হয়েছে এবং অন্যভাবে যারা ক্ষতিগ্রস্ত হয়েছে দের ক্ষতি পূরণ দেওয়া হোক। সে দাবিও মানা হয়নি। এত বড় হত্যাকান্ড আমরা বেছিলাম জেলার পুলিশ সুপার থেকে আরম্ভ করে যে এস, ডি, ও অর্ডার দিয়েছিলেন কে পর্যন্ত বরখাস্ত করা হবে, কিন্তু তাও করা হয়নি। এত বড় তথাকথিত জনদরদী রকার গোটা বাংলা বন্ধ হল, বিগ্রেডে বড় সমাবেশ হল, বহরমপুরে বিরাট সমাবেশ হয়েছে, বুও তাদের টনক নড়েনি। আমি আপনাকে অনুরোধ করছি, শুধু মেনশন নয়, হাউসে লোচনা করার সুযোগ দিন। এত যে নিহত হয়েছে তাদের পরিবারকে ক্ষতিপূরণ দেওয়ার বস্থা করুন। জ্যোতিবাবু যদি আজকে বিরোধী দলে থাকতেন তাহলে কি করতেন? হরিহরপাড়ায় ত বড় ঘটনা হয়েছে, ক্ষতিপূরণ দেন নি, কিছু করেননি।

**শ্রী বিজয় বাগদী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় শিল্প মন্ত্রীর দৃষ্টি াকর্ষণ করছি। ময়ূরাক্ষী কটন মিল আজ চার মাস বন্ধ হয়ে পড়ে আছে। সেখানকার মিকেরা প্রায় সাতশো-আটশো তারা বেকার হয়ে পড়েছে, অনাহারে দিন কাটাচ্ছে। তাই াপনার মাধ্যমে মাননীয় শিল্পমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, যাতে এই সাতশো-আটশো শ্রমিকের াবন বিপন্ন না হয় সেদিকে দেখুন।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি তর্ক-বিতর্ক করতে চাই না। আমাদের দস্য শ্রী আব্দুল মান্নান যে বক্তব্য রেখেছেন তাতে কিঞ্চিত সংযোজন করতে চাই। ব্যাপারটা কংগ্রেস কমিউনিস্টদের ব্যাপার নয়। আর, এস, পির নেতা একজন হেড মাস্টার তিনি হাউ হাউ করে কাঁদছিলেন, আমি তাঁর গায়ে হাত বুলিয়ে দিয়ে এসেছি। তিনি এই পরিষদের সভাপতি। এটা ওঁদের ব্যাপার, ওঁরা তাঁকে কি বোঝাবেন বা বলবেন। কিন্তু জ্যোতিবাবু যখন অপোজিশন লিডার ছিলেন দুজন পুলিশের গুলিতে মারা গিয়েছিল। তখন কংগ্রেস সরকার, একদিন পুরো আলোচনা হয়েছিল গুলি চালনোর ব্যাপারে হাউসে। দ্যাট ইজ দ্যা কনভেনশন, দ্যাট ইজ দ্যা প্রিসিডেন্ট। আমি আপনাকে বলছি, পুলিশের গুলি চালনায় দুজনের মৃত্যুতে একদিন পুরো আলোচনা চলতে পারে, সাতজন মারা গিয়েছে, অ্যাটলিস্ট দু ঘন্টা আলোচনার সুযোগ দিন হাউসে। তারপরে কৃষ্ণনগরে গুলি চলেছে, খুন হয়েছে, কেশিয়াড়ীতে খুন হয়েছে—এই সমস্তকে কেন্দ্র করে একটা পুরো দিন আলোচনার সুযোগ দিন, তাহলে কংগ্রেস বক্তব্য রাখতে পারবে, ওঁরা মাঠে-ময়দানে যেসব কথা বলছেন হাউসে বলতে পারবেন। আমরা যা দেখে এসেছি তাও বলব। বুদ্ধদেববাবু যে এনকোয়ারী কমিশন করেছেন তার টার্মস অ্যান্ড কনডিশন কি হল?

**শ্রী মানিকলাল আচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে, একটা গুরুত্বপূর্ণ

বিষয়ে কেন্দ্রীয় কয়লামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ই, সি, এলের যে মধুজোর কোলিয়ারী আছে সেখানে প্রায় এক হাজার শ্রমিক-কর্মচারী কাজ করে, সেখানে যে জায়গায় কয়লা উত্তোলন হচ্ছে সেখানে একদিকে আগুন, আর এক দিকে জল। তাই যে কোনও সময় আগুন ধরে যেতে পারে বা জলে ডুবে যেতে পারে। ওই শ্রমিক-কর্মচারিদের নিরাপত্তা দাবি করছি। ওখানে কোনও এজেন্ট জয়েন করতে চাইছে না। কারণ তারা মনে করছে যে কোনও সময় এটা মহাবীর কোলিয়ারীর সঙ্গে যুক্ত করতে পারে। আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করে বক্তব্য শেষ করছি।

(At this stage, Dr Zainal Abedin rose to speak on a point of order.)

**Mr. Speaker :** No point of order. It is not allowed.

**শ্রী মানিক ভৌমিক :** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি পশ্চিমবঙ্গের স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, গত ২০শে আগস্ট, আমার নির্বাচন কেন্দ্র মেদিনীপুরের ময়না থানায় থার্ড পুলিশ অফিসার কয়েকজন পুলিশ এবং সি, পি. এমের মদতপুষ্ট কিছু সমাজ বিরোধী ময়নার গজিনা গ্রামে চড়াও হয় এবং মহিলাদের শ্লীলতাহানী করে।

[11-50 - 12-00 noon]

আমি নিজে ওখানকার জনপ্রতিনিধি হিসাবে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে এসে তাঁর সঙ্গে কথা বলেছি এবং তিনি ব্যবস্থা নেবেন বলে কথাও দিয়েছেন কিন্তু আজও সেই পুলিশ অফিসাররা ময়না থানাতে রয়েছেন এবং একাধিক পুলিশ কেস করছেন। এইভাবে স্যার, এ এলাকাটাকে দ্বিতীয় হরিহরপাড়া করার চক্রান্ত করা হচ্ছে এবং তার চেষ্টা করা হচ্ছে। আমি তাই স্যার, আপনার মাধ্যমে বলতে চাই যে পশ্চিমবাংলায় এই যে নক্কারজনক ঘটনা ঘটেছে—আদিবাসী মহিলার যে শ্লীলতাহানির ঘটনা ঘটেছে সে ব্যাপারে অবিলম্বে দোষী ব্যক্তিদের গ্রেপ্তার করা হোক। স্যার, এ বিষয়ে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি আর্জি জানাচ্ছি, আবেদন রাখছি।

**শ্রী নিশিকান্ত মেহেতা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, গত ২৬শে সেপ্টেম্বর পুরুলিয়াতে হঠাৎ করে বন্যা দেখা দেয় এবং সেই বন্যায় প্রায় ১৫ জন মারা যান ও প্রায় ২।। হাজার ঘরবাড়ি নষ্ট হয়ে যায়। পি. এইচ. ই. এগ্রিকালচার, পি. ডব্লু. ডি (রেডিস) মুখ রেজিস) সেচ ইত্যাদি সব দপ্তর মিলিয়ে প্রায় ১০০ কোটি টাকার ক্ষতি হয়েছে আমাদের রাজ্য সরকার তার সীমিত ক্ষমতা নিয়ে সেখানে টেম্পুরারি রেসটোরেশন করেছেন কিন্তু তবুও স্যার, আপনার মাধ্যমে বলব, সেখানে পার্মানেন্ট কয়েকটি প্রকল্প গ্রহণ করে কিছু কাজ করা দরকার। এই প্রসঙ্গে বলতে গিয়ে আমি সেচ ও পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে

বলব, অবিলম্বে কুষ্টবাজার সেচ প্রকল্প, লোয়ার বাঁদু সেচ প্রকল্প, সাহার্য জুড়ি সেচ প্রকল্প রূপায়িত না করলে সেখানে রবি ফসল মার খাবে এবং ঝালদার শালদহ ব্রিজ ও বেগুন কুদর ব্রিজ পার্মানেন্টিলি না করলে যোগাযোগ ব্যবস্থা বিপর্যস্ত হবে। এ ব্যাপাারে আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়দের দৃষ্টি আকর্ষণ করছি। এই প্রসঙ্গে স্যার, বলতে গিয়ে দুঃখের সঙ্গে বলছি, পুরুলিয়াতে এতবড় বন্যা হয়ে গেলেও সেখানে কেন্দ্রীয় সরকার আজ পর্যন্ত পর্যবেক্ষক পাঠালেন না এবং কোনও সাহায্য করলেন না। সেই ক্ষতিগ্রস্ত এলাকার মানুষদের সাহায্যের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কোনও ভূমিকাই নেই। অপর দিকে কেরল ও মাদ্রাজে বন্যার পর আমরা দেখেছি সেখানে কেন্দ্রীয় পর্যবেক্ষক পাঠানো হয়েছে এবং উপযুক্ত সাহায্য করা হয়েছে। কেন্দ্রীয় সরকারের এই ভূমিকার আমি তীব্র নিন্দা করছি ও ক্ষোভ প্রকাশ করছি। অবিলম্বে সেখানে যাতে কেন্দ্র সাহায্য পাঠান তারজন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী শিবদাস মুখার্জি :** (নট প্রেজেন্ট)

**শ্রী অজয় দে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গোটা পশ্চিমবাংলা রাজ্যের আইনশৃঙ্খলার অবনতির ঘটনার কথা আমাদের মাননীয় সদস্যরা বলেছেন। আমিও স্যার, সেইরকম একটি ঘটনার কথা আপনার মাধ্যমে এই হাউসে উপস্থিত করছি। গত ২৭শে নভেম্বর কৃষ্ণনগরের বুকে কংগ্রেস কর্মী জয়ন্ত দাসের ঘটনা সেই রকমেরই একটি ঘটনা। স্যার, এ সম্পর্কে সি. পি. এম পার্টির নদীয়া জেলার সাধারণ সম্পাদক মহাশয়ের উক্তিতে বেরিয়েছে যে তার বিরুদ্ধে নাকি অনেক মামলা আছে। কিন্তু স্যার, নদীয়া জেলার পুলিশ সুপার কোনওরকম অভিযোগ তার বিরুদ্ধে আনতে পারেননি। তার অপরাধ ছিল একটাই, সেটা হচ্ছে, ২৫শে নভেম্বরের যুব কংগ্রেসের সমাবেশে সে এলাকার মানুষকে সংগঠিত করে নিয়ে এসেছিল। এই অপরাধে প্রকাশ্য দিনের বেলায় হাজার হাজার মানুষের সামনে তাকে খুন করা হয়েছে। তাকে নিয়ে আসছিল যে যাদব চক্রবর্তী, সেই যাদব চক্রবর্তী এখন হাসপাতালে মৃত্যুর সঙ্গে পাঞ্জা লড়ছে। সে এফ. আই. আর. দিয়েছে—সি. পি. এম. পার্টির একজন কমিশনার এবং সি পি. এম. পার্টির একজন নেতার ব্যাপারে কিন্তু খুনের পর ৭২ ঘন্টা কেটে গেলেও এখনও পর্যন্ত কোনও আসামী গ্রেপ্তার হয়নি। জয়ন্তর ডেডবডি নিয়ে আর এক কংগ্রেস কর্মী অলোক সিন্‌হা যখন মর্গে আসছিল তখন পুলিশের সামনে তাকে বোমার আঘাতে খুন করা হয়েছে। এইভাবে স্যার, গোটা নদীয়া জেলার আইনশৃঙ্খলা ভেঙ্গে পড়েছে—এটা আমরা দেখছি। ১৫ বছরে আমাদের ৭৫০ জন কর্মী অর্থাৎ কংগ্রেস কর্মী খুন হয়েছে কিন্তু তার একটারও বিচার হয়নি।

(মিঃ স্পিকার এই সময় পরবর্তী বক্তার নাম ডাকায় মাইক বন্ধ হইয়া যায়।)

**শ্রী প্রভঞ্জন মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলায় কংগ্রেস আজ বিভ্রান্ত, হতাশ এবং সঙ্গে সঙ্গে দেখছি হিংস্র হয়ে উঠেছে। সেই হিংস্রতার নমুনা আমরা দেখেছি যে তারা ট্রাম, বাস ভাঙচুর করেছে। ভাগচাষীদের ক্ষেত্রে দেখছি ফসল কাটার নামে কংগ্রেস

সেখানে সমাজবিরোধীর ভূমিকা পালন করছে। এবং সাগর দ্বীপে বাংলা বন্ধ ডেকেছিল এব সেদিনকে ওরা ভাগচাষীদের উপর গোবিন্দপুরে আক্রমণ করে এবং চাষীরা যখন পাল্টা ব্যবস্থ গ্রহণ করে তখন তারা পালিয়ে যায়। পালিয়ে যাবার সময় গোলাম নবী নামে একজন কুখ্যাত সমাজবিরোধী গুন্ডা তার নিজের বোমায় নিজে মারা যায়। তাকে নিয়ে ৭২ জনের একটা মিছিল বেরোয় এবং প্রদেশ কংগ্রেসের সর্বোচ্চ নেতৃত্বে যিনি আছেন, সেখানে তিনি হাজির হন। এই সমস্ত বিষয়ে তদন্ত করা হোক এবং সমস্ত বিষয়ে আইন শৃঙ্খলা রক্ষার ব্যবস্থা করা হোক।

**শ্রী প্রবীর ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুতর বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা প্রত্যেকেই জানি গত ২৫শে ডিসেম্বর বামফ্রন্টের মৃত্যু ঘন্টা বেজে গেছে এবং আগামী মার্চ মাসের মধ্যে জনগণের চাপে বামফ্রন্ট সরকারকে গদি ছাড়তে হবে। মুখ্যমন্ত্রীর পুলিশ যা করছে—কুলটির বিধায়ক এখানে আছেন, তিনিও জানেন, প্রাপেশ সিংহ নামে একজন কংগ্রেস কর্মীকে আসানসোলের পুলিশ দুর্গাপুরে ১১ তারিখ থেকে ১৪ তারিখ পর্যন্ত ইলেকট্রিক শক দেয় এবং গরম তাওয়ার উপর শেঁক দেওয়া হয়। এর ফলে সে মারা যায়। পরবর্তীকালে যখন তার মা থানায় এফ. আই. আর করতে যায়, এফ. আই. আর. নেওয়া হয় না। শুধু তাই নয় তার মাকে পশ্চিমবাংলা থেকে বিতাড়িত করা হয়। এই বিষয়ে স্বরাষ্ট্র মন্ত্রী ব্যবস্থা গ্রহণ করুন, তা নাহলে আগামী বছর যখন আমরা পশ্চিমবাংলায় ক্ষমতায় আসব তখন তার তদন্ত করব।

**শ্রী সুশীল বিশ্বাস :** মাননীয় স্পিকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কিছুক্ষণ আগে কৃষ্ণনগরের ঘটনা সম্পর্কে যে ভুল তথ্য এখানে পরিবেশন করলেন, বিষয়টা তা নয়। বিষয়টা হচ্ছে একটা খেলার মাঠকে কেন্দ্র করে দুটো ক্লাবের মধ্যে দীর্ঘদিন ধরে একটা গন্ডগোল চলছিল। তার ফলে একটা দুঃখজনক ঘটনা ঘটে যায়। কিন্তু এই ঘটনার সঙ্গে যারা জড়িত নয়, সি পি এম. কৃষ্ণনগর পূর্ব লোকাল কমিটির সদস্য কমল দাস, চিত্ত প্রামাণিককে কেন্দ্র করে কংগ্রেসি সমাজ বিরোধীরা গুলি বিদ্ধ করে এবং [illegible] মৃত্যুর সঙ্গে শক্তিনগর হাসপাতালে লড়াই করছে। এইভাবে ওরা আমাদের নয়জনকে খুন করেছে, যোগেশ বিশ্বাস, যাদব বিশ্বাস, শঙ্কর ঘোষ, শচীন বিশ্বাস এদেরকে ওরা খুন করেছে। কৃষ্ণনগরে এমন অবস্থা হয়েছে সি. পি. এম. করলেই তাকে খুন করা হবে। এইভাবে তারা আমাদের নয়জন সি. পি. এম. কর্মীকে কুপিয়ে, গুলি করে খুন করেছে এবং এই সব অপকর্মে প্রদেশ কংগ্রেসের পক্ষ থেকে ওখানে মদত দেওয়া হচ্ছে। গতকাল প্রদেশ কংগ্রেসের এক প্রতিনিধি দল ওখানে গিয়ে সমাজ বিরোধীদের সেখানে উৎসাহিত করছে। এইভাবে কৃষ্ণনগরের শান্তিশৃঙ্খলাকে বিঘ্নিত করে অবনতির দিকে টেনে নিয়ে যাওয়ার চেষ্টা করা হচ্ছে এই বিষয়টা মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করলাম।

**শ্রী রবীন্দ্র ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন একটি গুরুতর বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। উলুবেড়িয়া দক্ষিণ কেন্দ্রের ৪০/৫০ হাজার বাসে যাতায়াতের জন্য বিশেষ অসুবিধা বোধ করছে, তারা যাতায়াত করতে পারছে উলুবেড়িয়া মাতাপাড়া, গড়চুমুক যে ১৭ ডি বাস চলত, তা বন্ধ হয়ে পড়ে রয়েছে।

[12-00 – 12-10 P.M.]

কংগ্রেসিরা, যারা মানিক রায়ের লোক, তারা বামফ্রন্টকে হেয় এবং অপ্রিয় করার দেশ্যে হাওড়া জেলার বিভিন্ন বাস রুট বন্ধ করে রেখেছে। উলুবেড়িয়া থেকে গড়চুমুক, বেড়িয়া থেকে মাজাপাড়া রুটে বাস চলাচল মানিক রায়ের লোকেরা বন্ধ করে রেখেছে। ল হাজার হাজার যাত্রী যাতায়াতের অসুবিধা ভোগ করছে। ১৭বি, ১৭ডি, এবং 'এল' স যেটা হাওড়া থেকে মাতাপাড়া পর্যন্ত যাতায়াত করত তা আজকে বন্ধ হয়ে রয়েছে। তীর্ণ এলাকার ৪০ থেকে ৫০ হাজার মানুষ খুবই অসুবিধার মধ্যে পড়েছে। এমন কি মুমূর্ষু গীদের বাসের অভাবে হাসপাতালে নিয়ে যাওয়া সম্ভব হচ্ছে না, অনেকের রাস্তায় মৃত্যু চ্ছে। আমাদের কংগ্রেসি বন্ধুরা তাঁদের আমলে যাঁদের পারমিট দিয়েছিলেন তাঁরাই আজকে ই কাজ করছেন। বামফ্রন্টের বিরুদ্ধে তাঁরা আজকে এই চক্রান্তে লিপ্ত হয়েছেন। আমি াননীয় পরিবহন মন্ত্রীর বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি এবং অবিলম্বে ১৭বি, ১৭ডি, এবং হাওড়া থেকে যে 'এল' বাসটি মাতাপাড়া পর্যন্ত যাতায়াত করত তা চালু করার জন্য আবেদন করছি। এ সমস্ত রুটের বাস মালিকদের বাস চালাতে তিনি বাধ্য করুন।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন গোটা রাজ্যে এখন ফসল কাটার সময় চলছে, এই সময় কংগ্রেস(ই) দল একদিকে মুখে আইন-শৃঙ্খলা পরিস্থিতির কথা বলছে অপরদিকে গোটা রাজ্যের গ্রামে গ্রামে সমাজবিরোধীদের জড় করে তাদের দিয়ে জোতদারদের পক্ষে গরিব মানুষদের ফসল লুঠ করাচ্ছে। আমার এলাকায় মজিয়ারী এবং ভালসুনী গ্রামে কংগ্রেস(ই)-র নেতৃত্বে জোতদার এবং সমাজবিরোধীরা গরিব কৃষকদের ফসল লুঠ করেছে। এ কাজ করার সময় তারা আগ্নেয়াস্ত্র সহ বিভিন্ন অস্ত্রশস্ত্র-এ ব্যবহার করেছে। পুলিশের কাছে অভিযোগ করা হয়েছে, পুলিশ কিছু ফসল উদ্ধার করেছে এবং কয়েকজন গ্রেপ্তারও হয়েছে। কিন্তু সব ফসল এখনও উদ্ধার করা যায়নি এবং যে আগ্নেয়াস্ত্র তারা ব্যবহার করেছে তাও এখন পর্যন্ত উদ্ধার করা যায়নি। আমি তাই আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীকে অনুরোধ করছি এই কাজে যে সমস্ত কংগ্রেস(ই) নেতারা যুক্ত এবং যে সমস্ত জোতদার যুক্ত তাদের অবিলম্বে গ্রেপ্তার করা হোক এবং বে-আইনি অস্ত্র উদ্ধার করা হোক।

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** স্যার, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, মৃত্যু সব সময়ই বিষাদ সৃষ্টি করে। স্যার, আপনি

জানেন এবং আমরাও খবরের কাগজের মাধ্যমে জানতে পারলাম যে, ডি. ওয়াই. এ আই.-এর একজন নেতৃস্থানীয়া কর্মী হাওড়া জেনারেল হাসপাতালে অত্যন্ত মর্মান্তিকভাবে মা গিয়েছেন। এ ঘটনায় আমরা সকলেই মর্মাহত। অবশ্য চিকিৎসার অভাবে হাওড়া হাসপাতা প্রায় রুগী মারা যায়। কিন্তু এ ঘটনার পর সেখানে যে ঘটনা ঘটেছে তা অত্যন্ত নারকী হাসপাতালের আউট-ডোর সম্পূর্ণভাবে তছনছ হয়ে গেছে। অত্যন্ত কষ্ট করে তৈরি করা ব্ল ব্যাঙ্কটিও সম্পূর্ণভাবে ধ্বংস হয়ে গেছে। হাসপাতালের ডাক্তাররা এবং মহিলা নার্সরা তান্ডবে হাত থেকে রেহাই পাননি। আর সেখানে মুমূর্ষু রুগীদের যে কি অবস্থা হয়েছে তা আমি নিে সেখানে গিয়ে দেখে এসেছি! স্যার, এটাও অবশ্য কোনও নতুন ঘটনা নয়। গত বছর প্রাণী চ্যাটার্জি পুলিশের গুলিতে আহত হয়ে হাওড়া হাসপাতালে ৪ ঘন্টা পড়ে ছিল এবং রক্তে অভাবে মারা গিয়েছিল। ঘটনাটির প্রতি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছিলাম, কিন্তু কোনও ফ হয়নি। মাননীয় মুখ্যমন্ত্রী হাওড়ার মেয়রের বাথরুমের, টয়লেটের কাঁচ ভেঙেছে কিনা দেখতে হাওড়া গিয়েছিলেন এবং ঘটনাকে কনডেম করেছিলেন। অথচ আমরা আশ্চর্য হয়ে দেখছি ে হাওড়া হাসপাতালের এই ঘটনা সম্পর্কে তিনি কোনও কথা বললেন না বা স্বাস্থ্য মন্ত্রী কোনও কথা বললেন না।

আমি স্যার, অত্যন্ত মর্মাহত। কিন্তু হাওড়া হাসপাতালে যারা আছেন তারা চিকিৎসা অভাবে মারা যাচ্ছেন। সে কমিউনিস্ট পার্টির মেম্বারই হোক আর কংগ্রেসেরই হোক, যে হোক, মারা যাচ্ছেন। অনেক বলে বলে যদিও নামেমাত্র একটা ব্লাড ব্যাঙ্ক করলেন, কি সেখানে কোনও রক্ত পাওয়া যায় না। বাইরে থেকে এনে নিতে হয়। হাওড়া জেলা একটি ইন্ডাসট্রিয়াল এরিয়া। কত লোক ব্লাডের অভাবে মারা যাচ্ছেন। সেদিকে আপনার কোনও নজর নেই। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছে। তিনি বললেন, "তিনি জানে না"। কিন্তু এটা জানুন, কিছু ডাক্তার তাদের ভেসটেড ইন্টারেস্টের জন্য বছরের পর বছ ওখানে থেকে যাচ্ছেন। কোনও চিকিৎসা হয়না। কিছু ডাক্তারের বিরুদ্ধে কমপ্লেন আছে। সে ব্যাপারে বিচার করে দেখা হোক এবং ব্যবস্থা নেওয়া হোক।

**শ্রী তপন হোড় :** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রী এবং রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি খুবই উদ্বেগের। ইতিপূর্বে এই বিষয়টি নিয়ে মাননীয় ২জন সদস্য বললেন। আমি পুনরায় বলতে চাইছি। সারের যে অভাব সৃষ্টি হয়েছে গ্রাম বাংলায়—আমি গ্রামে থাকি, চাষী এবং কৃষকদের মধ্যে কাজ করি সারের উপর কেন্দ্রীয় সরকার ভরতুকি প্রত্যাহার করার ফলে এবং আরও নানা কারণে সারের যেভাবে দাম বাড়িয়ে দেওয়া হয়েছে, তার ফলে ২০০ টাকা থেকে ৪০০ টাকা সারের বস্তা বিক্রি হচ্ছে। আমি একটা হিসাব দিতে পারি, এর ফলে বীরভূম জেলায় বোরো এবং রবি চাষ যেভাবে ক্ষতিগ্রস্ত হবে, সেই ক্ষতির পরিমাণ হচ্ছে ১ কোটি টাকার কাছাকাছি। এখন এই ১ কোটি টাকার যে ক্ষতি তার দায় কে বহন করবে? নিশ্চয়ই কেন্দ্রীয় সরকারকে সেই দায় বহন করতে হবে। আজকে সারের উপর ভরতুকি তুলে নেওয়ার ফলে কৃষকদের চোখ জলে

চসে যাচ্ছে। আমি আপনার মাধ্যমে তাই দুটি প্রস্তাব এখানে রাখতে চাইছি। প্রথম প্রস্তাবটি হল, এই বিধানসভা থেকে একটা সর্বদলীয় প্রতিনিধিদল এই ব্যাপারে দিল্লিতে যাওয়ার দরকার আছে। দ্বিতীয় প্রস্তাবটি হল, এই ব্যাপারে রাজ্য সরকারের একটা পদক্ষেপ নেওয়ার দরকার আছে। কারণ, এই সরকার মেহনতি মানুষের সরকার। সার মজুত থাকা সত্ত্বেও প্রচন্ড দামের জন্য ক্ষুদ্র, প্রান্তিক চাষীরা বোরো এবং রবি চাষ করতে পারবে না। সুতরাং এই বিষয়টি খুবই গুরুত্বপূর্ণ এবং উদ্বেগের বিষয়। আমি রাজ্য সরকারের কাছে অনুরোধ করব, সর্বদলীয় প্রতিনিধিদল দিল্লিতে গিয়ে ধর্ণা দেবার একটা পরিকল্পনা যেন এখান থেকে গ্রহণ করা হয়।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে কেন্দ্রীয় সরকার যেভাবে আই. এম. এফের পদলেহন করে চলেছেন তাতে কৃষক সমাজ খুবই উদ্বিগ্ন। আমার আগে ৩ জন সদস্য এই উদ্বেগের কথা প্রকাশ করেছেন। আজকে কেন্দ্রীয় সরকার ৩ হাজার ৫০০ কোটি টাকা সারের উপর ভরতুকি তুলে নেবার ফলে পশ্চিমবাংলা তথা ভরতবর্ষের চাষীরা মাথায় হাত দিয়ে বসেছেন। এই কেন্দ্রীয় সরকার কৃষকদের কথা ভাবেন কিনা জানি না। কিন্তু আজকে তা ভাবতে হবে। আমি তাই অনুরোধ করব, কেন্দ্রীয় সরকার যা করেছেন তার বিরুদ্ধে প্রতিবাদ জানাতে বিধানসভার সমস্ত সদস্যরা যদি দিল্লিতে গিয়ে দরবার করেন তাহলে একটা সুরাহা হবে। আমি অনুরোধ করব, এর বিরুদ্ধে প্রতিবাদ জানাতে দিল্লিতে যাওয়ার একটা ব্যবস্থা করা হোক।

[12-10 – 12-20 P.M.]

**শ্রী ভন্দু মাঝি ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, গত ২৫/২৬শে সেপ্টেম্বর তারিখে পুরুলিয়ায় যে বিধ্বংসী বন্যা হয়ে গেল, আমার বিধানসভা এলাকায় দুটি ব্রিজ তাতে নষ্ট হয়ে যায়। জনগণ এবং সরকারের উদ্যোগে সেই ব্রিজ দুটি কোনওরকম সারানো হয়েছে এবং বর্তমানে সেই ব্রিজ দুটির উপর দিয়ে বাস, ট্রাক যাতায়াত করেছে। সেগুলি যে ভাবে সারানো হয়েছে এবং আবার যদি কিছু পয়সা খরচ করে তাদের পুর্নসংস্কার না করা হয় তাহলে যে কোনও দিন একটা বিরাট ক্ষতি হতে পারে। তাই আমি মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে ব্রিজগুলি অবিলম্বে টাকা দিয়ে মেরামত করা হয়, তা না হলে একটা বড় রকমের দুর্ঘটনা ঘটতে পারে।

**শ্রী নাজমুল হক ঃ** মিঃ স্পিকার স্যার, যখন সারা রাজ্যে ওঁরা অরাজক অবস্থার সৃষ্টি করে গন্ডোগোল পাকিয়ে সমস্ত লন্ডভন্ড করার চেষ্টা করছেন এবং বিধানসভার কাজকর্মও এভাবে করার চেষ্টা করছেন তখন সাধারণ মানুষের কিছু দাবি আছে যেগুলি পূরণ করার প্রয়োজন। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকার একটি ১৬ কিলোমিটার রাস্তা যেটা ৫টি গ্রামপঞ্চায়েতের মধ্যে প্রায় ৮০/৯০ হাজার

লোকের যোগাযোগ রক্ষা করে পাহাড়পুর, স্বরূপগঞ্জ ১৭ কিলোমিটার রাস্তা আমি প্রায় একবছর আগে উল্লেখ করার ফলে কিছু সারানো হয়েছে। কিন্তু সেটা আবার খারাপ হয়েছে, সেটা একটা মেরামতের প্রয়োজন, তাই আমি মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং মাননীয় কংগ্রেসি বন্ধুদের কাছে অনুরোধ করছি যে বাহিরের পরিবেশের সঙ্গে সঙ্গে এখানকার পরিবেশও একটু রক্ষা করুন যাতে সাধারণ মানুষের দাবি দাওয়া নিয়ে আলোচনা করা যায়।

**শ্রী মানিকচন্দ্র মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করছি। গত ৬ই নভেম্বর লাভপুর আমার বিধানসভা কেন্দ্রে দোকান খুলে রাখার অপরাধে কংগ্রেস সভাপতির নির্দেশে একজন সমাজবিরোধী দোকানে গিয়ে দোকানে জিনিসপত্র লুট করে, ও দোকান ভাঙচুর করে দোকানের মালিককে মারধোর করে এবং সেখানে কর্মরত তাঁর যুবতী মেয়ের শ্লীলতা হানির চেষ্টা করে। মহিলারাও রেহাই পাননি। এর বিরুদ্ধে সেখানকার মানুষ ধিক্কার জানিয়ে থানায় একটা অভিযোগ দায়ের করে। এই সভায় আমিও কংগ্রেসিদের ধিক্কার জানাচ্ছি এবং প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী পরেশনাথ দাস :** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিগত নির্বাচনের পর থেকে আমরা লক্ষ করছি যে আমাদের বিরোধীপক্ষের কংগ্রেসি বন্ধুরা অত্যন্ত সুকৌশলে সমাজবিরোধীদের সঙ্গে খুন এবং সন্ত্রাস সৃষ্টি করে যাবার চেষ্টা করে যাচ্ছেন। আমার বিধানসভা কেন্দ্র সাগরদিঘীতে চাঁদপাড়া মৌজায় আগলদেবীর নাম করে সমাজবিরোধীরা বার বার আক্রমণ করছে। মহিলা এবং আদিবাসী ও গরিব সাধারণ মানুষের উপর বার বার আক্রমণ করার চেষ্টা করা হচ্ছে এবং আক্রমণ করছে। আগ্নেয়াস্ত্র সহযোগে সেখানকার মানুষকে সন্ত্রস্ত করবার চেষ্টা করছে। আমি মনে করি পুলিশ প্রশাসনের একাংশও ওদের সঙ্গে সহযোগিতা করে চলেছে। আমি এই নিয়ে ঐ এলাকায় ডেপুটেশন দিয়েছি, জনসাধারণকে নিয়ে মিটিং করেছি। কংগ্রেস যতই জনসাধারণ থেকে বিচ্ছিন্ন হচ্ছে ততই তারা সন্ত্রাস করবার চেষ্টা করছে। এর নায়ক হচ্ছে ভাটপাড়া গ্রামের একজন নির্বাচিত পঞ্চায়েত সদস্য। তার বিরুদ্ধে ব্যবস্থা নেবার জন্য দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দীপক মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয় এই সভায় উপস্থিত করছি। কংগ্রেস (আই) দল গোষ্ঠীদ্বন্দ্বে যতই দুর্বল হচ্ছে ততই তাদের সমাজবিরোধীরা সরকারি সম্পত্তির উপর আক্রমণ সংগঠিত করছে। এইভাবে গত ৬.১১.১৯৯২ তারিখে ৭৬টি সরকারি বাস ধ্বংস হয়েছে। তারপর আবার ২৫.১১.১৯৯২ তারিখে কংগ্রেসি সমাজবিরোধীরা গর্ত থেকে বেরিয়ে এসে ৪৮টি স্টেট বাস, ৬টি প্রাইভেট বাস এবং ৪টি মিনিবাস ধ্বংস করেছে। সমস্তটাই খবরের কাগজে ছাপা হয়ে বেরিয়েছে। আমাদের পরিবহন মন্ত্রী বিধানসভা কাছে জানিয়েছেন যে, এই ভাঙচুর দুইজন আধা কেন্দ্রীয় মন্ত্রীর নেতৃত্বে করা হয়েছে। এই বিরুদ্ধে লক্ষ লক্ষ মানুষ ব্রিগেডে গতকাল এসেছিলেন এবং তারা পশ্চিমবঙ্গের

জনপ্রিয় সরকারকে ক্ষমতা থেকে উৎখাত করবার সমাজবিরোধী অপচেষ্টার বিরুদ্ধে ঐ সভায় ধিক্কার জানিয়েছেন। এই যে মানুষের বিরুদ্ধে ষড়যন্ত্র করা, আক্রমণ করা, সরকারি সম্পত্তি আত্মসাৎ করা এবং তার মধ্যে দিয়ে মানুষকে সন্ত্রস্ত করবার যে অপচেষ্টা, এই বিরুদ্ধে ধিক্কার জানাই।

**श्री चैतन मुण्डा :** माननीय अध्यक्ष महाशय, मैं आपके माध्यम से नगर एवं नगरपालिका मंत्री महाशय का दृष्टि आकर्षित करना चाहता हूँ। सर, मैं जिस निवार्चन क्षेत्र से आता हूँ उस इलाके में ३८ चाय बगान है एवं २ थाना है इसके साथ-ही-साथ ४ हाट भी हैं। यहाँ आग लगता रहताहै। फायर ब्रिगेड की समुचित व्यवस्था नहीं है। मैं नगर एवं नगरपालिका मंत्री से अनुरोध करता हूँ कि फायर ब्रिगेड की व्यवस्था किया जाय।

**শ্রী যোগেশচন্দ্র বর্মন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিজেপি এবং সাম্প্রদায়িক দলগুলি কংগ্রেস দলকে যতই কোণঠাসা করছে ততই নরসিমা রাও এবং তার সরকার নতজানু হয়ে সরকারকে টিকিয়ে রাখবার চেষ্টা করছেন। এই অবস্থায় এখানকার কংগ্রেসি বন্ধুরা বিজেপির বিরুদ্ধে একটি কথা না বলে বামফ্রন্টের অবসান ইত্যাদি নিয়ে ব্রিগেডে ঘন্টা ইত্যাদি বাজাচ্ছেন। কিন্তু স্যার, আমরা জনসাধারণের দাবি-দাওয়া নিয়ে বিধানসভায় আলোচনা করতে চাই, শুধু হরিহরপাড়ার কথা বললে চলবে না। আজকে কৃষির ব্যাপক উন্নয়নের স্বার্থে আলু সংরক্ষণের স্বার্থে জলপাইগুড়ি জেলার ধূপগুড়ি এবং ফালাকাটায় দুটি হিমঘরের বিশেষ প্রয়োজন। যেখানে চাষীদের বেশি মূল্যে সার ইত্যাদি কিনে আলু চাষ করতে হচ্ছে সেখানে উৎপাদিত ফসল সংরক্ষণ করতে না পারলে তাদের চোখের জল ধরে রাখতে পারব না। বিষয়টা এর আগেও আমি এখানে উল্লেখ করেছি। আজকে আবার কৃষি বিপনন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি, সরকারি পর্যায়েই হোক বা সমবায়ভিত্তিতেই হোক সেখানে হিমঘর স্থাপন করা হোক।

[12-20 – 12-30 P.M.]

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই একটি খুনের ঘটনার ব্যাপারে। স্যার, আমি এই মর্মান্তিক খুনের ঘটনার ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে লিখিতভাবে জানিয়েছি এবং জোরের সঙ্গে দাবি জানিয়েছি উপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য। গত ১৪ তারিখে সি. পি. আই এবং সি. পি. এম-এর লোকজন মিলে নভেম্বর বিপ্লব উপলক্ষ্যে একটা শান্তিপূর্ণ মিছিল করেছিল। একটা মার্ক্সবাদী মঞ্চ নামে কোথা থেকে একটা মঞ্চ তৈরি হয়েছে তারা কিছু সমাজবিরোধীদের নিয়ে অস্ত্র-সস্ত্র নিয়ে সেই শান্তিপূর্ণ নভেম্বর মিছিলের উপর আক্রমণ করে। সেই আক্রমণস্থল ছিল নন্দীগ্রাম থানা থেকে অল্প কিছু দূরে। সেই আক্রমণে নৃশংসভাবে হত্যা করা হয় সি. পি. এম-এর বিশিষ্ট নেতা, গ্রাম পঞ্চায়েত সদস্য, বহু দিনের কৃষক আন্দোলনের নেতা বঙ্কিম

জানাকে। তিনি ঘটনাস্থলেই মারা যান। সি. পি. আই-এর একজন যুবকর্মী রামপদ জানা সহ আরও ২৫ জন কর্মী মেডিক্যাল হাসপাতালে মৃত্যুর সঙ্গে লড়াই করছে। বিরোধী পক্ষের অনেক কথা এখানে বসে শুনি। আমি সেই বিরোধী পক্ষের কাছে আবেদন করতে চাই এই রাজনীতি থেকে সরে আসার জন্য। স্যার, আমি আরও জানাতে চাই প্রকৃত অপরাধীদের এখনও গ্রেপ্তার করা হয়নি, তারা পুলিশের সামনে ঘুরে বেড়াচ্ছে। যারা ধরা পড়েছে তাদের সি. পি. এম কর্মীরা পুলিশের কাছে ধরে নিয়ে এসেছে, অনেক কথা কাগজে দেখি, আজকেও এই কথা বেরিয়েছে যে সরকারি দলের লোক হলে নাকি পুলিশের হাতে ধরা পড়বে না। আমরা সরকারি দলে আছি, আমাদের বিরুদ্ধে আক্রমণ হচ্ছে, কাগজ যদি নিরপেক্ষ হয় তাহলে কেন এটা ছাপা হবে না? যিনি খুন হয়েছেন তিনি আমাদের লোক, তিনি কোনও সমাজ বিরোধী ছিলেন না, তিনি তেভাগা আন্দোলনের বিশিষ্ট নেতা ছিলেন।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। সম্প্রতি পুরুলিয়া জেলায় যে বিধ্বংসী বন্যা হয়ে গেল তাতে হাজার হাজার মানুষ গৃহহীন হয়েছে, বেশ কয়েকজন মারা গিয়েছে, হাজার হাজার গবাদি পশু জলে ভেসে গেছে, আমাদের ওখানে নেকুড়শোল ভেসে গিয়েছে, বহু কৃষি জমিতে বালিতে ভরে গেছে, বিদ্যুৎ পরিষেবা নষ্ট হয়ে গিয়েছে, পঞ্চায়েতের দ্বারা নির্মিত বহু রাস্তাঘাট, কালভার্ট সমস্ত নষ্ট হয়ে গিয়েছে। এই জেলার সঙ্গে যোগাযোগ ব্যবস্থা নষ্ট হয়ে গিয়েছিল। বন্যা মোকাবেলা করার মতো অভিজ্ঞতা আমাদের জেলাবাসীদের ছিল না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা সেই বন্যার সময় দেখলাম ত্রিস্তর পঞ্চায়েত, সাধারণ মানুষ সকলে এগিয়ে এসে কাঁধে কাঁধ মিলিয়ে বন্যার মোকাবেলা করেছে। আমরা মালভূমি অঞ্চলের লোক, আমাদের বন্যার কোনও অভিজ্ঞতা নেই, সেখানে সাধারণ মানুষ, স্বেচ্ছাসেবী সংস্থা বন্যা মোকাবেলার কাজে সাহায্যের হাত বাড়িয়ে দিয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুরুলিয়া জেলায় যে সরকার থেকে কিছু ক্ষয়ক্ষতি বাবদ সাহায্য গেছে। কিন্তু এটা যথেষ্ট নয়, কেন্দ্রীয় সরকার এখনও পর্যন্ত তদন্ত করেননি, সাহায্য তো দূরের কথা। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে সত্বর পুনর্বাসনের কাজ শুরু করা যায়।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে হুগলি জেলার পোলবা থানায় কংগ্রেসি সন্ত্রাসের ঘটনার কথা মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টিতে আনতে চাই। ৭ই নভেম্বর হুগলি জেলার মহানাদ গ্রামে কংগ্রেসের দুটি গোষ্ঠীর লড়াই এমন জায়গায় যায় যে বেলা সাড়ে ৮টার সময় কংগ্রেস কর্মী স্মরণ বিশ্বাস এর সশস্ত্র হামলা চালিয়ে যোগেশ ভট্টাচার্যের বাড়িতে আক্রমন করে। ঘটনাস্থলে একজন কংগ্রেস কর্মী মারা যায়। সেখানে পুলিশ যখন শান্তি রক্ষার জন্য যায় তখন পুলিশের উপরেও আক্রমণ চালানো হয়। স্মরণ বিশ্বাসের নেতৃত্বে ঐ ঘটনায় পুলিশের এস. আই., মিঃ নন্দী এবং

কজন পুলিশ কনস্টেবল আহত হয়ে হাসপাতালে রয়েছেন। ওরা উপরে যতোই বলুক গ্রেসের মধ্যে ঐক্য হয়ে গেছে, তলার দিকে কিন্তু এই রকম মারামারি, দ্বন্দ্ব চলছে। ঐ লাকায় তপন দাশগুপ্ত, যুব-কংগ্রেসের প্রেসিডেন্ট'এর নেতৃত্বে স্মরণ বিশ্বাসের গ্রেপ্তারের বিতে ডেপুটেশন দেওয়া হয়েছে। ওরা মুখে ঐক্যের কথা বলছে, ঘন্টা-ধ্বনি তুলে সার্কাস খাচ্ছে, কিন্তু ওদের গনিখান কি বলেছেন? বলেছেন যে, দশ বছর লাগবে কংগ্রেসের মফ্রন্টকে সরাতে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২৫ তারিখে কৃষ্ণনগরে জয়ন্ত সকে গুলি করে হত্যা করে তার কণ্ঠরোধ করে দেওয়া হয়েছে। কারণ সে ঐ কণ্ঠে স্লোগান য়েছিল—'জ্যোতিবাবুর ক্ষমতা কেড়ে নেবে মমতা।' ওখানে অলোক সিংহরায় নামে আর কজনাকে হত্যা করা হল যখন সে পুলিশের সঙ্গে গ্রামে যাচ্ছিল। পাশাপাশি হরিহরপাড়াতে ..তজনকে হত্যা করা হল। আর এখানে, মুখ্যমন্ত্রী সভা থেকে পালিয়ে বেড়াচ্ছেন অন্ধ ধৃতরাষ্ট্রের মতো। মুখ্যমন্ত্রীকে অবিলম্বে তলব করা হোক। এখানে শ্যামল চক্রবর্তী বুদ্ধদেববাবু বসে আছেন দুর্যোধন দুঃশাসনের মতো। মুখ্যমন্ত্রীকে এখানে অবিলম্বে তলব করা হোক। চারিদিকে একটা পর একটা ঘটনা ঘটছে। কৃষ্ণনগরে সি পি. এম'এর লোকেরা খুন করছে। হরিহরপাড়ার ঘটনার এগারোদিন পর বুদ্ধদেববাবু তদন্তের কথা ঘোষণা করছেন। আমরা কোথায় বাস করছি? পশ্চিমবাংলায় একটা জঙ্গলের রাজত্ব চলছে। আমি তাই বলতে চাই যে, মার্চ মাসে মহাকরণ অবরোধ হবে, তা যতই বুদ্ধদেববাবু হুমকি দিন না কেন। আপনারা জেনে রাখুন, বিরোধীদের যদি গণতান্ত্রিকভাবে, সাংবিধানিকভাবে কাজ করার সুযোগ না দেন তাহলে মহাকরণ অবরোধ হবেই। কলকাতা অবরোধ হবে। আগামী মাসের ১৫ তারিখে নদীয়া জেলা অবরোধ হবে। আমাদের হুমকি দিয়ে কাজ হবে না। সংবাদপত্রকে হুমকি দেওয়ার প্রবণতা আজও বিরাজমান। কালকেও সংবাদপত্রের বিরুদ্ধে প্ররোচনা সৃষ্টি করার চষ্টা করা হয়েছে। একটা কথা বারবার বলবার চেষ্টা করা হচ্ছে যে, সংবাদপত্র নাকি এই অবস্থা সৃষ্টি করছে।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে সোনারপুর থানার গড়িয়া ব্লকে কাটিপোতা গ্রামে গত ১৬ তারিখে যে পৈশাচিক কাণ্ড এবং অত্যাচার সাধারণ মানুষের উপর চালানো হয়েছে তাতে আমরা দেখতে পাচ্ছি যে, পশ্চিমবঙ্গে ফ্যাসিবাদের পদধ্বনি শুরু হয়েছে। আমরা হিটলার, মুসোলিনির কথা জানি এবং পরে চেসেস্কু, হোনেকারের নাম শুনেছি। তারসঙ্গে নতুন করে যুক্ত হচ্ছে আর একটা নাম—জ্যোতি বসু। এই ফ্যাসিবাদী জ্যোতি বসুর যুগে মানুষের জীবন বিপন্ন সাধারণ মানুষের জীবন বিপন্ন।

[12-30 – 12-40 P.M.]

এতে সাধারণ মানুষের জীবন বিপন্ন হয়ে পড়েছে। আমরা দেখতে পাচ্ছি যে, গত ২৫ তারিখে ব্রিগেডের ময়দানে মমতার মিছিলে আসার জন্য কাটিপোতা গ্রামের কৃষকদের উপরে

অত্যাচার করা হচ্ছে। কৃষকদের ধান কেটে নিয়ে যাওয়া হচ্ছে। তার বিরুদ্ধে সেখানকার কংগ্রেসি কর্মীরা মিছিল করেন। তাদের উপরে সিপিএমের গুন্ডাবাহিনী আক্রমণ করেন। কিন্তু দুর্ভাগ্যের কথা যে, যারা আক্রমণ করে পুলিশ তাদের ধরেও বেল দিয়ে দিচ্ছে।

## Motion for extention of time for presentation of the Report of the Select Committee on the West Bengal Building (Regulation of Promotion of Construction and Transfer by Promoters) Bill, 1992

**Shri Gautam Deb :** Sir, I beg to move that the time for presentation of the Report of the Select Committee on the West Bengal Building (Regulation of Promotion of Construction and Transfer by Promoters) Bill, 1992, be extended till the 31st December, 1992.

The motion was then put and agreed to

## Motion for extension of time for presentation of the Report of the Select Committee on the West Bengal Municipal Bill, 1992

**Shri Asok Bhattacharjee :** Sir, I beg to move that the time for presentation of the Report of the Select Committee on the West Bengal Municipal Bill, 1992, be extended till the end of the Budget Session, 1993

The motion was then put and agreed to

## Laying of Ordinances

### The Hooghly River Bridge (Amendment) Ordinance, 1992

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to lay the Hooghly River Bridge (Amendment) Ordinance, 1992 (West Bengal Ordinance No.II of 1992) under article 213(a) of the Constitution of India.

### The India Belting and Cotton Mills Limited (Acquisition and Transfer of Undertakings) Ordinance, 1991

**Shri Patit Paban Pathak :** Sir, I beg to lay the India Belting and Cotton Mills Limited (Acquisition and Transfer of Undertakings) Ordinance, 1991 (West Bengal Ordinance No.III of 1992) under article 213(2)(a) of the Constitution of India.

**The West Bengal Estates Acquisition (Amendment) Ordinance, 1992**

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to lay the West Bengal Estates Acquisiton (Amendment) Ordinance, 1992 (West Bengal Ordinance No.IV of 1992) under article 213(2)(a) of the Constitution of India.

## Laying of Reports and Accounts

**Audited Annual Reports of Webel Power Electronics Ltd. for 1988-89 and 1989-90, Webel Business Machines Ltd. for 1988-89, 1989-90 and 1990-91, Webel Crystals Ltd. for 1987-88 and 1988-89 and Webel Telecommunication Industries Ltd. for 1988-89, 1989-90 and 1990-91.**

**Bidyut Ganguly :** Sir, with your permission, I beg to lay

(i) Webel Power Electronics Ltd., for the year 1988-89 and 1989-90 ;

(ii) Webel Business Machines Ltd., for the year 1988-89, 1989-90 and 1990-91 ,

(iii) Webel Crystals Ltd., for the years 1987-88 and 1988-89 ; and

(iv) Webel Telecommunication Industries Ltd., for the years 1988-89, 1989-90 and 1990-91.

Audit Certificate, Certified Accounts and Audit Report for the year 1989-90 on the account of the Calcutta Metropolitan Development Authority

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to lay the Audit Certificate, Certified Accounts and Audit Report for the year 1988-89 on the account of the Calcutta Metropolitan Development Authority

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের রুলস অফ প্রভিসন আছে আন্ডার রুল ৬১তে, স্যার, আমার বক্তব্য পরিষ্কার হাউসে প্রভিসন আছে আমাদের সংবিধান অনুসারে, আমরা নিজেরা রুলস করব। How to guide and how to conduct the business of the House আমরা এখানে অ্যাডজর্নমেন্ট মোশন দিতে পারি on important matters of public importance, urgent matters on public importance,

দিতে পারি। আপনি চেয়ারে আছেন এবং এটা আপনার পসিবিলিটি থার্ড টার্ন, আপনি এখানে বলুন সেই সময় আপনি এখানে ছিলেন না। এখানে একটা গ্রামে শান্তিপূর্ণ মানুষের অবস্থানের উপর আপনাদের পুলিশ গুলি করে মারল ৭ জন মানুষকে। জ্যোতিবাবু পুলিশ মন্ত্রী হিসাবে তিনি কি নির্দেশ দিয়েছেন মানুষকে কিলিং করার জন্য?

**মিঃ স্পিকার :** আপনি রুলসটা বলুন।

**ডাঃ জয়নাল আবেদিন :** আমি রুলসটা বলছি, এটা করতে পারা যায় না, এটা আপনি কি করে করলেন?

## RULING FROM CHAIR

**Mr. Speaker :** Dr Abedin, as you have raised the point of order under Rule 61 on adjournment on a matter of public importance, there is a provision under Rule 61 that any member has a right to move the adjournment of the House for the purpose of discussing a definite matter of urgent public importance but there is some restrictions. Rule 59 which precedes Rule 61 reads, "Subject to the provisions of these rules, a motion for an adjournment of the business of the House for the purpose of discussing a definite matter of urgent public importance may be made with the consent of the Speaker" So, the Speaker gives consent under Rule 59 Now, the question is whether the consent of the Speaker has been obtained or not. That is inherent. আমাদের সংবিধান আছে, আমাদের অধিকার আছে, আমাদের আছে, এটা সেইভাবে নয়, এটা ঠিক নয়। It is tantamount to misleading It is not an inherent right It is a right subject to the consent of the chair If the consent is not given there is no right

**শ্রী সুভাষ বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল যে ঐতিহাসিক ঘটনা পশ্চিমবাংলায় ঘটেছে তা খুবই বিরল। আমার মনে আছে, ১৯৫৬ সালে বাংলার সাথে বিহারকে জড়িয়ে একটার ব্যবস্থা হয়েছিল আমরা তার বিরোধিতা করে জেলে গিয়েছিলাম। জেল থেকে বেরুনোর পর এখানে বুলগানিন এলেন, ক্রুশ্চেভ এলেন এই বিগ্রেড প্যারেড গ্রাউন্ডে। এবং সেই সময় যে বিরাট সমাবেশ হয়েছিল তা উল্লেখযোগ্য হয়ে আছে দলমত নির্বিশেষে সেদিন লোক এসেছিল। কিন্তু গতকাল বামফ্রন্টের ডাকে যে সমাবেশ হয়েছে সেটা ঐতিহাসিক সমাবেশ এবং পৃথিবীতে এই রকম সমাবেশ খুব কম হয়েছে, কারণ এমন সমাবেশ নিজে আমি কখনও দেখিনি যা ভেতরে ছিল তা বাইরেও ছিল। বারাসাত থেকে এয়ারপোর্ট পর্যন্ত গতকাল গাড়িগুলি স্ট্যান্ড স্টিল হয়ে দাঁড়িয়েছিল, এবং এই সমাবেশে এত মানুষ এসেছে যে সমাবেশটি সুষ্ঠভাবে সম্পন্ন হয়েছে।

## Zero Hour

[12-40 - 12-50 P.M.]

**শ্রী সমর বাউরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে অধিবেশনের শুরুতেই আমরা লাম যে বিরোধীদলের কোনও নেতা না থাকার জন্য ওয়াক আউট করার আগে বিরোধী স্যগণকে কাকে অনুসরণ করবে তারজন্য তারা হাউসের মাঝখানে সাত পাক দিচ্ছিলেন। মরা জানি সাত পাক দিলে একটা বড় ঐক্য গড়ে ওঠে। কিন্তু এই সাত পাক দিয়েও দের কোনও ঐক্য গড়ে ওঠেনি। ওরা বলেছে কাল নাকি ব্রিগেড কোনও উৎসাহ ছিল না, নও উন্মাদনা ছিল না। মাননীয় স্যার, কালকের সমাবেশে আমি নিজে উপস্থিত ছিলাম। বে ওদের যে উৎসাহ ছিল আমাদের সেই উৎসাহের আতিশয্য ছিল না। ওদের যে ৎসাহের চাপে সাংবাদিকদের মঞ্চ থেকে চলে যেতে হয়, যে উৎসাহের আতিশয্যে তেরো নের পাতাল প্রবেশ হয়, সেই উৎসাহের আতিশয্যে সমাবেশের উদ্যোক্তাদের চিৎকার করে মাবেশের পূর্ণচ্ছেদ ঘটাতে হয়। আমরা সকলের কাছে জানাতে চাই যে সাত পাকের ঐক্য য়ে কংগ্রেসি বন্ধুরা পশ্চিমবাংলায় যে বিশৃঙ্খলা সৃষ্টির চেষ্টা করছেন সেই বিশৃঙ্খলা সৃষ্টি রা যাবে না।

(At this stage Mr. Speaker Called upon Shrimati Maya Rani Pal. Dr. Zainal Abedin, Dr. Manas Bhunia, Shri Sudip Bandyopadhyay, Shri Prabir Banerjee, Shri Manik Bhowmik, Shri Jatu Lahiri, Shri Saugata Ray, Shri Sukumar Das and Shri Abdul Mannan in that order. The Hon'ble Members were not present.)

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। পাড়ুয়া রেগুলেটেড মার্কেট কমিটি ছয় মাস হল ভেঙ্গে গেছে। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন তার কাছে আমি অনুরোধ করছি পাড়ুয়া রেগুলেটেড মার্কেট যত তাড়াতাড়ি চালু হয় সেটা দেখবেন। তা নাহলে টাকা-পয়সা নয়-ছয় হয়ে যাবে।

**শ্রী সুশীল বিশ্বাস :** মাননীয় স্পিকার স্যার, বিধানসভার গত অধিবেশনে আমার এলাকার রাস্তার ব্যাপারে আমি বলেছিলাম। আমার এলাকার দুটো রাস্তা কৃষ্ণগঞ্জ হইতে খালবোয়ালিয়া এবং মাজদিয়া থেকে গেদে এই দুটো রাস্তার অবস্থা খুব খারাপ। রাস্তার অবস্থা এত খারাপ যে নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্টের বাস সেখানে চলাচল করছে না। জানি সরকারের অর্থাভাব আছে, তবুও যাতে ঐ দুটো রাস্তা দিয়ে বাস চলাচল করে তার জন্য অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা হোক এই দাবি আমি মাননীয় পূর্তমন্ত্রীর কাছে রাখছি।

## LEGISLATION

### The West Bengal Estates Acquisition (Amendment) Bill, 1992.

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ জমিদারি অর্জন সংশোধনী বিধেয়ক ১৯৯২, আমি আপনার অনুমতিক্রমে বিধানসভায় পেশ করছি।

**(Secretary read and Title of the Bill)**

**Mr. Speaker :** There are Statutory Resolutions on the West Bengal Estates Acquisition (Amendment) Bill, 1992 to be moved by Shri Saugata Ray and Dr Zainal Abedin But since both of them are now absent, the Statutory Resolutions are not moved

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে এই প্রস্তাব উত্থাপন করছি যে পশ্চিমবঙ্গ জমিদারি অর্জন সংশোধনী বিধেয়ক ১৯৯২, জনসাধারণের জন্য গৃহীত হোক।

মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে, ১৯৫৩ সালের পশ্চিমবঙ্গ জমিদারি অর্জন আইনের ৪৪(২ক) ধারা অনুযায়ী বিশেষ রাজস্ব আধিকারিকগণ চূড়ান্ত প্রকাশিত রেকর্ড সংশোধন করতে পারেন। এই সংশোধনের জন্য একটি নির্দিষ্ট সময়সীমা বেঁধে দেওয়া আছে। চূড়ান্তভাবে রেকর্ড প্রকাশিত হওয়ার দিন থেকে নয় মাসের মধ্যে জনসাধারণ ঐ বিশেষ আধিকারিকদের নিকট দরখাস্ত করলে বিশেষ আধিকারিক প্রয়োজনীয় সংশোধন করতে পারবেন। এ ছাড়া যে সব ক্ষেত্রে উক্ত বিশেষ আধিকারিক নিজেই কোনওরূপ সংশোধনের প্রয়োজন মনে করবেন সে সব ক্ষেত্রের জন্য একটি সময়সীমা নির্দিষ্ট করা আছে। রেকর্ড চূড়ান্তভাবে প্রকাশের তারিখ অথবা ১৯৫৭ সালের পশ্চিমবঙ্গ জমিদারি অর্জন (২য় সংশোধন) অর্ডিন্যান্স কার্যকর হবার তারিখ এই দুই তারিখের মধ্যে পরবর্তী যে তারিখ, সেইতারিখ থেকে ৩৫ বছর সময়সীমার মধ্যে উক্ত বিশেষ আধিকারিক নিজে থেকে চূড়ান্তভাবে প্রকাশিত খতিয়ান সংশোধন করতে পারবেন। উক্ত অর্ডিন্যান্স বলবৎ হয়েছিল ১৯৫৭ সালের ৪টা নভেম্বর তারিখে। সুতরাং ১৯৯২ সালের ৩রা নভেম্বর তারিখে ৩৫ বছরের সময়সীমা শেষ হয়ে গেছে অর্থাৎ এই বৎসরের ৩রা নভেম্বর এর পর থেকে বিশেষ আধিকারিকগণ ৪৪(২ক) ধারায় ক্ষমতা প্রয়োগ করতে পারবেন না

যে সব জমির মালিক উর্ধ্বসীমার অধিক জমি বিবিধ প্রকারে নিজেদের দখলে রেখেছেন তাঁদের মোকাবিলা করার ক্ষেত্রে জমিদারি অর্জন আইনের ৪৪(২ক) ধারাটি বিশেষ গুরুত্বপূর্ণ। জমির মালিকেরা যে সমস্ত জমি গোপন করে রেখেছেন সে সব বেনামি জমি উদ্ধার করার কাজ এখনও চলছে। এই কারণে আমাদের বিশেষ আধিকারিকদের পক্ষে ৪৪(২ক) ধারায় প্রদত্ত ক্ষমতা প্রয়োগ করা আরও বেশ কিছুদিন ধরে প্রয়োজন হবে। এখনও বহু কমপেনসেশন

অ্যাসেসমেন্ট রোল তৈরি করা এবং চূড়ান্তভাবে প্রকাশ করা বাকি রয়েছে। যতদিন পর্যন্ত সমস্ত কমপেনসেশন অ্যাসেসমেন্ট রোল চূড়ান্তভাবে প্রকাশ করা না হচ্ছে, ততদিন পর্যন্ত স্বতপ্রণোদিত হয়ে খতিয়ান সংশোধন করার ক্ষমতা বজায় থাকা প্রয়োজন। তা ছাড়া, যে সব ক্ষেত্রে বিভিন্ন আদালত পুনর্বিবেচনার জন্য মামলা ফেরৎ পাঠাবার বা নতুনভাবে প্রসিডিংস রুজু করার আদেশ দিয়াছেন সেইসব ক্ষেত্রেও ঐ আদেশ কার্যকর করার জন্য ঐ ধারাটির প্রয়োজন রয়েছে। এইসব কারণে বর্তমান সংশোধন বিধেয়কটিতে আমি প্রস্তাব করছি যে, উক্ত সময়সীমা ৩৫ বছর থেকে বাড়িয়ে ৪০ বছর করা হোক। এই প্রসঙ্গে উল্লেখ্য যে, ৪৪(২ক) ধারাটির মেয়াদ যখন শেষ হয়ে যাচ্ছিল তখন পশ্চিমবঙ্গ বিধানসভার অধিবেশন চালু ছিল না। সে জন্য ৩রা নভেম্বর ১৯৯২ তারিখে পশ্চিমবঙ্গ জমিদারি অর্জন সংশোধন অর্ডিন্যান্স, ১৯৯২ নামে একটি অর্ডিন্যান্স করে ৪৪(২ক) ধারায় মেয়াদ আরও পাঁচ বছর অর্থাৎ ৩রা নভেম্বর ১৯৯৭ সাল পর্যন্ত বাড়ানো হয়। অর্ডিন্যান্সটির পরিবর্ত হিসাবে এই বিধেয়কটি পেশ হওয়ায় অর্ডিন্যান্সটি রিপিল করার প্রস্তাবও রাখছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আশা করব, মাননীয় সদস্যগণ আমার প্রস্তাব সমর্থন করবেন এবং আমার উত্থাপিত ১৯৯২ সালের পশ্চিমবঙ্গ জমিদারি অর্জন (সংশোধন) বিধেয়কটি অনুমোদনের জন্য গৃহীত হবে। এটা নতুন কিছু নয়। কারণ আপনারা জানেন এখনও পর্যন্ত নানাভাবে কিছু জমি গোপন করে রাখা হয়েছে।

[12-50 – 12-58 P.M.]

সেই জিনিসটা এখানে একমাত্র ওই ৪৪(২ক) ধারা অনুযায়ী স্বতপ্রণোদিত হয়ে অফিসার করতে পারেন তার ক্ষমতাটা বাড়ানো হচ্ছে। সেটা শেষ হয়ে গিয়েছে ১৯৯২ সালের ৩রা নভেম্বর। সেই সময় যেহেতু বিধানসভা ছিল না, সেইজন্য তখন অর্ডিন্যান্স করতে হয়েছিল। সেই অর্ডিন্যান্সটা বিল আকারে আনা হয়েছে এবং সেই ক্ষমতাটার দ্বারা যাতে ওই কাজ চালানো যায় এই হচ্ছে উদ্দেশ্য।

The motion of Shri Benoy Krishna Chowdhury that the West Bengal Estates Acquisition (Amendment) Bill, 1992 be taken into consideration was then put and agreed to

**Clause-1**

The question that Clause 1 do stand part of the Bill was then put and agreed to.

**Clause-2**

There is an amendment to Clause-2 by Shri Abdul Mannan. The amendment is in order but is not moved.

The question that Clause-2 do stand part of the Bill was then pu and agreed to.

**Preamble**

The question that Preamble do stand part of the Bill was then pu and agreed to

**Mr. Speaker :** The Hon'ble Minister-in-charge may please move the motion for passing of the Bill.

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমি প্রস্তাব উত্থাপন করছি যে বিধানসভায় স্থিরীকৃত পশ্চিমবঙ্গ জমিদারি অধিগ্রহণ (সংশোধনী) বিধায়ক ১৯৯২ যে ভাবে বিধানসভায় স্থিরীকৃত হয়েছে তাহা গ্রহণ করা হোক।

The motion of Shri Benoy Krishna Chowdhury that the West Bengal Estates Acquisition (Amendment) Bill, 1992 as settled in the Assembly be passed was then put and agreed to.

**The Hooghly River Bridge (Amendment) Bill, 1992**

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দি হুগলি রিভার ব্রিজ (সংশোধনী বিধায়ক ১৯৯২ উত্থাপিত করছি।

Sir, I place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of business in the West Bengal Legislative Assembly.

The Hooghly river Bridge Act was enacted in 1969.

The construction of the Bridge was delayed considerably for unforeseen and compelling circumstances resulting in incurring of the cost far beyond estimates on account of escalation of prices. The existing provisions of Section 11 of the principal Act would not suffice for raising even a negligible fraction of the cost of maintenance of the Second Hooghly River Bridge and the cost of collection of the toll far less for making provision for re-payment of the loan assistance given by the Central Government.

In view of the above, it was imperative that the Hooghly River Bridge Commissioners should be empowered to levy toll at such rates as might be determined by the State Government from time to time so

hat the collection of toll might commensurate with the cost of mainte-nance etc. of the Second Hooghly River Bridge.

As the Government was committed to open the Bridge in October, 1992 and also because the West Bengal Legislative Assembly was not in session, an Ordinance, namely, the Hooghly River Bridge (Amend-ment) Ordinance, 1992 was promulgated to achieve the purpose.

(Secretary then read the title of the Bill)

**Mr. Speaker :** I have received notice of Statutory Resolution from hri Saugata Roy under Article 213(2)(a) of the Constitution of India isapproving the Hooghly River Bridge (Amendmdnt) Ordinance, 1992. 'ow I call upon Shri Saugata Roy to move the Resolution. As Mr. oy is not present in the House the Resolution is not moved

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি 'দি হুগলি রিভার ব্রিজ (সংশোধনী) বিধায়ক, ১৯৯২' বিবেচনার জন্য প্রস্তাব উত্থাপন কবছি। এটা খুবই সাধারণ ব্যাপার। ১৯৬৯ সালে দি হুগলি রিভার ব্রিজ আইনটি তৈরি হয়েছিল। সেই আইনের ১১ নং ধারায় টোল ট্যাক্স কত হবে তা করা হয়েছিল। সেই ধারণাটি সেটা অনেক পুরানো ১৯৬৯ সালের। সেই ধারার উপরে এখন এটা চলতে পারে না। তাই সেই ধারাটা অবলুপ্তি ঘটিয়ে কমিশনারদের হাতে নিয়ে আসতে চাইছি। সেটা কত তারা ঠিক করবে। এটা খুব প্রয়োজনীয়। বর্তমানে আমরা যদি সেই ১৯৬৯ সালের ধারা বজায় রাখি তাহলে লরি, বাস, ট্রাক্টর ইত্যাদির ক্ষেত্রে মাত্র ১.৫০ পয়সা, টেম্পো, স্কুটার ইত্যাদির ক্ষেত্রে মাত্র ৫০ পয়সা, কার এবং ট্যাক্সির ক্ষেত্রে ৭৫ পয়সা এই রকম ছিল। এটা এখন কোনও মানে হয় না। এটার জায়গায় লরী-বাসের ক্ষেত্রে ৩০ টাকা, মিনিবাসের ক্ষেত্রে ১৫ টাকা, গাড়ির ক্ষেত্রে ৪ টাকা ম্যাটাডর ১৫ টাকা, স্কুটার ১ টাকা করেছি। এইটা পরিবর্তন করে দিয়েছি।

এই সংশোধনীর উদ্দেশ্য মূলতঃ দুটি-একটি হচ্ছে, বর্তমান বাজার দর সামনে রেখে আমরা এটার পরিবর্তন করেছি আর একটা হচ্ছে, এটা অ্যাক্টের মধ্যে না রেখে, এটাকে হুগলি রিভার ব্রিজ অ্যাক্টের মধ্যে না রেখে আমরা এটাকে হুগলি রিভার ব্রিজ কমিশনার্সের হাতে নিয়ে আসতে চেয়েছি। যেহেতু ব্রিজ ওপেন করার সময় বিধানসভা ছিল না সেইজন্য আমরা এরজন্য অর্ডিন্যান্স করেছিলাম, সেই অর্ডিন্যান্স সকালে এখানে এসে করেছি। এখন এই বিল উত্থাপন করার পর সেই অর্ডিন্যান্সের আর প্রয়োজন থাকছে না।

The motion of Shri Buddhadeb Bhattacharjee that the Hooghly River Bridge (Amendment) Bill, 1992, be taken into consideration was then put and agreed to.

### Clause 1

The question that clause 1 do stand part of the Bill was then put and agreed to

### Clause 2

**Mr. Speaker:** There is amendment to Clause 2 given by Shri Abdul Mannan But it is not moved

The question that clause 2 do stand part of the Bill was then put and agreed to

### Clause 3 and Preamble

The question that clause 3 and Preamble do stand part of the Bill. was then put and agreed to

**Shri Buddhadeb Bhattacharjee:** Sir, I beg to move that the Hooghly River Bridge (Amendment) Bill, 1992, as settled in the Assembly be passed

The motion was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 12-58 P.M. till 11.00 A.M. on Tuesday, the 1st December, 1992 at the Assembly House, Calcutta

## Proceedings of the West Bengal Legislative Assembly ssembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly use, Calcutta on Tuesday, the 1st December, 1992 at 11.00 a.m.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 19 Ministers, ) Ministers of State and 174 Members.

[11-00 — 11-10 A.M.]

### ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received three notices of Adjourn-ent Motions. The first is from Shri Sobhan Deb Chottopadhyay on the ubject of reported Police firing at Harihar Para, Murshidabad on the nd November, 1992. The second is from Dr. Manas Bhunia on the ubject of alleged deplorable condition of the Hospitals in West Bengal nd the third one is from Shri Saugata Roy on the subject of alleged reakdown of the rationing system due to non-availability of wheat

The subject matter of the Motions do not merit Adjournment of he Business of the House. Moreover, the members may draw the attention of the Ministers concerned through Calling Attention, Question, Mention, etc.

I, therefore, withhold my concent to all the Motions

One member may, however, read out the text of his Motion as amended.

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয় জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটা নির্দিষ্ট বিষয় আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন, বিষয়টি হল—

সমগ্র পশ্চিমবঙ্গের হাসপাতালগুলির অবস্থা খারাপ। চিকিৎসার ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সারা ভারতের প্রথম স্থানে ছিল। কিন্তু বর্তমানে সেই পশ্চিমবঙ্গ সবার পিছনে। কলকাতার হাসপাতালগুলি থেকে শুরু করে গ্রাম বাংলার প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলিও আজ স্বাস্থ্য পরিষেবায় কোনও ভূমিকা নিতে পারছে না। জীবনদায়ী ওষুধ নাই। টি.বি রোগীর ওষুধ, সাপে কামড়ানো রোগীর এবং কুকুরে কামড়ানো রোগীর ওষুধ পাওয়া যাচ্ছে না। তার উপর সরকার চিকিৎসার জন্য টাকা নিয়ে এবং চার্জ বাড়িয়ে দেওয়ার নির্দেশ দিয়েছেন। এতে সাধারণ মানুষ দুর্ভোগের সম্মুখীন হয়েছে।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received three notices of Calling Attentic namely :—

1. Alleged murder of one Shri Jogendra Nath Giri at Keshiar P.S. on 6.11.1992 by Dr. Manas Bhunia

2. Atrocities of Behar Police at Gadaichar in Malda district b Shri Birendra Kumar Maitra.

3. Alleged attack on Congress workers at Panchpota Villege unde P.S. Sonarpur on 26.11.92 by Shri Saugata Roy.

I have selected the notice of Dr. Manas Bhunia on the subject o Alleged murder of one Shri Jogendra Nath Giri at Keshiary P.S. o 6.11.92.

The Minister in charge may please make a statement to-day, i possible, or give a date

**Shri Probodh Chandra Sinha :** The statement will be made o the 10th of December, 1992

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাকে বলতে দেবার জন্য ধন্যবাদ আপনি কালকে হরিহরপাড়া সম্পর্কে সাবজুডিস বলে নির্দেশ দিয়েছেন। আপনি আইনজ্ঞ লোক। এই ব্যাপারে আপনার আগের রুলিং আছে। ইদ্রিশ হত্যার সময় আলোচনার সুযো পাওয়া গিয়েছিল। সুতরাং এটা যখন এখনও সাব জুডিশ নয়, তখন এই ঘটনা সম্পর্কে একটা আলোচনার ডেট দেওয়া হোক। We can participate in the discussion. We will show your ruling and I am sure we can convince you. অতএব এটা এখন কোনও অবস্থাতেই সাবজুডিশ নয়। এটা আমরা আলোচনার মাধ্যমে আপনাকে কনভিন্স করব।

**মিঃ স্পিকার :** আপনি একজন সিনিয়র অ্যাডভোকেট। আপনি জানেন যে একটা জাজমেন্ট হয়ে যাবার পর আপিল বা রিভিসন করা যায় না। আমি এই সম্পর্কে কালকে অলরেডি রুলিং দিয়ে দিয়েছি। সুতরাং এই ব্যাপারে আর আলোচনার কোনও সুযোগ নেই

## Resolution under Rule 169

**শ্রী লক্ষ্মীকান্ত দে :** মাননীয় স্পিকার মহাশয় রুল. ১৮৫-তে আমি আমার মোশনটি মুভ করছি—

'এই সভা গভীর উদ্বেগের সাথে লক্ষ্য করছে যে, দেশের ঐক্য ও ধর্মনিরপেক্ষতাকে বিসর্জন দিয়ে বি.জে.পি.-র নেতৃত্বে বিশ্ব হিন্দু পরিষদ, আর.এস.এস., প্রভৃতি দলগুলি আদালতের নির্দেশকে অবমাননা করে আগামী ৬ই ডিসেম্বর অযোধ্যার বিতর্কিত জমিতে করসেবা শুরু করার সিদ্ধান্ত নিয়েছে। এর ফলে সারা দেশে সাম্প্রদায়িক উত্তেজনা সৃষ্টি হচ্ছে। [illegible]

ণাত সম্পর্কে এই সভা উদ্বেগ প্রকাশ করছে;

এই সভা মনে করে যে, দেশের সংবিধান, আদালতের মর্যাদা, গণতান্ত্রিক মূল্যবোধ, ট্রীয় সংহতি ও সাম্প্রদায়িক সম্প্রীতিকে রক্ষা করার জন্য রাম জন্মভূমি বাবরি মসজিদ-মতো স্পর্শকাতর বিষয় হয় সংশ্লিষ্ট সকলের সঙ্গে আলোচনার মাধ্যমে ঐকামত সৃষ্টি র সমাধান করতে হবে অথবা আদালতের রায় মেনে নিতে হবে;

এই সভা সর্বসম্মতিক্রমে রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করছে কেন্দ্রীয় সরকারকে অবিলম্বে অযোধ্যার প্রশ্নে হস্তক্ষেপ করতে হবে এবং সাম্প্রদায়িক ক্তকে প্রতিহত করে জাতীয় সংহতি রক্ষা করতে হবে।'

স্যার আমি আমার প্রস্তাবটি মুভ করলাম, পরে আমার বক্তব্য রাখব।

[11-10 — 11-20 A.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, লক্ষ্মীকান্ত দে মহাশয় যে প্রস্তাবটি খানে উত্থাপন করলেন, যেটি আমরা আমাদের এই বিধানসভার সব ক'টি রাজনৈতিক লের পক্ষ থেকে এনেছি সেটিকে আমি সমর্থন করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শুধু ই প্রস্তাবটিকে সমর্থনই করছি না, আমি বিশ্বাস করি এটা খুবই সময়োপযোগী। জাতীয় হেতি পরিষদে মাননীয় প্রধানমন্ত্রীর নেতৃত্বে এবিষয়ে আলোচনা হয়েছে, পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীও সখানে উপস্থিত ছিলেন। আজকে আমাদের বিধানসভায় আমরা এবিষয়ে আলোচনার সুযোগ পয়েছি। আমি মনে করি এ বিষয়ে আমাদের এখানেও বিস্তারিত আলোচনা হওয়া দরকার। াননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, কংগ্রেস দল ধর্মনিরপেক্ষতায় বিশ্বাস করে এবং র্মনিরপেক্ষতা ও সাম্প্রদায়িক সম্প্রীতি দেশে বজায় রাখতে কঠিন, কঠোর হতে পারে। স্যার, ামি আজকে এখানে উত্থাপিত প্রস্তাবকে কোন ভাবেই সমালোচনা করছি না। বরঞ্চ আমরা াবা ভারতবর্ষের মানুষকে জানাতে চাই যে, পশ্চিমবাংলার মানুষ পশ্চিমবাংলার বিধানসভা বষয়টিকে খুবই গুরুত্ব সহকারে গ্রহণ করেছে। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই প্রসঙ্গে একথাও আজকে বলে রাখতে চাই যে, আজকে কেন বি.জে.পি. সম্পর্কে এত আলোচনা করার প্রয়োজন হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি বহুদিনের লোক, আপনার নিশ্চয়ই স্মরণ আছে যে, কয়েক বছর আগেও সংসদে বি.জে.পি-র মাত্র দু'জন সাংসদ ছিলেন, তারপরে দলটা কি করে এত বড় হ'ল! আজকে সেই বি.জে.পি-কে নিয়ে আমাদের এই বিধানসভায় আলোচনা করতে হচ্ছে। সারা ভারতবর্ষে একটা সাম্প্রদায়িক দলকে নিয়ে আলোচনা চলছে! তারা গোটা দেশে হিন্দু হিন্দু করে গন্ডগোল পাকাবার চেষ্টা করছে। তারা এমন একটা অবস্থার সৃষ্টি করতে চাইছে যে, রাম জন্মভূমি আর বাবরি মসজিদ সংক্রান্ত সমস্যা ছাড়া সারা ভারতবর্ষে আর কোনও সমস্যা নেই! এই অবস্থা কেন সৃষ্টি হল? মাননীয় অধ্যক্ষ মহাশয়, ধর্মনিরপেক্ষ ভারতবর্ষে কখনই মন্দির বা মসজিদকে কেন্দ্র করে কোনও রাজনৈতিক দল চলতে পারে না। আমাদের রাজ্যের মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন যে, দরকার হলে ইউ.পি.-তে যদি ৩৫৬ ধারা প্রয়োগ করা হয় তাহলেও তাতে তাঁর সম্মতি আছে। এখন মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানকার শাসক দলকে স্মরণ করাতে বলি যে, আজকে তারা বি.জে.পি.-র বিরুদ্ধে এত কথা বলছেন, অথচ এই বি.জে.পি. নামক ভুতকে কারা

বোতল থেকে বের করেছেন সেই ভূত আজকে দৈত্য হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার নিশ্চয়ই স্মরণ আছে যে, আমাদের দেশের বামপন্থী দলগুলি ভি.পি.সিং-এর সঙ্গে এক সঙ্গে কাঁধে কাঁধ মিলিয়ে বি.জে.পি.-কে নিয়ে মিটিং করেছিলেন রাজীব গান্ধীকে শেষ করার জন্য। রাজীব গান্ধীর বিরুদ্ধে বোফর্স কামান এবং অন্য মিথ্যা কথা বলে ক্ষেত্র তৈরি করে দিয়েছিল, ফল-স্বরূপ বি.জে.পি. আজকে চারটে রাজ্যে ক্ষমতায় আসীন। ভি.পি.সিং এবং বামপন্থীদের কাজের মধ্যে দিয়েই বি.জে.পি.-র উত্থান হল। আজকে এই অবস্থার জন্য ভি.পি.সিং এবং বামপন্থীরা তাঁদের দায়িত্ব অস্বীকার করতে পারেন না। ওরা সকলে একসঙ্গে বোতল থেকে ভূত বের করেছেন, আজকে সে দৈত্য হয়েছে। আজকে আবার তাকে বোতলে ঢোকাতে হবে, কিন্তু কে ঢোকাবে সেই উদ্দেশ্যেই আজকে আমাদের এত আলোচনা করতে হচ্ছে। বিষয়টা খুবই দুর্ভাগ্যের বিষয়। ২টি সংসদ থেকে ৪টি রাজ্য তারা গ্রহণ করে নিয়েছে এবং সংসদে তারা বিরোধী দল হয়েছে। এরজন্য পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারকে যদি শ্রষ্টা বলি তাহলে ভুল হবে না। আপনারাই বি.জে.পিকে বড় করতে সাহায্য করেছেন। আজকে বি.জে.পির সঙ্গে আপনারা আসন সমঝোতা না করতেন, ভি.পি.সিং-এর সঙ্গে যদি আলোচনা না করতেন তাহলে আজকে বি.জে.পির বিরুদ্ধে আমাদের সংগ্রাম করতে হত না, মন্দির মসজিদের এই আকার ধারণ করত না। তাই আমি আপনাকে বলব, যদি সাহস থাকে বলুন — আপনারা সরকারে আছেন, বুদ্ধদেববাবু এখানে আছেন — আমি আবেদন করব, এই রেজোলিউশনের মধ্যে সংযোজন করুন — যেখানে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন, যদি প্রয়োজন হয় তাহলে উত্তরপ্রদেশ সরকারের বিরুদ্ধে ৩৫৬ ধারা প্রয়োগ করব। আমি বলছি আরও বড় কথা বলুন, যদি প্রয়োজন হয় তাহলে বি.জে.পিকে ব্যান্ড করার জন্য নিষিদ্ধ দল হিসাবে ঘোষণা করা হোক। এটা রেজোলিউশনের মধ্যে থাকা উচিত। আমরা সর্বান্তকরণে সমর্থন করব। বি.জে.পিকে ব্যান্ড করে দিন, যেহেতু বি.জে.পি সাম্প্রদায়িকতার সুড়সুড়ি দিচ্ছে এই দল দেশের পক্ষে ক্ষতিকারক, ভারতবর্ষের সংবিধানের পক্ষে ক্ষতিকারক এবং ভারতবর্ষের সংবিধান ও আদালতকে গ্রাহ্য না করে মন্দির মসজিদ ইস্যুকে সামনে রেখে চলেছে। আমাদের সংবিধানের মূল কথা সেকুলারিজম। সেই সেকুলারিজমকে বজায় রাখতে গেলে যদি কোন রাজনৈতিক দল একটা ধর্মকে বড় করার চেষ্টা করে তাহলে আমি বলব, এই পশ্চিমবাংলার বিধানসভা থেকে বলা হোক, সেই দলকে নিষিদ্ধ হিসাবে ঘোষণা করা হবে — এই প্রস্তাব আমি রাখছি। আপনারা সরকারে আছেন, এই সংশোধনীটি যদি রাখেন তাহলে নিশ্চয়ই ভাল হবে। আমরা কি দেখতে পাচ্ছি? আদালতের রায় মানা হচ্ছে না। আদালতের রায়কে ফাঁকি দিয়ে উত্তরপ্রদেশ সরকার বলছে আমরা সংকার করছি, অথচ আদালত থেকে বলছে, করসেবা করবে না। সেখানে একটা মসজিদ বহুদিন থেকে আছে। তাকে কেন্দ্র করে একটা রাজনৈতিকদল ফায়দা লোটার জন্য চেষ্টা করছে। সেইজন্য আমি বলব, যে রেজোলিউশন আনা হয়েছে, সেই রেজোলিউশন শুধু রাখলেই হবে না, সেখানে এই রেজোলিউশন করা উচিত আমরা সকলে একসঙ্গে সব জায়গায় সভা-সমিতি করব, এক পদক্ষেপ নিয়ে বি.জে.পি. রামজন্মভূমি বাবরি মসজিদ নিয়ে যে সাম্প্রদায়িকতা সৃষ্টি করছে, সারা ভারতবর্ষের সংবিধানকে ধ্বংস করার চেষ্টা করছে, আদালতকে অবজ্ঞা করছে, তার বিরুদ্ধে যেন আমরা আরও কঠোর হতে পারি এই পদক্ষেপ আমাদের নিতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, কংগ্রেস দল ধর্মনিরপেক্ষ দল। কিন্তু আপনারা আপনাদের স্বার্থের জন্য এই বি.জে.পিকে নিয়ে গত নির্বাচনে

ছিলেন। আর আজকে আপনারা নিজেদের ফায়দা নেবার জন্য এই বি.জে.পির বিরুদ্ধে
ছেন। সংখ্যালঘুদের সমর্থন নেবার জন্য বি.জে.পির বিরুদ্ধে বলছেন। আপনারাই বি.জে.পির
। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যদি থাকেন, তিনি এসে এখানে বলুন বি.জে.পির সঙ্গে
সঙ্গে সভাসমিতি করেছিলেন কিনা? যদি করে থাকেন তাহলে এই বি.জে.পির অভ্যুত্থানের
। তারাই দায়ী। সুতরাং এটা অত্যন্ত পরিতাপের বিষয়। প্রধানমন্ত্রী শ্রী পি.ভি. নরসিমা
যখন দ্ব্যর্থহীন ভাষায় বলছেন, আদালত মানতে হবে, সংবিধানকে লঙ্ঘন করতে দেওয়া
না তখন আজকে এটা সমর্থন না করে উপায় নেই, ওই কর্তব্যের তাগিদে নামে মাত্র
টা রেজোলিউশন এনেছেন। এই রেজোলিউশনের সার্থকতা থাকবে তখনই, যখন আমি যা
লাম সেটা সংযোজন করবেন। আজকে আপনারা আলোচনায় অংশগ্রহণ করবেন। যে দৈত্য
। ভারতবর্ষে সাম্প্রদায়িক দল হিসাবে নিজেদের প্রতিষ্ঠিত করেছে এবং প্রতিষ্ঠা করে
বিধানকে ধ্বংস করার চেষ্টা করছে, আদালতকে অবমাননা করার চেষ্টা করছে তারজন্য
ব বলব, আপনারা আসুন, সকলে সমবেতভাবে যে রেজোলিউশন এনেছেন তাকে আর
ই সংশোধন করে নিয়ে এগিয়ে যাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেজন্য বলছি যে আসুন
রা সকলে মিলে এই রেজলিউশনকে সমর্থন করে, তাকে সংশোধন করে একটু এগিয়ে
র চেষ্টা করি। যেটুকু বললাম সেটা বাস্তব, বাস্তব চিত্রটা আমি তুলে ধরছি। আজকে
নাদের দুঃখের একটিমাত্র কারণ। আমরা আজকে পশ্চিমবঙ্গে ধর্মনিরপেক্ষতা বজায় রাখতে
রছি, আপনারা এবং আমরা রাজনৈতিক দল, ঠিক থাকলে বি.জে.পি এত বড় হত না,
সত্য কথা। ওরা একটা সাম্প্রদায়িকতার সৃষ্টি করে বাড়তে চেষ্টা করছে। উত্তরপ্রদেশ,
র, গুজরাট এবং অন্যান্য জায়গায় এটা হয়েছে তার একটি মাত্র কারণ যে তাদের
নৈতিক চেতনা নেই। শুধু মাত্র বোতল থেকে দৈত্য বার করেছে, করে সারা ভারতবর্ষে
হবার সুযোগ করেছে। তাই বলছি যে আসুন সকলে মিলে এটা সংশোধন করে আমরা
জে.পি.র বিরুদ্ধে সংগ্রাম করি, মানুষকে বোঝাবার চেষ্টা করি যে বি.জে.পি একটি সাম্প্রদায়িক
বি.জে.পি. রাম জন্মভূমি এবং বাবরি মসজিদ নিয়ে বড় হবার চেষ্টা করছে। তাদের নেতা
বানী বলেছিলেন যে এই রাম জন্মভূমির উপরে আমি আগামী দিনে নির্বাচনে যাব।
না, তাদের সঙ্গে সমঝোতা করে আপনারা আসন ভাগাভাগি করবেন কিনা? করলে
দুঃখের বিষয় হবে। তাই আমি এই রেজলিউশনকে পূর্ণ সমর্থন করছি, সমর্থন করে
ই যে শুধু রেজলিউশন নয়, আন্তরিকতার সঙ্গে এটাকে গ্রহণ করে কার্যকর করতে হবে।
নৈতিক সংকীর্ণতার ঊর্ধ্বে থেকে যেন সকলে এটা করতে পারি। এই কথা বলে
লিউশনকে পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Dr. Zainal Abedin :** Sir, on a point of order

**Mr. Speaker :** Yes Dr. Abedin what is your point of order,

[11-20 — 11-30 A.M.]

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ১৮৫র যে নোট, মাননীয়
দে মহাশয়, সত্যরঞ্জন বাপুলি, সৌগত রায় এক সময়ে কেন্দ্রীয় সরকারের মন্ত্রী ছিলেন
জানিনা মাননীয় কৃপাসিন্ধু সাহা, শ্রী ক্ষিতি গোস্বামী, শ্রী হরিপদ জানা, শ্রী ব্রহ্মময় নন্দ,

শ্রীমতী শান্তি চ্যাটার্জি, শ্রী কামাখ্যা ঘোষ, শ্রী দেবপ্রসাদ সরকার, শ্রী ত্রিলোচন দাস, শ্রী মোমতাজ হাসান এবং শ্রী সুব্রত মুখার্জি ১৮৫র উপর এনেছেন, আপনি অনুমতি দিয়েছেন, বিষয়টা এখানে বর্ণনা করেছেন It is a national issue with international implications. It means that it is not within the competence of the House to decide the course of the issue. We can at best elicit and formulate our opinion with regard to this national issue with international implications এটা জাতীয় ইস্যু It should come as a decision. এই হাউসে আমি ৩২ বছর আছি, আমি দেখেছি এই জাতীয় আলোচনা যখন হয় লাইক বাংলাদেশ তখন বুঝতে হবে যে এটা হবে কিনা, মাননীয় বুদ্ধদেব বাবু তখন আসেন নি, সম্প্রতি নূতন আমদানি হয়েছেন, এই জাতীয় ইস্যু It does not come within the competence of the House or the competence of the Government of West Bengal nor the Legislative Assembly for that purpose আমরা ডিসিসন নেবার মালিক নই I invite your attention to Rule 168 which reads as follows — "A resolution may be in the form of a declaration of opinion, or a recommendation: or may be in the form so as to record either approval or disapproval by the House of an act or policy of Government, or convey a message: or Commend, urge or request an action or call attention to a matter or situation for consideration by Government: or in such other form as the Speaker may consider appropriate."

স্যার দুটি বেসিক ডিফারেন্স তুলে ধরছি Motion means decision at the House and resolution means opinion at the House. Sir, there is a gulf difference এই জাতীয় ইস্যু It is not concerned with your decision. আমরা At best we can convey the opinion, we can say that it is our recommendations we can support or reject it. In your good sense, I appeal সৌগতবাবুর আপত্তি থাকলেও থাকতে পারে, কারণ উনি একজন সিগনেটরি আমি আপনার কাছে এই কথা বলছি যে, There has been a great barrier in it. It had been gracious, it had been graceful যদি আপনি এটা ১৬৯এ আনতে দিতেন and if any of the Ministers including the Chief Minister, যদি এটা মুভ করতেন from this side from the opposition if it could be submitted even by the splinter parties now forming the Left Front Government. এই সুযোগ আপনি দেননি। আমার মনে হয়, We are on the wrong path. ভারতবর্ষের পলিটিক্সটাই একটা পলিটিক্স অফ ডিসট্রাস্ট। এইজন্যই বোধ হয় এই জিনিসটা করেছেন। এখানে ডব্লু.জি.মরিস জি.সেনের লেখা বই 'গভর্নমেন্ট অ্যান্ড পলিটিক্স অফ ইন্ডিয়া' থেকে একটু পড়ে শোনাচ্ছি আপনি এটা বারবার চেষ্টা করুন, আমরা বোধ হয় রঙ ট্র্যাকে আছি। এর আগেও এটা দেখেছি। এত বড় জিনিসটা আজকে চলে যাচ্ছে আনেনোটিশড এবং এটা রঙ পথ। এতে লিখেছেন "A related but different point is that Indian politics has been brought up in a school of distrust. In so far as the distrust is of almost everyone, it is a mark of a deeply divided society. But alien rule added

s contribution to this by giving some people, indeed politically leading eople, the mission of cultivating distrust in established political authority. ্যার, এই কথা বলছি যে, আজকে ডিসট্রাস্টের কোনও কথা নেই। এটা জাতীয় সঙ্কট। It going to happen and it is happening gradually. সেখানে It is a great ational calamity. It will request your goodself and the Hon'ble Members who have sponsored the motion to revise their decision and it hould be brought in this House in the form of a resolution under 169 nstead of resolution moved in the House under 185. সুতরাং এই কথা বলে াপনার গুড সেন্সে প্রিভেইল করতে চাচ্ছি যে, আমরা বোধ হয় এত বড় জিনিসটা লকাভাবে নিচ্ছি। বুদ্ধদেববাবু নবীন মানুষ তবে আমার সঙ্গে তার ডিফারেন্সের স্কোপ খুব ম, কারণ এই ইস্যুটা সেন্সেটিভ। এটা যদি আমি বলতে পারি, I will contribute much o the discomfiture of those who have sponsored the motion, initiated he motion. আমি ওদের গুড সেন্সে আবার আপিল করতে গিয়ে বলছি, Let the louse break down, adjourn, decide the courses and it should be brought nder revision under 169 and not under 189

**Mr. Speaker** : Dr. Zainal Abedin, at the very outset I have had ertain reservations on these types of resolutions. Generally, a State ssembly functions with certain limitations We are not a national arliament. We function with certain limits. Shri Sudip Bandyopadhyay as given an amendment seeking certain directions on the Central Government to do certain thing if the State Government of Uttar Pradesh did not comply with the directions of the Supreme Court. Now, we as a State Parliament, I mean sitting in the State Parliament cannot call upon the Central Government to take certain action against a State Government. As such I rule the amendment is out of order We have our limitations, we cannot do it But the question is your point is a valid point. I intend to agree with you. One thing which I can very simply do is that we can convert the motion to 169 (Noise) No problem in hat. There is no problem in that. There is no difficulty in that because his is such a type of resolution or motion whatever you call it which has a broad consensus which has no difference of opinion because the content...

(NOISE)

We can go under 169 just by changing the nomenclature of the motion nto a resolution under 169 because the resolution can also as moved by a member. (NOISE) It has been moved by Shri Lakshmi Dey and t has been supported by other members. No problem in that. I do not hink there is any technical bar in that. We can accept it in 169. There s no difficulty on that point. I told you in the very begin. I have my

reservations on this type of resolutions or motions because we are a State Parliament and we do function with certain limitation. But because it has been our past experience, this state in the past, even before independence, we have passed resolutions relating to international situation also. It is the convention of this House. We do it. We have also passed resolutions relating to certain action taken in other States relating to the Press Bill in Bihar. Now you want to treat it under 169. It is all right. There is no problem to that. We can describe it as a resolution under 169 which changes the nomenclature with the consensus of the House. There is no difficulty in that. I think Shri Lakshmi Dey has no objection in it.

**শ্রী লক্ষ্মীকান্ত দে :** এই ব্যাপারে আমার কোন অবজেকশন নেই।

**Mr. Speaker :** Then it is accepted under 169.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জয়নাল আবেদিন সাহেব মোশন এবং রেজোলিউশনের পার্থক্যটা বলেছেন। সরকার পক্ষ থেকে এবং আমাদের পক্ষ থেকে এসেছে ম্যাটারের প্রায়োরিটি বুঝেছি। যেভাবে আসা দরকার Rightly it has been dicteted that it should not be a motion but it should be a resolution. And I hundred per cent agree with that They have agreed. I agree with Dr. Zainal Abedin. I agree that there should not be any discrepency with regard to motion or resolution. But it must come out properly. It must come without any ambiguity. Sir, I agree with this, and it should be done and that I would like.

**শ্রী ভক্তিভূষণ মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে পয়েন্ট অফ অর্ডার এসেছে সেই সম্বন্ধে আপনি যে রুলিং দেবেন সেই অনুযায়ী আমরা মোটামুটি বলব। আমি আপনার কাছে বলছি এই ব্যাপারটা নিয়ে আমরা অনেক চিন্তা ভাবনা করেছি। সমস্ত জিনিসটা আমরা ফ্রম দি সেকুলার পয়েন্ট অফ ভিউ থেকে জাজ করার চেষ্টা করেছি। এই জন্য বলছি এই জিনিসটা সেখানে গিয়ে দেখার পর কতকগুলি ঘটনা আছে যেটা দেখেছি সেই ঘটনাগুলির মধ্যে দু-একটি বলছি। ফটি পয়েন্ট অফ দিস একর যেটা রাম মন্দির হবে বলে একটা জায়গা ওরা ল্যান্ড আকুইজিশন অ্যাক্ট মেনশন করে নিয়েছে সেটা আছে এবং আর একটা জায়গা আছে যেটা ২.৭৭ একর সেই ২.৭৭ একর মোটামুটি একটা ডিসপিউটের ব্যাপার এসেছে। আর মেন যেটা সেটা এখান থেকে একটা পাশে। আমাদের বক্তব্য হচ্ছে, যখন আমরা এসেছি কনস্টিটিউশনকে অ্যাকসেপ্ট করে তখন আমাদের এই জিনিসটাকে নিয়ে চিন্তা-ভাবনা করতে হবে ফ্রম দি স্ট্যান্ড পয়েন্ট অফ সেকুলারিজিম। তা যদি করি তাহলে আমাদের প্রত্যেকের উচিত এই ব্যাপার নিয়ে সুপ্রিম কোর্ট যে রায় দিয়েছে বা যেটা মোটামুটি সেকুলার পয়েন্ট অফ ভিউকে সুদৃঢ় করে সেটাকেই আমাদের ডিফেন্ড করা উচিত এবং সব দলের লিডারকে পিপলের সঙ্গে যোগাযোগ করে এটা ডিফেন্ড করা উচিত। তার কারণ আজকে একটা জিনিস এসেছে, আমি জানিনা যে কতটা ঠিক, সুপ্রিম কোর্ট কতটা পর্যন্ত সে

চার করতে পারে কতটা বিচার করতে পারে না। এটা অনেক তীক্ষ্ন ব্যাপার, এটা নিয়ে লোচনা করার বেশি অবকাশ নেই। এটা কতটা জাসটিসেবেল কতটা জাসটিসেবেল নয় টা একটা পয়েন্ট হতে পারে। আমি আপনাদের কাছে বলছি সেকুলার পয়েন্ট অফ ভিউ কে, আমরা চাই যে আজকে সুপ্রিম কোর্ট যে অর্ডার দিচ্ছে সেই অর্ডার আমরা মনে করি ক হচ্ছে, সেটা আমাদের ভেবে দেখতে হবে। সেটা দেখেই মনে হয় যে আজকে যে নিসটা বি.জে.পি. বা অ্যালায়েড যারা আছে, তারা যেটা করছে সেটা কনস্টিটিউশন বিরোধী য়ে যায়। তাদেরও উচিত, আমার মনে হয় যে, যদি তারা সবাই কনস্টিটিউশন মানবে, টাই হলপ নিয়ে পার্লামেন্টে এবং অ্যাসেম্বলিতে এসেছে। তারা যদি কনস্টিটিউশন না নতে চায় তাহলে তারা রিজাইন করে লড়াই করতে পারে এবং ভক্ত পপুলির কাছে বেদন করতে পারে। কিন্তু যতক্ষণ ওরা কনস্টিটিউশনকে মেনে নেব বলে পার্লামেন্টে য়েছে বা অ্যাসেম্বলিতে রয়েছে, তারা আমার মনে হয়, এই যে ঘটনাটা ঘটাচ্ছে, এটা ঠিক য়, এটা দুমুখো হয়ে যাচ্ছে। এক কথা বলে তারা ঢুকেছে আর করার সময় অন্য জিনিস রছে। এটা বিশেষ ভাবে আমাদের চিন্তা-ভাবনা করতে হবে। আমি সেজন্য, এখানে কোনও .জে.পি. নেই কিন্তু আমাদের বলার অধিকারের একটা লিমিট আছে। কারণ এটা একস্ট্রা- রিটোরিয়াল জুরিসডিকশন অব দি ওয়েস্ট বেঙ্গল লেজিসলেটিভ অ্যাসেম্বলি। কাজেই, সেটা মাদের খানিকটা চিন্তা-ভাবনা করে ব্রড পয়েন্ট অব ভিউ, সেকিউলার, সেকিউলার পয়েন্ট ব ভিউ থেকে কনস্টিটিউশনের ভেতর দিয়ে নিয়ে আসতে হবে। এবং সেটা যদি নিয়ে াসি তাহলে আমাদের মনে হয়, আমরা যে কথা বলছি, সেকিউলার পয়েন্ট অব ভিউ নুযায়ী আজকের যে অবস্থা, সেই অবস্থা বিচার বিবেচনা করে আমরা বলব, হ্যাঁ, বি.জে.পি এবং তাদের সঙ্গে অ্যালায়েড যারা মেম্বার হয়েছেন, আইদার পার্লামেন্ট অর অ্যাসেম্বলি, তারা যহেতু বাউন্ড বাই দেয়ার ওন ওথ, সুতরাং আমার মনে হয় যে, এটা উচিত হচ্ছে, তারা দি এই মুভমেন্ট করতে চায় তাহলে, এই মুভমেন্ট করতে হলে তাদের রিজাইন করতে হয়। রা রিজাইন করে ভারতবর্ষে মুভমেন্ট করতে পারে, তাতে আমাদের কিছু বলার নেই। কিন্তু তারা এই কনস্টিটিউশনকে মেনে নিয়ে, কনস্টিটিউশনের বিরুদ্ধে যাচ্ছে। এটা খুবই দুঃখজনক টনা। এইজন্য আমাদের মনে হয়, আমাদের যে রেজোলিউশন এটা ঠিক আছে। এই রজোলিউশনের মাধ্যমে আমাদের এগিয়ে যেতে হবে এবং বলতে হবে এবং রেজোলিউশনে টা ধরা আছে। এখানে আমরা বাউন্ডিং কিছু বলতে পারি না। কারণ এটা একস্ট্রা- টরিটোরিয়াল কোয়েশ্চেন হয়ে আসছে লেজিসলেটিভ অ্যাসেম্বলি, ওয়েস্ট বেঙ্গল'এর কাছে। ই একস্ট্রা-টেরিটোরিয়াল ব্যাপারে আমরা কতটা যেতে পারি, কতটা যেতে পারি না, এই শ্ন বিষয়টি নির্ভর করছে। যেহেতু এর একটা এফেক্ট আসছে, সেইহেতু আমরা কত্ত ব অ্যাকশন মুভ করতে পারছি, এটা ভাবতে হবে। এটা ভেবে আমি বলি, এই যে রেজোলিউশন চ্ছে এটা আমাদের সকলেরই সাপোর্ট করা উচিত, যেহেতু আমরা বাউন্ড বাই ওথ ইন কনস্টিটিউশন। এইটুকু বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[11-30 — 11-40 A.M.]

**শ্রী সৌগত রায় :** স্যার, আজকে এখানে সর্বদলিয় যে প্রস্তাব এখানে রাখা হয়েছে তার সমর্থনে দু'একটি কথা বলতে উঠেছি। স্যার, এই ধরনের প্রস্তাবে যেটা সবচেয়ে গুরুত্বপূর্ণ

ব্যাপার তা'হলে এর পিছনে যে ঐক্যমত এবং আবেগ কাজ করছে, যে অনুভূতি কাজ করছে। স্যার, আমি জানি না যে, এই রকম একটি স্পর্শকাতর বিষয়, যেখানে আবেগ এবং অনুভূতিটাই আসল, সেখানে আপনি এখানে কেন টেকনিক্যাল পয়েন্ট তুলতে দিলেন এবং তাতে আপনার মতামত দিলেন বুঝলাম না। যেখানে হাউস একমত হয়েছে, আমরা বিশ্ব হিন্দু পরিষদ এবং বি.জে.পি.কে নিন্দা করছি, তখন এটা গুরুত্বপূর্ণ বিষয় নয় যে, এটা ১৮৫তে করছি, না ১৬৯তে করছি। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়, একমত হয়ে করছি, সবাই মিলে করছি, সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়ছি। বিষয়টি অত্যন্ত যে সেনসেটিভ সেই বিষয়ে কোনও সন্দেহ নেই এবং এই ব্যাপারে আমরা সর্বসম্মতিক্রমেই প্রস্তাব রাখছি। যে প্রস্তাব বিশ্ব হিন্দু পরিষদ করেছে যে, ৬ই ডিসেম্বর করসেবা শুরু করবে ওই বিতর্কিত জমিতে সেই প্রস্তাব অত্যন্ত মারাত্মক এবং সংবিধান বিরোধী। গণতন্ত্র ধর্মনিরপেক্ষতার সমস্ত নীতি এবং নিয়মের বিরোধী। আমাদের সংবিধানে নিয়ম আছে যে, যেকোনও সম্প্রদায় তার নিজস্ব ধর্মিয় স্থান তৈরি করার এবং রক্ষা করার অধিকার আছে। আজকে মূলগত ভাবে সেই জায়গাতেই আঘাত পড়ছে। অযোধ্যার রাম মন্দিরের জমিতেই বাবরি মসজিদ কিনা সেই বিতর্কে যেতে চাই না। কিন্তু এই ব্যাপারে স্মরণ করিয়ে দিতে চাই যে, ১০০ বছরের বেশি পুরনো একটা রেকর্ড আছে, সেখানে ১৮৬৬ সালে ফৈজাবাদে এই ব্যাপারে কোর্টে মামলাও হয়েছিল। তখনকার দিনে ইংরেজরাও একই প্রশ্ন তুলেছিলেন। এই নিয়ে বিতর্কের সৃষ্টি হয়েছিল। আজকে বিশ্ব হিন্দু পরিষদ এই কথা প্রতিষ্ঠা করতে চাইছেন যে ওই মসজিদের তলায় কোনও এক সময়ে মন্দির ছিল। আমাদের প্রধানমন্ত্রী শ্রী নরসিমা রাও এই ব্যাপারে প্রত্যক্ষভাবে আলোচনা করার সুযোগও করে দিয়েছিলেন দুই দলকে একদিকে বিশ্ব হিন্দু পরিষদ এবং অন্যদিকে বাবরি মসজিদ অ্যাকশন কমিটি। তাদের বলতেও দেওয়া হয়েছিল যে তারা বোঝাক এখানে কোনও মন্দির ছিল কিনা বা মসজিদ ছিল এইরকম প্রমাণ তারা করুক। কিন্তু বাবরি মসজিদ অ্যাকশন কমিটি এবং বিশ্ব হিন্দু পরিষদ এখনো কোনও উত্তর দিতে পারেন নি। প্রধানমন্ত্রী এই প্রস্তাবও দিয়েছিলেন যে সিঙ্গল পয়েন্টে বলুন যে মন্দির ছিল কিনা। কিন্তু বিশ্ব হিন্দু পরিষদ এই সিঙ্গল পয়েন্টে রাজি হয়নি। এই ব্যাপারে দৃষ্টান্ত হিসাবে আমি আরও বলছি ১৯৫০ সালে সর্দার বল্লভ ভাই প্যাটেল তৎকালীন উত্তরপ্রদেশের মুখ্যমন্ত্রী শ্রী গোবিন্দ বল্লভ পন্থের কাছে চিঠি দিয়েছিলেন। সেই চিঠিতে জানা গেছিল যে ওখানে নাকি রাম সীতার একটি মূর্তি রাখা হয়েছিল। ওই মূর্তিটি নাকি অলৌকিকভাবে ওখানে রাখা হয়েছিল। স্যার, আপনি জানেন যে, অলৌকিক ভাবে কোনও মূর্তি আসতে পারে না। তখনকার সময়ে গান্ধীজীকে যারা খুন করেছিলেন ওই আর.এস.এস দলের লোকই ওখানে ওই মূর্তি রেখেছিল। তখন স্যার বল্লভভাই প্যাটেল বলেছিলেন যে জোর করে ধর্মিয় স্থানকে রূপান্তরিত করা যায় না। ৩৮৬ বছরের পুরানো ইতিহাসকে পরিবর্তন করা যাবে না। এই সমস্যার সমাধান করা যাবে না। অতীতেও এর কোনও ব্যবস্থা নেওয়া যায় নি। ১৯৫০ সালে ফৈজাবাদে জেল কোর্ট তখন অযোধ্যার মন্দিরে তালা দিয়ে দিয়েছিলেন। সেখানে তালা দিলেও মন্দিরের অন্য একটা জায়গায় পুরোহিতরা রামের পূজা করতেন। একটা প্রবাদ বাক্য আছে নাকি রামের এটা জন্মস্থান, সুতরাং পূজা করতে হবে। রাম সত্যি ছিলেন কিনা তার ঐতিহাসিক প্রমাণ আজ অবধি কেউ করতে পারেনি। তবে সবাই বিশ্বাস করেন এবং বিশ্বাস করার অধিকারও আছে তাই বলে ওই জায়গায় রাম জন্মেছিলেন বলে মন্দির করার কোনও অধিকার নেই এবং এই

াসের সুযোগ নিয়ে একটা রাজনৈতিক দল বা সংগঠন সম্পূর্ণভাবে রাজনৈতিক ফায়দা লার চেষ্টা করছেন। সেক্ষেত্রে আমরা সর্বশক্তি দিয়ে তাকে প্রতিহত করবার চেষ্টা করব ং সেই অধিকার আমাদের আছে। আজকেই দেখলাম যে বিশ্বহিন্দু পরিষদ প্রস্তাব দিয়েছে মন্দির তৈরি করার জন্য ৫৫ কোটি টাকা খরচ করবে। মন্দির তৈরি করার ব্যাপারে াদের কোনও আপত্তি নেই। কিন্তু মন্দিরের গর্ভগৃহ সেখানে মন্দির স্থাপন করার যে প্রস্তাব কখনোই মেনে নেওয়া যায় না। কারণ সেই জায়গাতেই বর্তমানে বাবরি মসজিদ প্রতিষ্ঠিত। ানে বিশ্ব পরিষদের মতে যদি মন্দির তৈরি করার সিদ্ধান্ত নেয় তাহলে ওই মসজিদ তে হবে। ধর্মনিরপেক্ষ রাষ্ট্রে মন্দির বা মসজিদ তৈরি করা যেতে পারে কিন্তু কোনও জিদ বা মন্দির ভেঙে নয়। সুতরাং বাবরি মসজিদ ভেঙে কিছু করা যাবে না। এর বিরুদ্ধে াদের সবাইকে রুখে দাঁড়াতে হবে। আমরা গান্ধীজী, নেহেরুজী এবং সর্দার প্যাটেলের ায় বিশ্বাসী যে, কোন সংখ্যা লঘু বা সংখ্যা গরিষ্ঠ সম্প্রদায় তার ধর্ম পালন করার কার আছে এবং সেই ধর্ম সে পালন করতে পারবে। কিন্তু সেখানে কিছু মানুষ এই য় রাজনীতি করার চেষ্টা করছে।

[11-40 — 11-50 A.M.]

হ্যাঁ ভুল অনেক হয়েছে। আমার মতে ১৯৮৬ সালে ফৈজাবাদের ডিস্ট্রিক্ট কোর্ট যখন র্ডার দিল রাম মন্দির-এর তালা খুলে দেওয়া হোক, আবার লোকেরা দলে দলে সেখানে তে পারবে সেটা মেনে নেওয়াটাই উত্তর প্রদেশ সরকারের ভুল হয়েছিল এটাও ভুল য়েছিল ১৯৮৯ সালে রাজীব গান্ধীকে হটাবার জন্য বি.জে.পি.র সঙ্গে জনতা দল এবং মপন্থী তথা সি.পি.এম. সমঝোতা করেছিল, এটাও ভুল হয়েছিল তখন বি.জে.পি. সারা রতবর্ষে মার্জিনালাইসড হয়েছিল। মাত্র ২টি আসন ছিল ১৯৮৪ সালে যখন রাজীব গান্ধী ধানমন্ত্রী হলেন ১৯৮৯ সালে এই জনতা দল এবং বামপন্থীরা সমঝোতা করে বাড়িয়ে দিয়ে াদের আসন সংখ্যা করেছিল ৮৬টি। দিল্লিতে একটা সরকার হল যেটা বুদ্ধদেব বাবুর রকার সেটা পুরোপুরি বি.জে.পি.-র দয়ায় চলত। তারপরে আদবানী রথযাত্রা করলেন, সেই রথের ধাক্কায় দিল্লির বন্ধু সরকার ভেঙে পড়ল, ফলে তাদের সদস্য সংখ্যা ৮৬ থেকে বেড়ে দাঁড়াল ১১৯টি। আদবানী মনে করল বি.জে.পি. মনে করল, বিশ্বহিন্দু পরিষদ মনে করল আমরা যদি বিশ্বনাথপ্রতাপ সিংয়ের সরকারকে ১১ মাসে ভেঙে দিতে পারি তাহলে আমরা আবার এই নরসিমা রাওয়ের সরকারকে ফেলে দিতে পারব। আজকে নরসিমা রাওয়ের সরকার শক্ত হয়ে গিয়েছে, তাই আজকে নরসিমা রাওয়ের সরকারকে ব্যবস্থা নিতে হবে ৬ তারিখে বিশ্বহিন্দু পরিষদের প্রস্তাবিত কর সেবা যাতে না করতে পারে। স্যার, ডিসপিউটটা কোথায়, উত্তরপ্রদেশ সরকার এখানে একটা পার্টি হয়ে গিয়েছে একটা বেআইনি কাজে। স্যার, আপনি জানেন বাবরি মসজিদের তিনদিকে ২.৭৭ একরস জমি অ্যাকুয়ার করবার জন্য একটা আইন করেছেন অর্ডিনান্স করেছেন উত্তরপ্রদেশ সরকার, তার বিরুদ্ধে এলাহাবাদ হাইকোর্টে অ্যাপিল হয়েছিল, এলাহাবাদ হাইকোর্ট স্পষ্ট করে বলে দিয়েছে এই বিতর্কিত জমির ব্যাপারে যতদিন না সিদ্ধান্ত নেওয়া হচ্ছে ততদিন ২.৭৭ একরসের ব্যাপারে কোনও রকম স্ট্যাটাসকো বা স্থিতাবস্থার পরিবর্তন করা যাবে না। কোনও রকম পার্মানেন্ট স্ট্রাকচার তৈরি করা যাবে না। এখানে ডিসপিউটটা মূল জায়গায় দাঁড়িয়েছে, সুপ্রিম কোর্ট বলেছে, ২.৭৭ একরসের

ব্যাপারে যতদিন পর্যন্ত না এলাহাবাদ হাইকোর্ট জাজমেন্ট না দিচ্ছে ততদিন পর্যন্ত কোনও স্ট্রাকচার করা যাবে না, সুপ্রিম কোর্ট ঐ সিদ্ধান্তকে আপহোল্ড করেছেন। অথচ বলা হচ্ছে যে জায়গা নিয়ে এলাহাবাদ হাইকোর্ট থেকে জাজমেন্ট দেওয়া হয়েছে ঐ জায়গায় কর সেবা করা হবে। তার ফলে দেখা যাচ্ছে যে এতে আদালতের রায় স্পষ্টভাবে লঙ্ঘিত হবে। আজকে যদি রাজ্য সরকারের মদতে যে কোনও একটি সংগঠন হাইকোর্ট বা সুপ্রিমকোর্টের রায়কে অস্বীকার করে, লঙ্ঘন করে তাহলে সেই সরকার থাকতে পারে না। আমি মনে করি জাতীয় সংহতি পরিষদ, ন্যাশনাল ইন্টিগ্রেশন কাউন্সিল যেখানে একমাত্র বি.জে.পি. ছাড়া সমস্ত দল উপস্থিত ছিল তারা একযোগে প্রধানমন্ত্রীকে বলেছে আইন এবং সংবিধান রক্ষার স্বার্থে আপনারা যে কোনও পদক্ষেপ নিতে পারেন। যদি অযোধ্যার বিতর্কিত জায়গায় ঐ ২.৭৭ একরসের জায়গায় বিশ্বহিন্দু পরিষদ কর সেবা করে তাহলে উত্তর প্রদেশ সরকারকে ভেঙে দিতে হবে ৩৫৬ ধারা প্রয়োগ করে। এটা এই হাউস থেকে পরিষ্কার ভাবে বলা দরকার যদি একটা রাজ্য সরকারের মদতে হাইকোর্ট বা সুপ্রিম কোর্ট লঙ্ঘিত হয় তাহলে ভারতবর্ষের আইনের যে কাঠামো আছে সংবিধানের যে নিশ্চয়তা আছে সেটা নষ্ট হয়ে যাবে। আমরা দেখেছি বি.জে.পি. বিশ্বহিন্দু পরিষদ গতকাল নরম হয়েছিল ওরা বলছিলেন ওরা শুধু সিম্বলিক কর সেবা করবেন, ওখানে শুধু সাধন ভজন হবে, গান নাটক পাঠ করা হবে। আমি দেখেছিলাম যে ওরা পিছোবার রাস্তা খুঁজছিলেন কিন্তু আজকে আবার দেখলাম আদবানী বেনারস থেকে রওনা হবেন রথ নিয়ে। ওরা বুঝেছেন যে, ওরা শেষ হয়ে গেছে। আজকে ওরা কমিউনাল হিন্দু ট্রাম কার্ড ব্যবহার করবার চেষ্টা করছেন। তাই আদবানী কনফ্রনটেশনে যাচ্ছেন। এটা উনি চান এবং অসাম্প্রদায়িক যদি কিছু ঘটে তাই তার আগেই কেন্দ্র ৩৫৫ ধারায় ব্যবস্থা নিয়েছেন। অযোধ্যার প্যারা মিলিটারি ফোর্স পাঠানো হয়েছে। সেন্ট্রাল যে নতুন ফোর্স তৈরি করেছেন র‍্যাপিড অ্যাকশন ফোর্স তাও পাঠানো হয়েছে রায়ট কনট্রোল করবার জন্য। এই ফোর্সও পাঠানো হয়েছে। তারা ওখানে মবিলাইজড হয়েছে। করসেবকরা যদি বেশি সংখ্যায় জমায়েত হয় তার আগেই র‍্যাপিড অ্যাকশন ফোর্স এবং সি.আর.পি.কে ব্যবস্থা নিতে হবে। এখন প্রশ্ন হচ্ছে এই, আজকে এই হাউস থেকে বলতে হবে সাম্প্রদায়িক উত্তেজনা সৃষ্টিকারি এই রথ যাত্রা আদবানীর বন্ধ করা উচিত। দরকার হলে উত্তরপ্রদেশ সরকারের বিরুদ্ধে অবিলম্বে ব্যবস্থা নিতে হবে সাম্প্রদায়িক বিষ ছড়িয়ে দেওয়ার আগে। তারসঙ্গে সঙ্গে আমাদের প্রস্তুত হতে হবে, যদি হিন্দু সাম্প্রদায়িকতা শক্তি করসেবায় যায় হাইকোর্ট এবং সুপ্রিম কোর্টের আদেশ লঙ্ঘন করে তারজন্য তাকে প্রতিহত করতে হবে। ওই বিতর্কিত স্থানে কল্যাণ সিংয়ের সরকারকে এলাহাবাদ হাইকোর্ট ইনজাংশন দিয়েছে। সেই জমিতে করসেবা শুরু করবার আগেই উত্তরপ্রদেশ সরকারের বিরুদ্ধে ব্যবস্থা নিতে হবে। আজকে একটা মৌলিক প্রশ্ন এটা ভারতবর্ষের কাছে। ধর্মনিরপেক্ষতার প্রশ্নে আজকে সারা পৃথিবী আমাদের দিকে তাকিয়ে আছে এটা দেখবার জন্য। ভারতবর্ষের সংখ্যালঘু সম্প্রদায়ের একটা উপাসনার জায়গা একটা সংখ্যাগরিষ্ঠ দল ভেঙে দেবে এটা হতে পারে না। দিস ইজ এ টেস্ট ফর সেকুলারিজম। এটা কোনও পার্টির ব্যাপার নয়। কোনও গভর্নমেন্টের ব্যাপার নয়। এটা সম্পূর্ণভাবে ভারতবর্ষের মানুষের ব্যাপার। ভারতবর্ষে সংবিধানের যে আইন আছে তার শাসনের ব্যাপার। এখানে আমাদের কঠোর পরীক্ষা দিতে হবে। বাবরের জেনারেল মীর কাশিম নাকি মন্দির ভেঙে দিয়েছিল কিন্তু 'নাকির' কোনও হিস্টোরিক্যাল এভিডেন্স কনক্লুসিভলি

ভ হয়নি। সুপ্রিম কোর্টে এই বিষয়টি পাঠাতে বিশ্বহিন্দু পরিষদ রাজি হয়নি। কিন্তু তবর্ষের বুকে আজকে মসজিদ, মন্দির ভাঙার নতুন করে খেলা শুরু হয়েছে। এটা যদি ‌ করে শুরু হয় তাহলে ভারতবর্ষ কোন জায়গাতে যাবে? এটাই আজকে আমাদের ্যকের কাছে মৌলিক প্রশ্ন। আজকে তাহলে তো কোনও জায়গাতে আইন থাকবে না, না থাকবেনা। ইনভেডাররা তো ভারতবর্ষের বিভিন্ন জায়গায় আক্রমণ করে গেছেন। কিন্তু ধর্মিয় জায়গাগুলি আছে সেগুলিকে ভেঙে দেওয়া হয়েছে। আমরা কি পৃথিবীর ইতিহাস ‌ করে লিখব? না কি আমরা নতুন করে লিখে সাম্প্রদায়িক উস্কানির জিগির তুলে ষে মানুষে ভেদাভেদ সৃষ্টি করবো, সাম্প্রদায়িক দাঙ্গা করব? এই প্রশ্ন আজকে আমাদের নে এসে দাঁড়িয়েছে। আমরা তাই অত্যন্ত আনন্দিত যে, আমরা এই হাউস থেকে এই নসভাতে ঐক্যমত হয়েছি। এই বিষ ভি.এইচ.পি. এবং আর.এস.এস এবং বি.জে.পি. যে প্রদায়িকতার বিষ ছড়াবার চেষ্টা করছে তাকে প্রতিহত করতে হবে। রুখবার চেষ্টা করতে । অযোধ্যার রামমন্দিরকে কেন্দ্র করে আজকে যে সাম্প্রদায়িকতার বিষ ছড়াবার চেষ্টা করা ছ তাকে বাধা দিতে আমরা সম্মিলিতভাবে চেষ্টা করব এবং এই সাম্প্রদায়িক বিষ ানোর যে প্রচেষ্টা তার সর্বাঙ্গীন নিন্দা করছি। প্রধানমন্ত্রীকে দেশের মানুষ অধিকার দিয়েছেন। তীয় সংহতি পরিষদও যথেষ্ট অধিকার দিয়েছেন। তিনি অযোধ্যার ব্যাপারে ব্যবস্থা নিন। ধানমন্ত্রী অত্যন্ত শান্ত মানুষ। তিনি আলোচনার মাধ্যমে সমস্যার সমাধান করবার চেষ্টা রছেন। উল্টে সেখানে আবার নতুন করে হিন্দু পরিষদ একতরফাভাবে কর সেবা করার াষণা করা হয়েছে। করসেবা হয়ত দেওয়া যাবে না। ভারতবর্ষের সংবিধানের নিয়মে এবং নিরপেক্ষতার প্রশ্নে যে কোনও মূল্যে ৬ই ডিসেম্বর অযোধ্যায় যে করসেবা হওয়ার কথা তর্কিত জমিতে তাকে বন্ধ করতে হবে। এবং তারজন্য যে কোনও মূল্যে, যে কোনও সঙ্কট শের মানুষকে মোকাবিলা করতে হবে। যে কোনওভাবেই হোক ওই স্থানে পরিস্থিতি শান্ত খতে হবে, কোনওরকম উত্তেজনা সৃষ্টি করা চলবে না। আজকে ১৮৫য়ে যে মোশন এসেছে াকে সমর্থন করছি এবং সাম্প্রদায়িক শক্তিগুলির তীব্র নিন্দা করছি।

[11-50 — 12-00 Noon.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় সমস্ত দলের পক্ষ াকে যে প্রস্তাব আনা হয়েছে আমি সেই প্রস্তাবের পক্ষে দু-একটি কথা বলতে চাই। আমরা কলেই উপলব্ধি করছি অযোধ্যার পরিস্থিতি এবং সারা দেশ খুবই বিপদজনক পরিস্থিতির মনে দাঁড়িয়ে আগামী ছয় তারিখ সোজাসুজি হুমকি দেওয়া হয়েছে যে সেখানে মন্দির নির্মাণ রা হবে। যারা এই ডাক দিয়েছে তারা কি ধরনের শক্তি এবং তারা কি করতে চান সেই াপারে আমাদের খানিকটা অভিজ্ঞতা আছে এবং সারা দেশে যে এই পরিস্থিতির ক্রমাবনতি চ্ছে সে বিষয়ে কোনও সন্দেহ নেই। এই শক্তিকে আটকানোর জন্য যে সমস্ত চেষ্টা করা য়েছিল বিভিন্ন পদ্ধতিতে রাজনৈতিক স্তরে এবং প্রশাসনিক স্তরে, সেই সমস্ত ব্যাপারগুলিকে পেক্ষা করে তারা ছয় তারিখ থেকে কাজ শুরু করবেন বলে দিয়েছে। কয়েকটা সংবাদপত্র, শেষ করে দিল্লির কয়েকটি সংবাদপত্রে বেরিয়েছে যে সেখানে বেশ কিছু মানুষ তারা যে ারণেই হোক জমা হয়েছে এবং সেই সংখ্যাটা পনেরো থেকে কুড়ি হাজারের মতো। তারা লেছেন তারা জোর করে এই করসেবা করবেন এবং এইরকম একটা পরিস্থিতির সামনে

দাঁড়িয়ে আমরা চিন্তা করছি এবং এই বিধানসভার মধ্যে আমাদের মনোভাব এখানে ব্যক্ত করছি। এই রাজ্যের মানুষকে সংঘবদ্ধ করে আমরা কি করে এই পরিস্থিতির পাশে দাঁড়াব সেই ব্যাপারে কয়েকটি কথা আমি এখানে উল্লেখ করব। আমরা জানি ছয় তারিখে তারা সেখানে কি করতে চায় এবং সেই ব্যাপারটাকে কোনও অবস্থাতেই মেনে নেওয়া যায় না। এই প্রস্তাব আলোচনা করতে গিয়ে বিরোধী দলের কয়েকজন সদস্য অতীতের কিছু প্রসঙ্গ এখানে টেনে এনেছেন। আমাদের পক্ষ থেকে যখন আমরা এই প্রস্তাব-এর কথা বিবেচনা করছিলাম তখন আমাদের মনোভাব ছিল যে—সমস্ত রাজনৈতিক দলের সঙ্গে কথা বলে আমরা এই ব্যাপারে ঐক্যমত হয়ে এই প্রস্তাব গ্রহণ করব। কারণ আমাদের রাজ্যের এটা ঐতিহ্য, আমাদের রাজ্যে এটা প্রয়োজন। সেই কারণেই আমরা প্রস্তাবটা একসঙ্গে পেশ করেছিলাম। কিন্তু প্রস্তাবটা আলোচনাকালে আমরা দেখলাম বিরোধী দলের দুজন নেতা এখানে বক্তব্য রাখার সময় পুরোনো কিছু ঘটনা স্মরণ করিয়ে দিয়েছেন। কিন্তু আমি তাদের অনুরোধ করছি সেই ঘটনার মধ্যে যাবেন না। কারণ আমরা একটা বেশ বড় বিপদের সামনে এসেছি। আপনারা অতীতের কথাগুলো বলেছেন যখন তখন আমাদেরও কিছু বলতে হবে। সৌগতবাবুকে একটু বলি, জওহরলাল নেহেরু যা চাননি, অন্য রাজনৈতিক নেতারা যা চাননি, ইন্দিরা গান্ধী যা সাহস পাননি, সেই মন্দিরের দরজা খুলে পুজো করার যে অধিকার রাজীব গান্ধী দিয়েছিলেন, সেটা ভুল করেছিলেন। অরিজিনালি গন্ডগোলটা সেখান থেকেই শুরু হয়ে গেল বলতে পারেন। কোর্টের অর্ডার হাতে না পেয়েই এটা করেছিল। গত নির্বাচনের পর সেখানে ইট পূজা করতে দিয়েছিলেন বুটা সিং না রাজীব গান্ধী সেটা ঠিক জানিনা। তবে এটাও ঠিক যে পশ্চিমবাংলা থেকেই ইট গিয়েছিল সেখানে এবং সেটা ভুল হয়েছিল। কিন্তু এই নিয়ে আর তর্ক করবেন না। আমি শুধু স্মরণ করিয়ে দিতে চাই, ওখানে এসব মনে না করানোই ভালো। আমি শুধু একটা কথা বলতে চাই, গত কয়েক মাস ধরে তারা চেষ্টা চালাচ্ছিল এটা ঠিক মানুষের সভ্যতাব ইতিহাস এবং পুরাতত্ত্ব সভ্যতাকে মানুষকে জানতে হবে এবং অতীতেও এটা মানুষ জেনেছে যে মাটির নীচে কোথায় কি ছিল। কিন্তু এই সভ্যতা কে মানুষকে এগিয়ে নিয়ে যাচ্ছে না? অযোধ্যার মাটির নিচে কি ছিল সেই কাজ তো বিশ্ববিদ্যালয়গুলি করতে পারতো। তাদের করা প্রয়োজন ছিল। কিন্তু ধরুন যে সেখানে অন্য কিছু ছিল তাহলে তার উপর কি আমাদের সিদ্ধান্ত নির্ভর করছে? আমরা তো জানি ইতিহাসে অনেক অন্যায় হয়েছে, অনেক মন্দির ভেঙে মসজিদ হয়েছে, অনেক মসজিদ ভেঙে মন্দির হয়েছে, অনেক বৌদ্ধ মন্দির ভেঙে মসজিদ হয়েছে। ইতিহাসের সব তথ্য মানুষকে জানতে হয় এবং তার উপর নির্ভর করছে ইতিহাসের কখন কোন কাজ অন্যায় হয়েছিল। কিন্তু এখানে প্রমাণ হয় না অযোধ্যার তলায় কি ছিল? পুরাতত্ত্বকালে সেখানে কোনও কিছু ছিল কিনা এই রকম কোনও প্রমাণ সেখানে মেলেনি। এইরকম কোনও ঘটনা ঘটেনি বলেই সরকারের সিদ্ধান্ত, সরকারের রাজনৈতিক সিদ্ধান্ত দাঁড়িয়ে থাকবে। ইতিমধ্যে আবার পরিস্থিতি উত্তেজিত হয়ে গিয়েছে। সেই পরিস্থিতির সামনে একথাও শুনছি বি.জে.পি. নেতারা বলছেন, যখন সমস্ত দল বলছে, সমস্ত দলই ঐক্যমত হয়ে সিদ্ধান্ত করেন, তখনও বি.জে.পি. বলছে, সুপ্রিম কোর্ট এখানে আসতে পারে না। কারণ এটা আমাদের ভাবনা, আমাদের বিশ্বাস। ধর্মীয় বিশ্বাস নাকি সুপ্রিম কোর্টের উপরে, আমরা যা বলছি তা ভারতীয় সংবিধানের উপরে। আমাদের দেশে সমস্ত ধর্ম, সমস্ত মতের সমান অধিকার। কিন্তু তারা বলছে, আমাদের ধর্ম

স ভারতীয় সংবিধানের উপরে, সুপ্রিম কোর্টের উপরে। এই ব্যবস্থা বরদাস্ত করা সম্ভব আমাদের কাছে এখন যা দেখছি, পরিস্থিতি খুবই জটিল। কেন জানেন? গত ২২ খে ন্যাশনাল ইনট্রিগেশন কাউন্সিলে সমস্ত দল দাঁড়িয়ে এক সঙ্গে বলেছে ভি.পি.সিং, শেখর, জ্যোতি বসু প্রধানমন্ত্রীকে এই অধিকার দিয়েছেন, আপনি অবিলম্বে হস্তক্ষেপ ন। কিন্তু সেই মিটিংয়ে আদবানী আসেন নি। কিন্তু না এসে বাইরে থেকে ভি. এইচ. পি ং আর.এস.এস যে হুমকি দিয়েছে সেকথাই বলছেন। এখন যা খবর তাতে দেখা যাচ্ছে া সমস্ত ভারতীয় রাজনৈতিক দলের মত মানবেন না, সুপ্রিম কোর্ট মানবেন না এবং তারা পথে চলছেন তাতে ৬ তারিখে ধর্মীয় হিংসার পথে এগিয়ে যাচ্ছেন। এই পরিস্থিতিতে মরা পশ্চিমবাংলায় চাইছি, সমস্ত পশ্চিমবাংলার মানুষকে ঐক্যবদ্ধ, ঐকামত্য রাখতে এবং র্ময় নিরপেক্ষতার ঐতিহ্য বজায় রাখতে। কিন্তু এখানেও সমস্যা আছে। গত কয়েক মাস াগে বিগত নির্বাচনে আমাদের রাজ্যে বি.জে.পি. যে ধরনের প্রচার চালিয়েছে তা শুনলাম। ই নির্বাচনে বি.জে.পির কাছে আমাদের রবীন্দ্রনাথ-নজরুলের কথা শুনলাম। আমরা রবীন্দ্রনাথকে ালবাসি তিনি হিন্দু-ব্রাহ্ম ছিলেন বলে কি? আমাদের নজরুলকে পরিত্যাগ করতে হবে সলমান ছিলেন বলে? এইসব কথা বলার সাহস বি.জে.পির হয়েছে গত নির্বাচনের আগে। ারপর দেখছি, বি.জে.পি. ছুটে যাচ্ছে, আমাদের সতর্ক হওয়া দরকার। তারা তিনবিঘায় ছুটে িয়েছে, তিনবিঘায় আমাদের রাজ্যে সাম্প্রদায়িক উত্তেজনার সৃষ্টি করেছে বি.জে.পি. এবং ামরা সেইরকম অবস্থার সামনে দাঁড়িয়ে বি.জে.পির মোকাবিলা করেছি এবং আজকে তিনবিঘা প্রমাণ করেছে যে একটা আন্তর্জাতিক চুক্তি রক্ষা করতে আমরা সমর্থ হয়েছি। বি.জে.পি. সাম্প্রদায়িক রাস্তা নিচ্ছে এবং প্রতিটি গন্ডগোলের জায়গায় বি.জে.পি. ছুটে যাচ্ছে এবং সেখানে এইরকম অবস্থার সৃষ্টি করছে।

(ভয়েস : সৌগত রায়ও গিয়েছিলেন।)

[12-00 — 12-10 P.M.]

**(শ্রী সৌগত রায় : বাজপেয়ির হাত ধরে জ্যোতিবাবুর ছবি তুলেছেন সেটা ভুলে গিয়েছেন?)**

এগুলো আর মনে করিয়ে দেবেন না। সৌগতবাবু আপনাদের ৬ তারিখের বন্ধে আনুষ্ঠানিকভাবে সমর্থন জানিয়েছিল বি.জে.পি.

**(শ্রী সৌগত রায় : হরিহরপাড়ার ঘটনায় অনেকেই সমর্থন জানিয়েছিল। আমরা বি.জে.পির সমর্থনের উপর নির্ভর করি না।)**

দ্বিতীয় কথা হচ্ছে, আমরা বলছি, এইটা বিপদ এবং আমাদের রাজ্যে ঐক্যবদ্ধ থাকতে হবে। আমরা দেখছি, আমাদের দুর্ভাগ্য, আমাদের রাজ্যে কয়েকটি সংবাদপত্র, আমাদের রাজ্যে সংবাদপত্রের ধর্ম নিরপেক্ষ, গণতান্ত্রিক ঐতিহ্য আছে, তারা আমাদের রাজ্যে গত নির্বাচনে চেষ্টা করেছিল প্রচার করতে বাঙালি বুদ্ধিজীবীদের কাছে বি.জে.পি. গ্রহণীয় হয়ে উঠছে। একজন লেখক, একজন গায়ককে বের করলো। আনন্দবাজার এই দায়িত্ব নিয়ে নিলো। পশ্চিমবাংলার সাংস্কৃতিক ধারার কাছে বি.জে.পি. গ্রহণীয় হতে পারে না। কিন্তু সেই পত্রিকার একজন সাংবাদিক আগে দিল্লিতে ছিলেন, ওখানে বি.জে.পির লোক ছিলেন, এখন এখানে

বি.জে.পির হয়ে লিখে যাচ্ছেন। আনন্দবাজার পত্রিকার সহযোগী সানডে পত্রিকাও দিনের প দিন হিংসা ছড়াচ্ছে। এইসব পত্রিকা-সানডে পত্রিকা, আনন্দবাজার পত্রিকা, এ কিন্তু আমাদে রাজ্যের বিপদ, সাম্প্রদায়িকতাকে ছড়াচ্ছেন তারা এইভাবে এবং এই বিপদের মধ্যে থেকে আমাদের রাজ্যকে আমাদের সামনের দিকে এগিয়ে নিয়ে যেতে হচ্ছে। আমি আর আম বক্তব্য দীর্ঘ করব না, পরিশেষে আমি আবেদন করব—৬ তারিখের পরিস্থিতি খুব জটি সমস্ত গণতান্ত্রিক শক্তি, ধর্ম নিরপেক্ষ শক্তি, দেশপ্রেমিক শক্তিকে তাই ঐক্যবদ্ধ থাকতে হবে আমরা কেন্দ্রীয় সরকারকে বারবার জানিয়েছি যে আপনারা হস্তক্ষেপ করুন, আর সম নেবেন না। মাননীয় মুখ্যমন্ত্রী এরপর আলোচনায় আসবেন, তিনি প্রতিদিনই যোগাযোগ রাখছে গতকালও তারসঙ্গে কথা হয়েছে সেটা আমি জানি এবং তিনি এসে সব বলবেন। আমা চাইছি আমাদের রাজ্যকে ঐক্যবদ্ধ রাখতে। কারণ আমাদের রাজ্যে অতীতে আমরা দেখে এরকমের ঘটনার ফলাফল কি হয়েছে। প্রতিটি রাজ্যের সামনেই তাই বিপদ হবে। আমা চাই, যে প্রস্তাব আমরা নিচ্ছি আমাদের রাজ্যের মানুষের কাছে সে খবর পৌঁছে যাক। আমা চাই যে পশ্চিমবঙ্গে অন্তত আমরা সমস্ত রাজনৈতিক দল ঐক্যবদ্ধভাবে বলি যে ৬ তারিখে ঐ যে হিংসাশ্রয়ী অভিযান তার বিরুদ্ধে আমরা আছি। আমাদের গণতান্ত্রিক, ধর্মনিরপেক্ষতা যে ফুলটি সেই ফুলের অনেক রং, সেই সব কটা রংকে আমাদের বজায় রাখতে হবে আমরা কখনই কোন হিংসাশ্রয়ী শক্তিকে আমাদের গণতন্ত্র এবং ধর্মনিরপেক্ষতাকে নষ্ট করতে দেব না। এই বক্তব্যের ভিত্তিতেই এখানে যে প্রস্তাব এসেছে সেই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত উপযুক্ত সময়ে এবং ঐতিহাসিক মুহূর্তে পশ্চিমবঙ্গের এই ঐতিহ্যপূর্ণ বিধানসভায় এই প্রস্তাব এসেছে। এই প্রস্তাবের শুরুতে আমাদের সবচেয়ে পুরানো সদস্য এবং অভিজ্ঞ সদস্য ডাঃ জয়নাল আবেদিন প্রথাগত যে ত্রুটির উল্লেখ করেছেন সে ব্যাপারে আপনার স্বীকারোক্তির মাধ্যমে তা গৃহীত হওয়ার এই প্রস্তাবের গুরুত্ব আরও বেড়ে গিয়েছে। আমি একমত বুদ্ধদেব বাবুর সঙ্গে যে পুরানো দিনের কথা নতুন করে তুলে বিতর্কের মধ্যে দিয়ে গিয়ে এই আলোচনায় অংশ গ্রহণ করা উচিত নয়। একথা বলেও কিন্তু তিনি পার্লামেন্টারি সিস্টেমের মধ্যে থেকে বক্রোক্তি এবং ব্যঙ্গ করতে দ্বিধাবোধ করেন নি। বাংলার সংস্কৃতির মন্ত্রী ভালো করেই জানেন যে তাঁর নেতা, মাননীয় মুখ্যমন্ত্রী কোন এক ঐতিহাসিক মুহূর্তে কি বিপদজনক ত্রুটি এবং বিচ্যুতির শিকার হয়ে অথবা ইচ্ছাকৃতভাবে পদক্ষেপ গ্রহণ করে বাংলার সংস্কৃতিকে কলুষিত করেছিলেন। ১৯৮৮ সালের ২রা জুলাই কলকাতা মহানগরী রাজ্যের ইতিহাসের প্রেক্ষাপটে বাংলার সংস্কৃতিকে লাঞ্ছিত হতে দেখে ছিল। কলকাতা মহানগরী অত্যন্ত দ্বিধার সঙ্গে, ঘৃণার সঙ্গে সেদিন লক্ষ্য করেছিল যে বাংলার বামপন্থীদের হাতে সিভিক রিসেপসানের নামে কি ঘটনা ঘটেছিল। মাঝখানে মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু, তাঁর বাঁ দিকে বিশ্বনাথপ্রতাপ সিং এবং ডান দিকে অটল বিহারী বাজপেয়ি। এসব কথা আমরা স্মরণ করতে চাই না কিন্তু তা হলেও এইসব কথা অত্যন্ত যন্ত্রণার মধ্যে দিয়ে আমাদের স্মরণে পড়ে যায়। তথাকথিত প্রগতিশীল, আজ বেঁচে থাকা বামপন্থীদের হাতে বাংলার ঐতিহ্য এবং সংস্কৃতি সেদিন কিভাবে লাঞ্ছিত হয়েছিল এসব কথা আজ আমরা স্মরণ করতে চাই না। মাননীয় অধ্যক্ষ মহাশয় তাঁর নির্দেশের মধ্যে দিয়ে

দের সীমাবদ্ধতার কথা স্মরণ করিয়ে দিয়েছেন। তিনি স্মরণ করিয়ে দিয়েছেন যে কতটা
যেতে পারি বা করতে পারি। আজকে এই মুহূর্তে সারা ভারতবর্ষ কাঁপছে, আন্দোলিত
। ভারতবর্ষের সাম্প্রদায়িকতার মন্ত্র, সাম্প্রদায়িক সম্প্রীতির মন্ত্র, সাম্প্রদায়িক সম্প্রীতির
, তার যে ভিত্তি তা আদৌ থাকবে কি না এই নিয়ে আজকে ভাবনা চিন্তা আরম্ভ
গেছে। আজকে জাতীয় স্তরে যখন সকলে এক হয়ে কথা বলছি, সমস্ত রাজনৈতিক দল
সঙ্গে কথা বলছি, এটা ভারতবর্ষের জাতীয় কংগ্রেসের নূতন কথা নয়, ভারতবর্ষের
য় কংগ্রেস তার শ্রেষ্ঠ তিনটি সম্পদকে সাম্প্রদায়িক সম্প্রীতিকে রক্ষা করতে গিয়ে দেশ
কার পায়ে অঞ্জলি দিয়েছে, মহাত্মা গান্ধী থেকে শুরু করে ইন্দিরা গান্ধী থেকে শুরু করে
ব গান্ধী পর্যন্ত। জাতিভেদ, সাম্প্রদায়িক সম্প্রীতির বিরুদ্ধে যারা লড়াই করছে তার
দ্ধে সংগ্রাম এবং দেশের ঐতিহ্য, ইতিহাস, কৃষ্টিকে বাঁচিয়ে রাখার লড়াই ভারতবর্ষের
য় কংগ্রেসই করে আসছে, জাতীয় কংগ্রেসই তার পুরোধা। জাতীয় কংগ্রেস এই দাবি
তে পারে। এই ক্ষেত্রে আজকে মার্কসবাদি কমিউনিস্ট পার্টিকে অনুসরণ করতে হচ্ছে।
রা সেদিন স্মরণ করিয়ে দিয়েছিলাম বুদ্ধদেব বাবুদের দলকে, শুধু মাত্র অন্ধ জাতীয়
গ্রেসের নীতির বিরুদ্ধে কি বিপদজনক শুধুমাত্র অন্ধ রাজীব গান্ধীর বিরোধিতা করতে
, ভারতবর্ষে যে নীতির বিরোধিতা করেছিলেন আপনারা ক্ষমতা দখল করতে, ত্রিভুজ
কার তৈরি করতে, বন্ধু সরকার তৈরি করতে,—সেই সম্পর্কে স্মরণ করিয়ে দিয়েছেন
বর্তী বক্তারা। ইতিহাসের প্রেক্ষাপটে ক্ষমতা দখলের লড়াইতে মার্কসবাদি কমিউনিষ্ট পার্টি
নীতি বিসর্জন দিয়ে নিজেদের কলঙ্কিত করেছে, ভারতবর্ষকে নাড়িয়ে দিয়েছে, ভারতবর্ষের
কার ভীতকে ভেঙে দিয়েছিল তার প্রায়শ্চিত্ত আজকে জ্যোতিবাবুদের করতে হচ্ছে, বুদ্ধদেব
দের করতে হচ্ছে। আমরা খুশি কিছুটা, দেরি হলেও জাতীয় নিরাপত্তা পরিষদের বৈঠকে
গ্রহণ করে প্রস্তাবের এক নম্বর সমর্থক এবং উত্থাপক মার্কসবাদি কমিউনিষ্ট পার্টি তার
ঙ্কিত অধ্যায়কে আজকে মুছে ফেলার জন্য আপ্রাণ মরিয়া প্রচেষ্টা চালাচ্ছে। আমি একজন
। তবে এই মুহূর্তে কি পদক্ষেপ নিতে হবে, তার এক্তিয়ার, তার প্রধান কর্তৃত্ব এবং
রকম দায় দায়িত্ব কেন্দ্রীয় সরকারের এবং আমরা মনেকরি প্রধানমন্ত্রী নরসিমা রাও
ত্ত গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে আজকে সর্বদলিয় বৈঠক করে সমস্ত জাতীয় নেতৃত্বের
শলা পরামর্শ করে In the process of consensus opinion in the interest
national integration on unity. তিনি আজকে প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন। আজকে
র্ট তার নির্দেশ ভূলুণ্ঠিত। সুপ্রিম কোর্ট তার নির্দেশ আজকে চ্যালেঞ্জড হচ্ছে। আজকে
জনীতির আখড়ায় পরিণত হয়েছে মন্দির, মন্দির আজকে রাজনৈতিক দলের অফিস হয়েছে।
জিদ আজকে রাজনৈতিক দলের অফিসে পরিণত হয়েছে। এর বিরুদ্ধেই তো জাতীয়
গ্রেস ১০৮ বছর ধরে বলে আসছে। এটাই তো কংগ্রেসের ভাবধারা। আজকে মার্কসবাদি
মিউনিষ্ট পার্টি তার ঐতিহ্যকে বিসর্জন দিয়ে সাময়িক ভাবে ক্ষমতা দখলের লড়াইতে
জকে সেই প্রবাহের মধ্যে মিশে গিয়েছিল। এর বিরুদ্ধেই তো কংগ্রেস কথা বলেছিল।
জকে বুদ্ধদেব বাবুরা বুঝতে পেরেছেন। আমরা খুসি তাদের চৈতন্য উদয় হয়েছে। তার
দের চৈতন্য উদয় হয়েছে। কিন্তু ভারতবর্ষের অনেক ক্ষতি হয়ে গেছে এবং অপূরণীয় ক্ষতি
রা করে দিয়ে গেলেন আজকে তার বিরুদ্ধে আমরা বলছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাই
সভার অনুভূতিকে, আমাদের সার্বিক অনুভূতিকে আজকে অত্যন্ত গুরুত্ব দিয়ে আমরা এই

সভা থেকে আপনার মাধ্যমে পাঠাব। আমাদের এই সভায় দাবি থাকবে যে, যে কোনও মূ ভারতবর্ষের এই সম্প্রীতিকে বজায় রাখতে হবে। ভারতবর্ষের সাংবিধানিক কাঠামোকে বজ রাখতে হবে। ভারতবর্ষের মধ্যে এবং ভারতবর্ষের বাইরে যে সাম্রাজ্যবাদি শক্তি, ভারতব কিছু রাজনৈতিক দলের ভিতর দিয়ে ভারতবর্ষকে ভেঙে টুকরো করতে চাইছে, মন্দির, মসজি এই রাজনৈতিক খেলার মধ্যে দিয়ে, তাকে যে কোনও মূল্যে স্তব্ধ করতে হবে। আমরা উদ্বি যে সুপ্রিম কোর্টের রায়কে আজকে মানা হচ্ছে না। আমরা উদ্বিগ্ন এবং আপনারাও উদ্বি কিন্তু বাংলার মাটিতেও দেখি যে হাইকোর্টের নির্দেশকে বুদ্ধদেব বাবুর দলের লোকেরা কুকুরে লেজে বেঁধে ঘোরাচ্ছে। এই জায়গায় দাঁড়িয়ে আমাদের ভাবতে হয় যে বুদ্ধদেব বাবুর দলে লোকরা হাইকোর্টের নির্দেশকে কুকুরের লেজে বেঁধে ঘোরাচ্ছে, সেখানে মানুষের গণতান্ত্রি অধিকার নেই, হাইকোর্ট লাঞ্ছিত, বিচারকরা মার খাচ্ছে, বিচারকরা লাঞ্ছিত হচ্ছে, বিচারকদে রায়কে আজকে দলিয় সিদ্ধান্তে পরিণত হতে হচ্ছে। এই যে দ্বিমুখিসত্তা, এই যে দ্বিমু অস্তিত্ব, এই যে দুমুখী রাজনৈতিক বিচার, এই জায়গায় দাঁড়িয়ে ওদের রাজনৈতিক সত সম্বন্ধে আমাদের সন্দিহান করে দেয়। তবুও বুদ্ধদেব বাবুর মতো বলি কোনও কথায় যে চাই না, পুরানো প্রসঙ্গ টানতে চাই না, জাতীয় স্বার্থের নিরীখে আজকে আমরা ভারতব মানুষ বিশেষ করে পশ্চিমবাংলার ঐতিহ্যপূর্ণ সংস্কৃতিবান এবং ঐতিহাসিক প্রেক্ষাপটে বাংল মানুষ রবীন্দ্রনাথের বাংলার মানুষ নজরুলের বাংলার মানুষ বিবেকানন্দের বাংলার মানু আজকে হিন্দু ধর্মের শুড়শুড়ি দেওয়া দলটাকে স্মরণ করিয়ে দিয়ে বলি— বি.জে.পি. নেতা একবার দাঁড়িয়ে বলুন যে, স্বামী বিবেকানন্দের চেয়ে বড় হিন্দু, ভারতবর্ষের মাটিতে কে ছিলেন কিনা? তারা একবার বলুন বাংলা তথা ভারতবর্ষের মাটিতে রামকৃষ্ণের চেয়ে ব হিন্দু কেউ ছিলেন কিনা? অত্যন্ত দুঃখের বিষয়, লজ্জার বিষয়, পরিতাপের বিষয় ভারতব রাজনীতি মন্দিরে, মসজিদে গচ্ছিত হয়েছে। কিন্তু এ অবস্থার সৃষ্টি কর্তা কে? এ অবস্থার স্র মার্কসবাদি কমিউনিস্ট পার্টি। একথা আজকে জ্যোতি বসু মহাশয়কে, বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয় ভুলে গেলে চলবে না। তাই আজকে অনেক ব্যথা বেদনা নিয়েও এই ঐতিহাসিক প্রেক্ষাপ একথাই বলতে চাই যে, এই যে রেজলিউশন এই ঐতিহাসিক মুহূর্তে আনা হয়েছে এ আমি সর্বতভাবে সমর্থন করছি। বি.জে.পি. ভারতবর্ষের সাম্প্রদায়িক সম্প্রীতিকে ধ্বংস ক সাম্প্রদায়িক হানাহানির যে বিপদজনক খেলায় মেতেছে তাকে প্রতিহত করার উদ্দেশ্যে এ মার্কসবাদি কমিউনিস্ট পার্টির পাপের প্রায়শ্চিত্তের উদ্দেশ্যে যে প্রস্তাব উত্থাপিত হয়েছে তা আর একবার সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[12-10 — 12-20 P.M.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় স্পিকার মহাশয়, আজকে এখানে যে সর্বদলি প্রস্তাব আনা হয়েছে তাকে আমি সমর্থন করছি। আমরা জানি যে, গত ২৩শে নভেম্ব জাতীয় সংহতি পরিষদের যে বৈঠক হয়েছিল তাতে হরকিষণ সিং সুরজিত একটা প্রস্তা নিয়ে এসেছিলেন — এন.আই.সি.-র বৈঠকে—সে প্রস্তাবটায় ছিল,— 'The NIC meet ing, after considering all aspects of the Babri Masjid-Ram Janambhoom dispute and the report of the Government, extends whole-hearted suppor and cooperation in whatever steps the Prime Minister considers essentia

upholding the constitution and the rule of law.' এর উত্তরে প্রধানমন্ত্রী
াানে বলেছিলেন,-'We are all for the same objective and all of the same
nd. I am bound with this resolution and no stone will be left unturned
doing what the NIC has asked me to do. We will succeed in
iolding the constitution and in getting the court's orders implemented.'
িং এন.আই.সি. বৈঠকের সর্বদলিয় প্রস্তাবের ভিত্তিতে এবং প্রধানমন্ত্রীর পরবর্তী ঘোষণার
া দিয়ে এটা বোঝা গিয়েছে যে, অযোধ্যায় রাম জন্মভূমি এবং বাবরি মসজিদ বিতর্ককে
র করে করসেবা সংক্রান্ত যে ঘটনা ঘটতে চলেছে তাতে যদি কোনও অপ্রীতিকর ঘটনা
র সম্ভাবনা দেখা দেয় তাহলে তা দৃঢ় হস্তে মোকাবিলা করা হবে। এবং প্রধানমন্ত্রী
বাসীকে আশ্বস্ত করেছেন যে, তিনি এবিষয়ে সম্পূর্ণভাবে দেশবাসীর কাছে দায়বদ্ধ থাকবেন।
র, এই প্রসঙ্গে আমি একটা কথা বলতে চাই যে, আমার কাছে আজও একটা জিনিস
াষ্কার হয়নি — ৬০ বা ৭০-এর দশকে আমাদের দেশের পার্লামেন্ট সুপ্রিমকোর্টের এরকম
টা চিন্তাধারা নিয়ে ইন্দিরা গান্ধী থেকে নাম্বুদ্রিপাদ, মধু লিমায়ে থেকে চন্দ্রশেখর পর্যন্ত
ওয়াজ তুলেছিলেন। তারা বলতে চেয়েছিলেন, পার্লামেন্ট সুপ্রিম এবং তা নিয়ে কোনও
ায়েশ্চেন বা চ্যালেঞ্জ যেন না হয়। আজকে চিন্তাধারার পরিবর্তন দেখছি। পার্লামেন্ট সুপ্রিম
।, কোর্ট ইজ দি সুপ্রিম। আজকে আদালতের সুপ্রিমেসী মেনে নিতে হচ্ছে সঙ্কট থেকে মুক্তি
ওয়ার জন্য। আজকে আব কোনও রাজনৈতিক দল কোথাও কোনও বিতর্কের বিষয়ে
শ্বাসের সঙ্গে এবং দৃঢ়তার সঙ্গে একথা বলতে পারছে না যে, এটা পার্লামেন্টের দায়িত্ব।
ক্ষেত্রেও কেউ বলতে পারছে না, এটা পার্লামেন্টের দায়িত্ব, পার্লামেন্টে বসে সমস্ত দল
লে এই প্রস্তাব গ্রহণ করা হোক, "বাবরি মসজিদ ভেঙে রাম জন্মভূমি মন্দির হবে না।
তা যদি আমরা বলতে পারতাম তাহলে আজকে দেশের সামনে এই সঙ্কট এতখানি
নীভূত হয়ে দেখা দিত না। আজকে একে অপরের ঘাড়ে দায়িত্ব চাপিয়ে দিচ্ছে, পার্লামেন্টের
পর দায়িত্ব দিতে পারছে না। (**শ্রী মহঃ নিজামুদ্দিন : আমরা বলছি, কিন্তু আপনারা বলতে
ারছেন না।**) নিজামুদ্দিন সাহেব, শুধু বললেই হবে না, দায়িত্ব নিতে হবে। আপনাদের তো
ায়িত্ব নিতে হয় না। দায়িত্ব আমাদের নিতে হয়।

[12-20 — 12-30 P.M.]

মহাত্মা গান্ধী, শ্রীমতী ইন্দিরা গান্ধী এবং রাজীব গান্ধী সকলে তাদের বুকের রক্ত
ায়েছেন আর আপনারা দেওয়াল লিখেছেন, বিবৃতি দিয়েছেন। আমি আপত্তি করছি না, এটা
াপনাদের একচেটিয়া অধিকার। সুতরাং আমি দেখতে পাচ্ছি, জুডিসিয়ারিকে সুপ্রিমেসী করে
ওয়ার ফলে আজকে পরিস্থিতি এই জায়গায় এসে দাঁড়িয়েছে। কিন্তু পার্লামেন্টের সুপ্রিমেসি
দি আন-কোয়েশ্চেন থাকতো তাহলে এতদূর ব্যাপারটা গড়ানো সম্ভব হত না। আমাদের
দেশের অটলবিহারী বাজপেয়িকে পদ্মবিভূষণ দেওয়া হল। আমাদের সরকারের অনুমোদন
িশ্চয়ই আছে। এতে আমাদের দলের কেউ কেউ সমালোচনা করলেন। কিন্তু অটলবিহারী
াজপেয়িকে পদ্মবিভূষণ দেওয়ার মধ্যে এই ধারণা মানুষের মধ্যে স্থিরভাবে বসে গেল অটলবিহারী
াজপেয়ি তার রাজনৈতিক দলের দৃষ্টিভঙ্গিতে যথেষ্ট সাম্প্রদায়িকতা থাকলেও তাকে পদ্মবিভূষণ
ওয়া হয়েছে। কিন্তু আমি দেখলাম না এই পশ্চিমবাংলো থেকে সেইভাবে সমস্বরে এই

সিদ্ধান্তের প্রতিবাদ উঠল। আজকে আমি যে অ্যামেন্ডমেন্ট দিয়েছিলাম, মাননীয় স্পিকার মহাশয় সেই অ্যামেন্ডমেন্টকে আউট-অফ অর্ডার করেছেন। জাতীয় সংহতি পরিষদে মাননীয় মুখ্যমন্ত্রী এবং বামদলগুলির পক্ষ থেকে যদি আদালত না মানা হয়, যদি সংবিধানকে অবজ্ঞা করা হয় তাহলে কল্যাণ সিং সরকারকে বরখাস্ত করার প্রশ্নে-তারা পরিষ্কারভাবে তাদের মতামত জানিয়েছেন, কিন্তু আজকে আমি দ্ব্যর্থহীন কণ্ঠে এই কথা বলতে চাই, ৩৫৬ ধারা প্রয়োগের প্রশ্নে আমাদের মনোভাব যেন কেন্দ্রীয় সরকারকে স্পষ্ট ভাষায় জানিয়ে দিতে পারি। বি.জে.পির কৌশল কি? বি.জে.পি. পার্লামেন্টে ১১৯ জন সদস্য পেয়ে গেছেন রামজন্মভূমি এবং বাবরি মসজিদকে কেন্দ্র করে। আজকে বি.জে.পি. ভাবছে, যে জায়গায় মানুষের আবেগকে নিয়ে গেছি সেই আবেগকে যদি পরিপূর্ণ রূপ না দিতে পারি তাহলে যারা বি.জে.পির ঝান্ডা ধরেছিল তারা সেই ঝান্ডা দিয়ে চাবকে পিঠের চামড়া তুলে নেবে। তাই ৬ তারিখে করসেবা করার জন্য তৈরি হচ্ছে। বাজপেয়ী কাশি থেকে যাচ্ছেন, যোশি যাচ্ছেন। সব এক জায়গায় গিয়ে পৌঁছাচ্ছেন। কেন্দ্রীয় সরকার যদি উত্তরপ্রদেশ সরকারকে ভেঙে দেয় তাহলে বি.জে.পি. পার্লামেন্টের ১১৯ জন সদস্য নিয়ে এবং আরও যে ৪টি রাজ্যে বি.জে.পির সরকার আছে সেই ৪টি রাজ্যের সরকার থেকে পদত্যাগ করবেন এবং পরবর্তী অধ্যায়ে আরও যে কয়েকটি রাজ্যে নির্বাচন বাকি আছে সবগুলিকে একত্রিত করে ভারতবর্ষকে মধ্যবর্তী নির্বাচনের দিকে ঠেলে দেবার জন্য সমস্ত রকমের প্রচেষ্টা ভারতীয় জনতা পার্টির পক্ষ থেকে করা হচ্ছে। বি.জে.পি. আজকে মনে করছে, এর মধ্যে যদি মধ্যবর্তী নির্বাচন হয় তাহলে প্রত্যক্ষ সংঘাতের মধ্য দিয়ে গিয়ে ১১৯ জন এম.পি. থেকে বেড়ে হয়তো ২৩৮ জন এম.পিতে পৌঁছে যাবে এইরকম একটা ভাবনা-চিন্তার মধ্য দিয়ে বি.জে.পি. স্ট্র্যাটেজি ঠিক করছে। আমি তাই একটি প্রস্তাব করতে চাই এই হাউসের সামনে দাঁড়িয়ে, আগামি ৬ তারিখে যে করসেবা হবে সেখানে জ্যোতিবাবু, চন্দ্রশেখর এবং ভি.পি.সিং পৌঁছে যান। সেখানে গিয়ে ভারতবর্ষের সামনে একটা নজির স্থাপন করুন। দেশের ইতিহাস পরিবর্তন হয়ে যাবে। আজকে চন্দ্রশেখর, ভি.পি.সিং এবং জ্যোতিবাবু অযোধ্যায় চলে যান — তাঁরা গিয়ে কেউ যুদ্ধ করবে না — তাদের এই উপস্থিতি ভারতবর্ষে একটা নতুন যুগের নির্দেশ আনবে। দেশের মানুষ যাতে মনে করতে পারে যে এই সাম্প্রদায়িকতার বিরুদ্ধে এমন একটা পদক্ষেপ গ্রহণ করা হল — শুধু সংবাদপত্রে বিবৃতি বা বক্তব্য রেখে নয় বাস্তব ক্ষেত্রে এই বামফ্রন্ট সরকারের মাননীয় মুখ্যমন্ত্রী যিনি ১৪ বছর ক্ষমতায় থেকে রেকর্ড করেছেন তিনি আর একটা দিকেও রেকর্ড করেছেন। গত ২৫ তারিখে বিগ্রেড প্যারেড গ্রাউন্ডে আমরা লক্ষ লক্ষ মানুষকে বি.জে.পি বিশ্বহিন্দু পরিষদের প্রশ্ন উত্থাপন করে সেখানে হাত তুলে — মাননীয় মুখ্যমন্ত্রী ইনটেলিজেন্স ব্রাঞ্চ থেকে রেকর্ড দেখুন — এ কথা বলেছিলাম। শুধু আনন্দবাজার এবং সংবাদপত্রকে গালাগাল দিয়ে এই পরিস্থিতিকে ছোট করবেন না। আমাদের বিশ্বাস আমাদের সাংবাদিক এবং সংবাদপত্রের ভূমিকা প্রত্যক্ষ, তাকে হুমকি দেওয়ার চেষ্টাকে আমরা নিন্দা করি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ক্ষিতি গোস্বামী :** মাননীয় স্পিকার স্যার, একটা সঙ্কটময় মুহূর্তে সর্বদলিয় প্রস্তাব হিসাবে একটা প্রস্তাব আমরা গ্রহণ করতে চলেছি। সকলেই বুঝেছেন যে সারাদেশে গণতান্ত্রিক মূল্যবোধ এবং আদালতের মর্যাদা সমস্তই ভূলুণ্ঠিত হতে বসেছে। চেষ্টা চালানো হচ্ছে, আমাদে

নীয় প্রধানমন্ত্রী চেষ্টা চালাচ্ছেন যাতে একটা আলাপ আলোচনার মধ্যে দিয়ে এই যে সঙ্কট
ছ সেই সঙ্কটটার নিরসন করা যায়। আলাপ আলোচনা চালিয়ে কত দূর কি হবে, সেটা
রা অনেকেই অনুমান করতে পারছি। আমাদের ঘটনাটা ভুললে চলবে না যে দ্বিতীয় বিশ্ব
র প্রাক মুহূর্তে বৃটিশ প্রধানমন্ত্রী মিঃ চেম্বারলীন ফ্যাসিস্ট সরকারের সঙ্গে আলাপ আলোচনা
য়েছিলেন এবং তার বিশ্বাস ছিল — ১৯৩৯ সালে আলাপ আলোচনা চালিয়ে হয়ত
যুদ্ধকে ঠেকাতে পারা যাবে। কিন্তু এমনই দুর্ভাগ্য এবং লজ্জার ব্যাপার যুদ্ধকে ঠেকানো
নি এবং পরবর্তীকালে তাকে পদত্যাগ করে চলে যেতে হয়েছিল। আমি জানিনা মাননীয়
নমন্ত্রী যে প্রচেষ্টা ঐ ফ্যাসিস্টদের সঙ্গে চালাচ্ছেন যে আশ্বাস আমাদের দিচ্ছেন সেই
াস মিথ্যায় পর্যবসিত হবে কিনা, শেষ পর্যন্ত তিনি তার চেয়ারে বসে থাকতে পারবেন
া? কাজেই আমি বলি এখন পুরনো কথা তুলে একে অপরের দিকে অঙ্গুলি তুলে
াগালি দিয়ে কোনও লাভ হবে না। শত্রুকে চিহ্নিত করতে হবে, শত্রুকে জানা দরকার
ত কোথাও কোনও গাফিলতি থেকে না যায়। মাননীয় বিরোধী বন্ধুদের বলি যে আর
নো কাসুন্দি ঘেঁটে কি হবে? এর আগে মাননীয় রাজীব গান্ধী আন্দোলন শুরু করেছিল।
কথাটা শ্রদ্ধার, মানুষ রামায়ণ শ্রদ্ধার সঙ্গে স্মরণ করে, সেই রামের নাম নিয়ে রাজনীতি,
া বা ভোট বৈতরণী পার করার চেষ্টা এর আগে করা হয়েছে। ভারতবর্ষের বহু মানুষ
ক্ষর, নাম সই করতে পারে না, রামের নামে তাদের একটা সেন্টিমেন্ট আছে। কাজেই
অবস্থায় রাজনীতি আপনারাও বহু স্থানে করেছেন, সেগুলি বলে কোনও লাভ নেই।
প্রদায়িক দাঙ্গা হাঙ্গামার কথা বলছেন, এই রাজ্যে এর আগে অনেকবার সাম্প্রদায়িক দাঙ্গা
ামা হয়েছে এবং কোথাও কোথাও দেখা গেছে সেখানে তারা শাসক কংগ্রেস দলের
ত্যক্ষ মদতে কাজ করেছে এইরকম অভিযোগও আছে। প্রসঙ্গত বিজেপি সরকার আদালতকে
নবেন কি মানবেন না কেন্দ্রীয় সরকার সেখানে প্রত্যক্ষ ভাবে কি করবেন, বিজেপি
ন্দ্রীয় সরকারকে ব্ল্যাক মেল করার জন্য চেষ্টা চালিয়ে যাচ্ছেন, মাননীয় সুদীপ বাবু সঠিক
বে উল্লেখ করেছেন যে ওখানে আর্টিকেল ৩৫৬ জারি করে ওরা শহিদ হবার চেষ্টা
রছেন, সারা ভারতবর্ষ জুড়ে এটাকে কাজে লাগাবার চেষ্টা করবেন। এতে তাদের একটা
ন্য উদ্দেশ্য আছে সেটা আমরা বুঝতে পারছি। কিন্তু একথা সত্য নয় যে, সাম্প্রদায়িক
ক্তিগুলির ঐক্যবদ্ধ আওয়াজ শোনা যাচ্ছে, বরং তার উল্টোটাই শোনা যাচ্ছে উত্তর প্রদেশে।
খানে বিজেপি মারমার কাটকাট করবে ভেবেছিল, সেই ইউ পি থেকেই আজকে সাম্প্রদায়িকতার
রুদ্ধে প্রতিবাদের ঢেউ উঠছে। হাজার হাজার, লক্ষ লক্ষ মানুষ আজকে সেখানে এর
তিবাদ করছেন। নাভিস্থল থেকেই আজকে এর বিরুদ্ধে প্রতিবাদ উঠছে। আজকে নরসিমা
ওয়ের কাছে চারদিক থেকে একটা ওয়েল ফর্টিফাইড ওয়েতে সমর্থন আসছে এবং তার
লে প্রধানমন্ত্রীর হাত শক্ত হচ্ছে। এর সার্থক দিকটা আমরা দেখব কি দেখব না? এর
রুদ্ধে আজকে ভারতবর্ষে একটা পিপল রেজিস্টেন্স যা গড়ে উঠেছে সেদিকে আমরা নজর
ব, নাকি বিজেপি যে ব্ল্যাকমেল করছে তার কাছে আমরা মাথা নত করব? ওখানে
জেপিকে জমায়েত করতে দিয়েছিলেন, সারা ভারতবর্ষ থেকে ইট নিয়ে গিয়ে মন্দির কনস্ট্রাকশান
রতে দিয়েছিলেন। হিসাব করে দেখুন, এতে আমরা পিছিয়ে এসেছি। ব্ল্যাকমেল করে এইভাবে
রা এক স্টেপ এক স্টেপ করে এগিয়েছে, আমরা পিছিয়ে এসেছি। আগামি ৬ই ডিসেম্বর
াবার তারা একটু এগোতে চাইছে। এইভাবে ওরা ইঞ্চি ইঞ্চি করে যতই এগোতে থাকবে

আজকে আমরা এই প্রস্তাব গ্রহণ করি যে, সেখানে আমরা এক লক্ষ লোককে জমায়েত করব। আমরা সেখানে গিয়ে বলি যে, এই ধরনের সাম্প্রদায়িক জিগির বি.জে.পি. যেটা তুলেছে, মসজিদ ভেঙে মন্দির গড়ব বলে যে কথা বলছে তা হবে না। আমরা এসেছি, এটা করা যাবে না। আসুন, আমরা এই প্রস্তাব এখানে গ্রহণ করি। চলুন, আমরা আপনাদের সঙ্গে সেখানে যাই। কিন্তু তা না করে কি একটা মিনমিনে প্রস্তাব এখানে এনেছেন। এই প্রস্তাব পাস করে আপনারা পাঠিয়ে দেবেন এবং বলবেন যে, আমরা সর্বসম্মতভাবে প্রস্তাব গ্রহণ করেছি। শুধুমাত্র এটা না করে কোন কার্যকরী ব্যবস্থা আপনারা গ্রহণ করুন। এখানে সুদীপবাবু একটা প্রস্তাব দিয়েছেন ওখানে মুখ্যমন্ত্রী এবং ভি.পি.সিংকে যাবার জন্য কিন্তু শুধু এটা কেন আমরাও পশ্চিমবাংলা থেকে ওখানে যেতে চাই, পশ্চিমবাংলা থেকে এক লক্ষ লোক গি সেখানে করসেবা বন্ধ করতে চাই। একথা ঠিক যে আমরা ইতিহাসকে পাল্টাতে পারি না এদেশে যখন মোঘল সাম্রাজ্য স্থাপিত হয় তখন তারা অনেক অন্যায় হিন্দুদের উপরে করেছে ইতিহাসের সেই সূচনা থেকে, তৎকালিন বাবর থেকে আকবর ছাড়া ঔরঙ্গজেব, সাজাহান হিন্দুদের উপরে যে অত্যাচার করেছে। ইতিহাসের দুশো আড়াইশো বছর পরে এসে মসজি ভেঙে সেখানে মন্দির তৈরি করলে বদলা নেওয়া হবে এই কথা মনে করলে ভুল করা হবে বাবর, ঔরঙ্গজেব বা সাজাহান যদি ভুল করে থাকেন, অটলবিহারী বাজপেয়ি এবং আদবানী মসজিদ ভেঙে মন্দির তৈরি করলে সেই ইতিহাস পাল্টানো যাবে না। আমাদের দেখতে হবে সাম্প্রদায়িকতার বিষ যাতে ভারতবর্ষের মধ্যে না ছড়ায়। আমরা যে সংবিধানের মধ্যে দিয়ে চলছি, সেকিউলারিজমের যে পবিত্র কথাটা সংযোজিত হয়ে আছে, সেই সেকিউলিরাজিম যাতে আগামি দিনে ভারতবর্ষের মধ্যে বজায় থাকে, তারজন্য হিন্দু মুসলমান সমস্ত ধর্মের মানুষের মধ্যে সাম্প্রদায়িক সম্প্রীতি যাতে বজায় থাকে, সেদিকে আমাদের নজর দিতে হবে। এটা ঠিক যে ২.৭৭ একর যে জমি উত্তর প্রদেশ সরকার অধিগ্রহণ করেছেন, আমরা দেখতে পাচ্ছি যে, এরা রামমন্দির তৈরি করতে চায় না। আপনারা দেখবেন, আমরাও জানি যে আগামি ৬ তারিখের 'করসেবায়' কাজ একটা নাম মাত্র। এটা করার উদ্দেশ্য হচ্ছে একটা পরিস্থিতির সৃষ্টি করা যাতে উত্তেজনা খানিকটা জিইয়ে থাকে। আপনারা দেখবেন, যে কোনও ভাবেই হোক এই জিনিসটা স্তিমিত হয়ে যাবে। এক বছর বা ছয় মাস পরে করসেবা বা অন্য কিছুর নাম করে কিছু একটা তুলে আগামি নির্বাচন পর্যন্ত বি.জে.পি. টেনে নিয়ে যাবে। ওদের রামমন্দির তৈরি করার ইচ্ছা যদি থাকত তাহলে এতদিন তৈরি করে ফেলত। সেই ইচ্ছা ওদের নেই। বি.জে.পি. এটাকে নিয়ে রাজনীতি করছে, যাতে ওদের ভোটের বাক্স পূর্ণ হয় তারজন্য চেষ্টা করছে। আমি বুদ্ধদেববাবুকে একটা কথা স্মরণ করিয়ে দিতে চাই, আপনাদের একথাটা নিশ্চয়ই স্মরণ আছে যে, গত বছর বাজেট নিয়ে যখন আলোচনা হচ্ছিল তখন আমরা একটা প্রস্তাব দিয়েছিলাম। আমরা একটা কমপ্লেন হাউসে রেখেছিলাম যে, আমাদের পশ্চিমবাংলায় বিভিন্ন থানাতে মন্দির এবং মসজিদ আছে।

[12-40 — 12-50 P.M.]

মাননীয় বুদ্ধদেব বাবু প্রস্তাব দিয়েছিলেন যে পশ্চিমবঙ্গের থানাগুলিতে মন্দির বা মসজিদ তৈরি করা যাবে না, করলেই ভেঙে দেওয়া হবে। কিন্তু আজ অবধি কি কোনও মসজিদ বা মন্দির ভেঙে দেওয়া হয়েছে? দেওয়া হয়নি। আমি উদাহরণ স্বরূপ বলতে পারি যে কৃষ্ণনগরে

পুলিশ লাইনে সমস্ত নবম বাহিনীর মাইনে কেটে নিয়ে মন্দির তৈরি করা হচ্ছে। আমি আবার বলছি কৃষ্ণনগরে নবম বাহিনীর মাইনে কেটে নিয়ে মন্দির তৈরি করা হচ্ছে। এই যে থানাগুলিতে মন্দির, মসজিদ তৈরি হয়ে যাচ্ছে তার কি কোনও ব্যবস্থা গ্রহণ করতে পেরেছেন? কোন ব্যবস্থাই গ্রহণ করতে পারেন নি। সুতরাং এখানে এই প্রস্তাব এনে পাস করিয়ে দিলেই কাজ শেষ হলে চলবে না। সুতরাং এই ধরনের ধোয়া তুলসি পাতা হওয়ার কোনও মানে হয় না। আমরা সর্বান্তকরণে প্রস্তাবটা গ্রহণ করলেই হবে না সেই সঙ্গে সঙ্গে পশ্চিমবঙ্গের সমস্ত হিন্দুরা মিলে চলুন ওখানে, এবং ওখানে গিয়ে বলুন যে এখানে করসেবা করা চলবে না। এই সাম্প্রদায়িকতার বিষ ছড়ানো যাবে না। ওখানে যেমন মসজিদ আছে তেমনি বিশ্বহিন্দু পরিষদ অন্য জায়গায় মন্দির করুন। কিন্তু ডিসপুটেড ল্যান্ডে কোনও মন্দির তৈরি করা যাবে না, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি এবং মাননীয় স্পিকার মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি।

[12-50 — 1-00 P.M.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে অযোধ্যার ইস্যু নিয়ে সর্বদলিয় থেকে একটা মোশন নিয়ে এসেছে এবং সর্ব দলের পক্ষ থেকেই এই আলোচনায় অংশগ্রহণ করেছেন। বিভিন্ন বক্তা বিভিন্ন বক্তব্য রেখেছেন। সরকার পক্ষ কি বিপক্ষ সকলেই একমত পোষণ করেছেন এবং এই প্রস্তাবকে সমর্থন করেছেন। আজকে এই যে সমস্যার সৃষ্টি হয়েছে তা সৃষ্টি করেছে বি.জে.পি। আপনারা সামনে বি.জে.পির বিরোধিতা করছেন কিন্তু পরোক্ষে তাদের সমর্থন করছেন। এখানে ব্যাপারটা হয়ে যাচ্ছে ঠিক বিড়ালকে বাঘ তৈরি করার মতো। বিড়ালকে বাঘ তৈরি করে ভয় দেখানোর চেষ্টা করা হলে সেই বাঘটি যখন মানুষকে আক্রমণ করতে আসে তখন ঃ প্রতিহত করার জন্য মানুষ অন্য মানুষের সাহায্য চায়। এই জিনিস যদি আপনারা সৃষ্টি না করতেন তাহলে আজকে ভারতবর্ষের চেহারাও এইরকম হত না। আজকে এই সুযোগ নিয়ে একটি সাম্প্রদায়িক রাজনৈতিক দল ভারতবর্ষকে সাম্প্রদায়িকতার জিগির তুলে টুকরো টুকরো করার ষড়যন্ত্র করেছেন। আমি বুদ্ধদেব বাবুর বক্তব্য শুনলাম, তিনি বললেন আমাদের সৌগত বাবুকে উল্লেখ করে বললেন যে ৬ তারিখের যে বন্ধ ডাকা হয়েছিল তাতে বি.জে.পির সমর্থন ছিল। বুদ্ধদেব বাবু এই কথা বলে হাউসকে বিভ্রান্ত করার চেষ্টা করলেন। তার জেনে রাখা উচিত যে আমরা যখন বন্ধ ডেকেছিলাম তখন বি.জে.পির সঙ্গে কোনও কথা হয়নি। এবং পরবর্তী সময়েও হয়নি। আমরা বি.জে.পি.কে সমর্থন করি না, আমরা নিজেরাই বন্ধ ডেকেছি। আপনাদের স্মরণ রাখা উচিত যে, ১৯৮৯ সালে যখন নির্বাচন হয়েছিল তখন সংসদ এবং লোকসভার নির্বাচন হয়েছিল। উত্তর প্রদেশে বি.জে.পির বিরুদ্ধে আপনারা ক্যান্ডিডেট দেন নি এবং আপনাদের কোনও প্রার্থিকে সেখানে দাঁড় করান নি। এইভাবে বি.জে.পির সঙ্গে একটা সমঝোতায় এসেছিলেম। আবার কানপুরে আপনাদের প্রার্থী সুহাসিনী আলিকে জেতাবার জন্য বি.জে.পি কোনও ক্যান্ডিডেট দেয় নি। রজীব গান্ধী বারবার আপনাদের বলেছিলেন যে বি.জে.পির সঙ্গে কোনও সমঝোতায় যাবেন না। কিন্তু আপনাদের হাত ধরে ভি.পি. সিং এসে একটা হাত আপনাদের ধরেছিলেন আর অন্যহাত বি.জে.পির ধরেছিল। অনেকে বলেছেন কলকাতার শহিদ মিনারে আপনাদের ছবিও দেখেছিলাম, সেদিনও বি.জে.পির ২টি আসন ছিল, কিন্তু সেই তারাই আপনাদের সঙ্গে ঐক্য করে ১৯৮৪·

সালে ৮৬টি আসন পেয়ে গেল, এরজন্য দায়ী আপনারা। আপনারা ভোটের রাজনীতি করেন, ভোটের রাজনীতি করতে গিয়ে আশা করি নভেম্বরের ইতিহাস ভুলে যাননি, আপনারা মুসলিম সেন্টিমেন্টে সুড়সুড়ি দিয়ে বলেছিলেন বাবরি মসজিদ ভেঙে দিচ্ছে আর হিন্দুদের উদ্দেশ্যে বলেছিলেন দেখ ওখানে মন্দির করতে দিচ্ছে না, আপনারা যে ভুল রাজনীতি করেছিলেন সেই ভুল রাজনীতির পথ আপনারা শুধু অনুসরণ করেছিলেন ভোটের দিকে তাকিয়ে আজকে তার খেসারত দিতে হচ্ছে সবাইকে। আমি শুধু আপনাদের কাছে অনুরোধ করব মানুষের কাছে গিয়ে আপনারা স্বীকার করুন যে ভুল ১৯৮৯ সালে করেছিলেন তার প্রায়শ্চিত্ত আপনাদেরকে করতে হবে। আপনারা শুনেছেন মানস ভুঁইয়া বলেছিলেন বি.জে.পি. হাইকোর্টের রায়কে পদদলিত করছে, আজকে পশ্চিমবাংলায় যেখানে সাম্প্রদায়িক দাঙ্গা হয়েছে সেখানেই দেখা গিয়েছে আপনারা রাজনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে এটা করছেন। যেখানে সাম্প্রদায়িক দাঙ্গা হচ্ছে সেখানে কমিউনিস্টরা ক্ষতিগ্রস্থ হচ্ছে। কারণ হচ্ছে, আপনারা নিশ্চয় দেখেছেন বি.জে.পি.কে, তারা কিভাবে উস্কানি দিচ্ছে; যেমন ঝালদায় দেখেছি, দেগাঙ্গায় দেখেছি, শুধু তাই নয় আজকে চাঁপদানীতেও দেখেছি। এই চাঁপদানীতে ২রা নভেম্বর থেকে যে ঘটনা ঘটছে তাতে আমরা ভেবেছিলাম প্রশাসন সাহায্য করবে, সাম্প্রদায়িকতা যেন মাথাচাড়া না দিতে পারে। যারা এই ঘটনাগুলি ঘটিয়েছিল তারা হচ্ছেন আপনাদের দলের লোক, আমরা বলেছিলাম আমাদের ভেতরে যদি থাকে তাহলে তাকে বের করে দেব, আমরা বের করে দিয়েছি, কিন্তু কারা এই পূজাকে কেন্দ্র করে এই ঘটনা ঘটাল. শান্তশ্রীবাবু আপনি জানেন না, আপনার দলের লোকেরা ওখানে কি করছে। নিরীহ লোকেদেরকে পুলিশ কিভাবে গ্রেপ্তার করছে সেটা বলার কথা নয়। আপনারা কমিউনিজমে বিশ্বাস করেন ঠিকই, কিন্তু আপনারা নাস্তিকতার সঙ্গে ধর্ম নিরপেক্ষতাকে এক করে দেখাবার চেষ্টা করছেন। একজন হিন্দু তার প্রকৃত ধর্মের প্রতি আস্থা আনুগত্য প্রকাশ করে যদি সে মুসলিম ধর্মকে, খ্রিস্টান ধর্মকে শ্রদ্ধা করতে পারে এবং তখনই সে হবে প্রকৃত ধর্ম নিরপেক্ষ। আপনারা মনে করেন ধর্ম নিরপেক্ষতা মানে নাস্তিকতা, আপনারা কোনও ধর্ম মানেন না, কাউকে কোনও পূজা করতে দেবেন না, নামাজ পড়তে দেবেন না, উপাসনা করতে দেবেন না, আজকে আপনাদের উপর আস্থা হারিয়ে মুসলিমরা চলে যাচ্ছে অন্য দিকে, হিন্দুরা চলে যাচ্ছে অন্যদিকে, মানুষের যে রিলিজিয়াস সেন্টিমেন্ট সেটা ফিল করতে হবে। মানুষ রিলিজিয়াস মানে কমিউনাল নয়। একজন মুসলিম সে যদি রোজা রাখে, জুম্মা পড়ে তাহলে সে কমিউনাল হয়না, একজন হিন্দু সে যদি পূজা করে তাহলে কমিউনাল হয়না। সে ইচ্ছা করলেই অন্য ধর্মকে শ্রদ্ধা করতে পারে, আপনারা এটাকে এক করে দিচ্ছেন, সেইজন্য মৌলবাদী শক্তি মাথাচাড়া দিচ্ছে। মৌলবাদীর সঙ্গে লড়াই করতে গেলে যে মানসিকতা দরকার সেটা আপনাদের নেই। আপনারা মৌলবাদের সঙ্গে লড়াই করতে গিয়ে ভোটের রাজনীতির কথা চিন্তা করেন। মুসলমানদের ভোট পাবেন না বলে মুসলমানদের পক্ষ নেন, আবার হিন্দুদের ভোট পাবেন না বলে হিন্দুদের পক্ষ নেন। শুধু মোশন এনে প্রস্তাব আনলেই এই মৌলবাদী শক্তিকে প্রতিহত করা যাবেনা, রাজনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে একে প্রত্যাখান করতে হবে। কিন্তু দুর্ভাগ্যের বিষয় আপনাদের সেই মানসিকতা নেই, আপনারা সেইভাবে এগিয়ে যেতে পারেননি। আপনারা কংগ্রেসকে দোষারোপ করেন, আপনাদের লজ্জা থাকা উচিত, কারণ কংগ্রেস হচ্ছে এমন একটা রাজনৈতিক দল যে সাম্প্রদায়িকতার বিরোধিতা করেছে এবং সেই সাম্প্রদায়িকতার বিরোধিতা করতে গিয়ে আমাদের

দলের দুজন প্রাণ দিয়েছেন। আর আপনি সেই দলের বিরুদ্ধে সাম্প্রদায়িকতার অভিযোগ আনছেন। আপনাদের চিন্তা করে কথা বলা উচিত। আমি এই প্রস্তাব সমর্থন করছি এবং সঙ্গে সঙ্গে সরকার পক্ষের সদস্যদের অনুরোধ করব আপনারা সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে লড়াই করতে গিয়ে দলের উর্ধ্বে উঠে এগিয়ে আসুন। সত্যিকারের প্রতিহত না করে শুধু ঘন্টার পর ঘন্টা ধরে প্রস্তাবের উপর আলোচনা করে কিছু হবে না, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[1-00 — 1-10 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে সর্বদলিয় প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে আমি সেই প্রস্তাবের সমর্থনে গুটিকয়েক কথা এখানে নিবেদন করছি। আগামি ৬ই ডিসেম্বর, আবার নতুন করে সারা দেশ জুড়ে সাম্প্রদায়িক উত্তেজনা সৃষ্টি করে দেশকে একটা সাম্প্রদায়িক দাঙ্গার মধ্যে ঠেলে দেওয়া হচ্ছে। ৬ই ডিসেম্বর, বি.জে.পি-র নেতৃত্বে, আর.এস.এস, বিশ্বহিন্দু পরিষদ এই সমস্ত শক্তিগুলিকে অযোধ্যার বিতর্কিত স্থানে যে করসেবা কর্মসূচি নিয়েছে তাকে যে কোনও মূল্যে প্রতিহত করার জন্য আজকে এই সর্বদলিয় প্রস্তাব গ্রহণ করা হয়েছে। আমরা মনেকরি এই প্রস্তাবের যে স্পিরিট এর সঙ্গে পশ্চিমবাংলার, দলমত, ধর্ম নির্বিশেষে সমস্ত মানুষ এর সঙ্গে ঐক্যমত হবেন। এই প্রস্তাবের পিছনে তারা নিশ্চয় আছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানি যে প্রতীক করসেবার নামে আজকে কাজ শুরু হতে চলেছে, এদিকে মুখে উত্তরপ্রদেশ সরকার বলছেন তারা সুপ্রিম কোর্টের রায় মেনে নিচ্ছেন, তারা আইন ভাঙবেন না। অথচ দেখা যাচ্ছে বিশ্বহিন্দু পরিষদ করসেবা আরম্ভ করছে। তারা মুখে একরকম কথা বলছেন, আবার ঐদিকে করসেবার স্থানে ব্যপক মানুষকে সেখানে নিয়ে যাচ্ছেন। আজকের কাগজে দেখলাম, কেন্দ্রীয় সরকারের যে পর্যবেক্ষক বাহিনী রয়েছে সেগুলিকে তারা উইথ ড্র করার কথা বলছে, তারা এই ব্যাপারে একটা স্ব-বিরোধী কথা বলছে। তাদের এই স্ব-বিরোধী বক্তব্য থেকেই বোঝা যাচ্ছে তারা সুপ্রিম কোর্টের নির্দেশ কতখানি পালন করবেন সেই সম্বন্ধে যথেষ্ট সন্দেহের অবকাশ আছে এবং এই কর্মসূচিকে কেন্দ্র করে ইতিমধ্যে সেখানে যেভাবে লোক সমাগম হয়েছে এবং যেভাবে সারা ভারতবর্ষ-ব্যপী সাম্প্রদায়িক উত্তেজনার পরিবেশ সৃষ্টি হচ্ছে, তাতে আমরা খুবই আতঙ্কিত, খুবই উদ্বিগ্ন। কেন্দ্রীয় সরকারের অত্যন্ত দৃঢ়ভাবে এই বিষয়গুলো দেখা দরকার। এই যে রাম মন্দির বাবরি মসজিদ যে সমস্ত ইস্যু এখানে উল্লিখিত হয়েছে এটা আজকে নতুন নয়। ইংরেজ আমল থেকে মন্দির মসজিদের যে ইস্যু এরসঙ্গে প্রকৃত ধর্মের কতটুকু সম্পর্ক আছে সে সম্পর্কে যথেষ্ট সন্দেহ আছে। যারা এই ইস্যুগুলিকে ব্যবহার করে তারা রাজনৈতিক স্বার্থ চরিতার্থ করবার জন্য এই ইস্যুগুলিকে ব্যবহার করে। তারা ধর্মের নামে কিছু মানুষকে বিপথে পরিচালিত করে দেশকে একটা সাম্প্রদায়িক দাঙ্গার মুখে ঠেলে দিয়ে তারা নির্বাচনী ফায়দা তুলতে চাই। তাদের নির্বাচনী ফায়দা তোলাটাই ছিল আসল উদ্দেশ্য। এইরকম একটা বিপদজনক জায়গাতে দেশকে বারংবার ঠেলে দিচ্ছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে দেখছি আমাদের দেশে স্বদেশী যুগে, স্বদেশী নবজাগরণের আন্দোলনের নেতারা মন্দির মসজিদ নিয়ে তারা কখনো রাজনীতি করেননি বরঞ্চ তারা দেশের মানুষের প্রয়োজনে চিন্তা, ভাবনা, বুদ্ধি এইগুলির প্রয়োজনে এবং কুসংস্কার থেকে মুক্ত করবার চেষ্টা করে গেছেন। জীবনভোর

তারা সংগ্রাম করবার চেষ্টা করেছেন। কিন্তু এখন দিনের পর দিন মন্দির, মসজিদ নিয়ে রাজনীতি করে, সাম্প্রদায়িকতার উস্কানি দিয়ে দেশের সংহতিকে ক্রমাগত বিপন্ন করবার চেষ্টা করছেন। এতে আজকে শুভবুদ্ধিসম্পন্ন মানুষ উদ্বিগ্ন এবং আতঙ্কিত। এখন প্রশ্ন, এক্সপ্রেশন অফ পায়াস এবং সিম্পল পায়াসের যে ইচ্ছা তার ভেতর ঢোকা যাবে না, তার সমাধানের পথও পাওয়া যাবে না। শুধু পায়াস উইস এক্সপ্রেস করলেই হবে না। সাম্প্রদায়িকতার রাজনীতি নিয়ে কেন ট্রাম কার্ড খেলে? এর উদাহরণ তো আমাদের ইতিহাসে রয়েছে, ডিভাইড অ্যান্ড রুল যারা করলেন যারা অত্যাচারিত, অত্যাচারীর শাসনের বিরুদ্ধে অত্যাচারিত খুব সচেতনভাবে এগিয়ে এলো, এর ফলে বিক্ষিপ্ত ঘটনা হয়েছিল। নানারকম সমস্যার সৃষ্টি হয়েছিল। তারা সাম্প্রদায়িকতার বীজ বপন করলেন। জানা কথা, আজকে শাসকশ্রেণীর স্বার্থে কি কেন্দ্রীয় সরকার, কি রাজ্য সরকার যে জনবিরোধী নীতিগুলো নিচ্ছেন যার ফলে আজকে দেশে মূল্যবৃদ্ধি, দারিদ্র্য, বিদায়ীনীতি, ছাঁটাইনীতি, ক্রমাগত বেকারি, শিক্ষার সঙ্কোচন, সমস্ত প্রকার ট্যাক্স বৃদ্ধি, আজকে সমস্ত দিক থেকে জনজীবন বিপর্যস্ত। এর থেকে আজকে মুক্তি পাওয়ার জন্য দেশের শোষিত, অত্যাচারিত, নিপীড়িত মানুষের ঐক্যবদ্ধভাবে সামিল হওয়ার দরকার আছে। কিন্তু তা হচ্ছে না, মূল সমস্যা থেকে জনসাধারণের দৃষ্টিতে বিক্ষিপ্ত করবার জন্য শাসকশ্রেণীর স্বার্থে আজকে যারা শাসন ব্যবস্থায় অধিষ্ঠিত তারা বারংবার আজকে সাম্প্রদায়িকতার রাজনীতিকে ব্যবহার করছেন নিজেদের স্বার্থ চরিতার্থ করবার জন্য। এর তো একটা কার্যকারণ সম্পর্ক আছে। এই মন্দির, মসজিদ প্রশ্নে রামমন্দির, বাবরি মসজিদকে কেন্দ্র করে যে ঘটনা আজকে ঘটছে ১৯৮৯ সালে রাজীব গান্ধী শিলান্যাসের ব্যবস্থা করলেন কেন? এর কার্যকারণ হচ্ছে যে, হিন্দু ট্রাম কার্ডকে ব্যবহার করে আসন্ন নির্বাচনে যাতে কিছু ফায়দা তোলা যায়। বি.জে.পি দেখালো যে, যখন রাজীব গান্ধী এই সুযোগ ব্যবহার করছেন তখন আমরা আরও কতবড় হিন্দুপ্রেমী সেটা প্রমাণ করব। ফলে ২ থেকে ৮৬ হল। এই ক্ষেত্রে সকলেরই অবদান আছে। আমরা দেখছি এরপর, রথযাত্রা, শিলান্যাস, ইটপূজো এই সমস্ত জিনিস হয়েছে। এখনো সাম্প্রদায়িক শক্তির সঙ্গে বোঝাপড়া এবং তোয়াজের রাজনীতি চলছে। আজো চলছে। সুপ্রিম কোর্টের নির্দেশ লঙ্ঘন করে তারা আজকে এই কাজ কি করে পারলো? কেন কেন্দ্রীয় সরকার ব্যবস্থা নিলেন না? আজকে এর কারণ হচ্ছে বোঝাপড়া এবং তোয়াজের রাজনীতির জন্য। আজকে বামপন্থার কথা যারা বলছেন তারাও কিন্তু এই দায়িত্ব অস্বীকার করতে পারেন না। আজকে বুদ্ধদেববাবু বলছিলেন যে, পশ্চিমবাংলাতে বি.জে.পির রাজনীতিতে অশুভ শক্তি মাথাচাড়া দিয়ে উঠছে। কিন্তু এরজন্য তো বুদ্ধদেববাবুকে জবাব দিতে হবে। এরজন্য তো শুধু আনন্দবাজারকে দায়ী করলে চলবে না। আজকে বামপন্থী আন্দোলনের পীঠস্থান পশ্চিমবাংলা যেখানে আগে বি.জে.পি.র কোনও স্থান ছিল না। সাম্প্রদায়িক শক্তিতো আজকে বামফ্রন্টের জমানায় ধীরে ধীরে পশ্চিমবাংলায় স্থান করতে পেরেছে। সুবিধাবাদি রাজনীতির ফলে আজকে জনজীবনে যে সমস্যা, যে সমস্যায় আজকে দেশের মানুষ জর্জরিত, রাজ্যের মানুষ জর্জরিত আজকে সেই সমস্যা থেকে মুক্তি পাওয়ার জন্য বামপন্থী আন্দোলনের যে শক্তিটা আছে সেটাকে আপনারা পদদলিত করে চলেছেন। আজকে পশ্চিমবাংলায় অশুভ শক্তি জায়গা করতে পারছে আগে যে মাটিতে স্থান ছিল না। কিন্তু এর দায়িত্ব তো শুধু আনন্দবাজারকে বর্তালে চলবে না এর দায়িত্ব তো আপনাকেও বহন করতে হবে। আজকে রথযাত্রার কথা বলছেন, কেন্দ্রীয় সরকার, নরসিমা রাওয়ের সরকার অশুভ শক্তির সঙ্গে

রাঝাপড়া এবং তোয়াজের রাজনীতি করে চলেছেন। পশ্চিমবাংলাতে অবাধে ইটপূজো হয়ে গেল। এটাও একটা অশুভ আঁতাত। আমরা দেখলাম বি.জে.পি.র রথযাত্রা পশ্চিমবাংলার পুরুলিয়াতে হল, ঝালদাতে দাঙ্গা সৃষ্টি হল। জ্যোতিবাবু কি বি.জে.পি.র রথযাত্রা বন্ধ করতে পারলেন? আজকে কেন্দ্রীয় সরকারকে যেভাবে বলছেন সেইভাবে কি তিনি বলতে পারলেন? এরা দোষী, তারা দোষী না বলে এই জিনিসগুলো বিচার করতে হবে। পরিচ্ছন্ন দৃষ্টিভঙ্গি নিয়ে চলতে হবে। আজকে সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে অসাম্প্রদায়িক শক্তির ঐক্য দরকার এবং ৬ ডিসেম্বরের যে করসেবা এবং গোটা দেশকে সাম্প্রদায়িক দাঙ্গার দিকে ঠেলে দেওয়ার যে কর্মসূচি যে কোনও মূল্যে তা রুখতে হবে এবং যেখান থেকেই ঐক্যবদ্ধ হবে, সেই ঐক্যবদ্ধ প্রচেষ্টার সাথে আমাদের দল সামিল হবে। এই করসেবা বন্ধের জন্য আগামি ৫ই ডিসেম্বর এসপ্ল্যানেড ইস্টে আমরা গণ অবস্থানের কর্মসূচি নিয়েছি। গোটা পশ্চিমবাংলায় আমরা এইভাবে অসাম্প্রদায়িক শক্তিকে সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে ঐক্যবদ্ধ করার জন্য, সংগঠিত করার জন্য আমরা এই পদক্ষেপ নিয়েছি। ফলে সারা ভারতবর্ষে একই কর্মসূচি ৫ ডিসেম্বর নিয়েছি। তারই অঙ্গ হিসাবে পশ্চিমবাংলায় এই কর্মসূচি নিয়েছি। একটা ক্লাশ অ্যানিমসিটি শ্রেণী দৃষ্টিভঙ্গি থেকে বিষয়টা বিচার করতে হবে, কার্যকারণ সম্পর্কে বিচার করতে হবে। কেন আসছে, কেন করছে, এই সাম্প্রদায়িক শক্তিকে কারা ব্যবহার করে, কেন করে? আজকের দেশের শাসকগোষ্ঠী, তাদের শোষণ জনসাধারণের উপর চালাবার জন্য, অত্যাচার জনসাধারণের উপর চালাবার জন্য এইসব করে থাকে। আমাদের দেশে সকলেই দোষী সেটা না বলে, আমরা সাধু এই কথা বলে লাভ নেই। হরিহরপাড়া, তির্নবিঘার কথা বলে, আজকে সাম্প্রদায়িক শক্তি যে পশ্চিমবঙ্গে মাথাচাড়া দিচ্ছে তার দায়-দায়িত্ব আপনারা নিজেরা এড়াতে পারেন না। আজকে দেখা যাচ্ছে জনজীবনে দুর্বিষহ সমস্যা। করবৃদ্ধি, মূল্যবৃদ্ধি, জনসাধারণের মধ্যে অসন্তোষ দেখা যাচ্ছে। গণতান্ত্রিক আন্দোলনের যে ঝাণ্ডা পশ্চিমবঙ্গ বহন করে চলেছিল সেই ঐতিহ্য থেকে সরে আসছে। পশ্চিমবাংলায় বামপন্থী আন্দোলনের ঝাণ্ডা পদদলিত করছেন। পশ্চিমবঙ্গের জনসাধারণ বিভ্রান্ত। সাম্প্রদায়িক শক্তির উত্থানের জন্য আনন্দবাজার বা বুর্জোয়াদের দোষ দিয়ে শুধু লাভ নেই। আজকে পশ্চিমবঙ্গে বি, জে, পি জায়গা পাচ্ছে কেন সেটা বিচার করতে হবে। নিজেদের দায়িত্ব অপরের ঘাড়ে চাপিয়ে লাভ নেই। আত্মসমালোচনার মাধ্যমে কর্মসূচি ঠিক করতে হবে যাতে করে সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে রুখে দাঁড়াতে পারি। আজকে কংগ্রেস যে এই সাম্প্রদায়িক শক্তিকে ইন্ধন যোগাচ্ছে তারসঙ্গে হাত মিলিয়ে সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে লড়াই করতে যাচ্ছেন। আমাদের দলের পক্ষ থেকে আহ্বান জানানো হয়েছিল সকল বামপন্থী দলকে একসাথে এই অশুভ শক্তির বিরুদ্ধে এগিয়ে যাওয়ার জন্য। কিন্তু আপনারা এগিয়ে আসেন নি। এই দিকে দৃষ্টি রেখে আমি এই সর্বদলিয় প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[1-10 — 1-20 P.M.]

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ :** মাননীয় স্পিকার মহাশয়, আজকে বিধানসভায় যে সর্বদলিয় প্রস্তাব এসেছে তাকে আমি সমর্থন করি। আমাদের মনে রাখতে হবে সকলকে আমাদের দেশ ভারতবর্ষ একটা কঠিন বিপদের সম্মুখীন হয়েছে। বিপদ হচ্ছে, সাম্প্রদায়িকতা। এই যে বি, জে, পি, ভি, এইচ, পি এবং অন্যান্য সাম্প্রদায়িক শক্তি আজকে এতটা মাথাচাড়া দিয়ে

উঠতে পেরেছে এর মূলে কোর্ট হচ্ছে আর, এস, এস। তারা ভারতবর্ষে গান্ধীজীকে হ করে তাদের কাজ শুরু করেছিল। সেই আর.এস.এস. একটা মেথডে চলছে। তারা সবচে স্পর্শকাতর যে জিনিস-ধর্ম সেই ধর্মকে অবলম্বন করে তারা দেশের মধ্যে সাম্প্রদায়িকত বীজ বপন করতে চাইছে। এই প্রচেষ্টাকে আমাদের ঠেকাতে হবে। আমরা জানি এবং স ভারতবর্ষের লোকই জানেন যে বামপন্থী শক্তিগুলি প্রথম থেকেই তারা ধর্মনিরপেক্ষ এ আমাদের দেশের গঠনতন্ত্রে যে ধর্মনিরপেক্ষতার কথা বলা আছে তারা তা পূর্ণ সমর্থন ক এবং সেইভাবেই তারা কাজ করেন। আর অন্য দল যারা আছেন তারা তাদের সুবিধাম ধর্মকে ব্যবহার করেন। বামপন্থী দলগুলি কিন্তু কোনওদিনই ধর্মকে তারা ব্যবহার করেন ি তারা মনে করেন যে এ হচ্ছে নাগরিকদের বিবেকের অধিকার। এই হচ্ছে প্রধান জিনিস বামপন্থী শক্তিগুলি মনে করেন এবং সেইভাবেই তারা কাজ করেন। তাদের দল যাদের নি গঠিত তারা বিভিন্ন ধর্মের, বিভিন্ন সম্প্রদায়ের মানুষ। তারা একসঙ্গেই কাজ করেন। কাে বামপন্থীদের উপর এরকম কোনও দোষ আরোপ করা ঠিক নয়। যারা তা করবেন ে কাজের মাধ্যমে তারা মৌলবাদিদের হাতকেই শক্তিশালি করবেন। এখন কথা হচ্ছে, আর.এস.এস. এবং উত্তরপ্রদেশে যে সরকার চলছে তাদের আসল কথা এই—বি.জে আর.এস.এস. তারা ভারতবর্ষের রাষ্ট্রীয় ক্ষমতা দখল করতে চায় এবং তারজন্যই ধর্ম তারা অস্ত্র হিসাবে ব্যবহার করছে। একে আমাদের ঠেকাতে হবে। আমাদের সামনে এখন ডিসেম্বর আসছে। আমাদের জাতীয় ঐতিহ্য এবং ঐক্যের যে কমিটি বসেছিল তাতে আলো করে যে সিদ্ধান্ত তারা নিয়েছেন সেটা হচ্ছে, ৬ই ডিসেম্বর ওখানে কিছুতেই করসেবা কর দেওয়া হবে না। মসজিদ ভেঙে মন্দির করতে দেওয়া হবে না। কোনও মন্দির-এর নির্মাণ ক চলবে না। সুপ্রিম কোর্টও তাদের বাধা দিয়েছেন। এখন এটা বি.জে.পি. কতটা মানবে বা কৌশল করবে বলা যাচ্ছে না। কারণ ইতিমধ্যেই তারা উত্তরপ্রদেশে ক্যাডারবাহিনী তৈ করেছে, আমলাতান্ত্রিক বাহিনী তৈরি করেছে। এটা খুবই চিন্তার বিষয়। মিলিটারিতে এর উপরের সমস্ত জায়গায় যে ক্যাডার বাহিনী করেছে আই.এ.এস.আই.পি. এসে তাতে উদ্দে খুব ভাল নয় এটা সবাই বুঝতে পারছেন। এই অবস্থাতে সকলকে দলমত নির্বিশে ঐক্যবদ্ধভাবে এই বিপদকে ঠেকাতে হবে। যারা ধর্মনিরপেক্ষ এইরকম সমস্ত দল আজ ভারতবর্ষে তাদের দায়িত্ব সবাইকে ঐক্যবদ্ধ করে এই বিপদ সম্পর্কে হুঁশিয়ার করা এব জনগণকে সঙ্গে নিয়ে একে প্রতিহত করা। বি.জে.পি., আর.এস.এস., বিশ্বহিন্দু পরিষদ, বজর দল, এদের বিচ্ছিন্ন করতে হবে জনগণ থেকে। এই কাজের দায়িত্ব আমাদের সকলকে নি হবে। আমরা সকলেই জানি যে বিশ্বহিন্দু পরিষদ, আর.এস.এস., তাদের রথযাত্রা ইত্যাদি মাধ্যমে তারা ভারতবর্ষে একটা সাম্প্রদায়িক দাবানলের সৃষ্টি করেছিল। একথা কেউ আমর ভুলতে পারি না, কেউ আমরা অস্বীকারও করতে পারি না। অবশ্য তারা বাড়ল কেন? তা কারুর কারুর ভুল হয়েছিল। শিলান্যাস করতে দেওয়া হয়েছিল। অঙ্কুরেই একে বাধা দেওয়ার চেষ্টা হয়নি। ইট পুজো করতে দেওয়া হয়েছিল, অঙ্কুরেই একে বাধা দেওয়ার চেষ্টা হয়নি এটা আমার মনে হয় যে পদক্ষেপে ভুল হয়েছিল। বামপন্থী দলগুলি সব সময় এর বিরোধি করে এসেছে কিন্তু তখন কর্ণপাত করা হয়নি। আজকে পশ্চিমবাংলার বিধানসভায় যে প্রস্ এসেছে তা সময় উপযোগী। ভারত সরকারের কাছে আবেদন করছি এবং আমরা বল চাইছি যে দলমত নির্বিশেষে বিশ্বহিন্দু পর্ষদ, আর.এস.এস. এর সমস্ত কার্যকলাপকে বন্ধ ক

দেবার জন্য, সাম্প্রদায়িকতার পথকে নির্মূল করার জন্য জনগণ যাতে অসাম্প্রদায়িক পথে এগিয়ে যেতে পারে, তারজন্য বিধানসভার পক্ষ থেকে সকলকে আবেদন জানাচ্ছি। এই বলে সকলকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আজকে যে সর্বদলিয় প্রস্তাব এসেছে, ভারতবর্ষের রাজনীতি এবং অর্থনীতি থেকে শুরু করে সমাজনীতিতে যে আঘাত আসছে তাকে মোকাবিলা করার জন্য এই বিধানসভায় যে প্রস্তাব এসেছে, সর্বদলীয় প্রস্তাব, সেটা আমরা সমর্থন করছি। আমাদের দলের পক্ষ থেকে এটাকে সমর্থন করা হয়েছে, কারণ এটা খুব সময়োপোযোগী হয়েছে। এই প্রস্তাবের সঙ্গে সঙ্গে আর একটা বক্তব্য থেকে যায়, যারা আমরা পশ্চিমবঙ্গের মানুষ প্রগতিশীল বলে দাবি করি, যে কোনও সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে আমরা বার বার আমাদের মতামত দিয়েছি, লড়াই করেছি, আজকে এই মহান ঐতিহ্যকে সামনে রেখে পশ্চিমবঙ্গের বিধানসভা কেবল মাত্র একটা প্রস্তাব পাস করে যদি তার দায় শেষ করে দেয়, তাহলে আমার মনে হয় ঠিক হবে না। এখানে কোথাও একটা আন্তরিকতার অভাব আছে বলে মনে হয়। একটু আগে সরকার পক্ষের মন্ত্রী বুদ্ধদেব বাবু বক্তৃতা প্রসঙ্গে কতকগুলো কথা বলে গেলেন। সৌগত বাবুকে উদ্দেশ্য করে বললেন, পুরানো কথা ভুলে যান, সেই কথা স্মরণ করতে চাই না, বলে বললেন, মন্দির এর দরজা কেমন করে খুলে দেওয়া হয়েছিল, এইসব কথা বলে গেলেন। এই যে কৌশলের ব্যাপার, এর থেকে মনে হয় যারা এই প্রস্তাব নিয়ে আলোচনা করছেন, কোথাও যেন একটু আন্তরিকতার অভাব আছে। কংগ্রেস দলকে ভারতবর্ষের কাছে নুতন করে প্রমাণ দিতে হবে না যে এই দল সাম্প্রদায়িকতার উর্ধ্বে দাঁড়িয়ে তারা লড়াই করে না। এই দলের সর্বোচ্চ নেতারা সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়তে গিয়ে এই ভারতবর্ষের মাটিতে প্রাণ দিয়েছেন। তাই আজকে একটা ছোট রাজ্যের একটা দল সি.পি.এম. কি বলল না বলব, কয়েকটা ছোট দল কি বলল না বলল, তাতে কিছু যায় আসে না। ভারতবর্ষের ইতিহাস হচ্ছে কংগ্রেসের ইতিহাস। তা আজকে একাত্ম হয়ে গেছে। তা আজকে প্রমাণ করে যে কংগ্রেস সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়াই করে। আজকে বি.জে.পি. যা করছে, এর পেছনে অনেক বড় কিছু লুকিয়ে আছে। আমরা জানি সেই রাজনীতির কথা পলিটিক্স অব ডিস্টেবিলাইজেশন, গোটা দেশের একটা সমাজ ব্যবস্থাকে, অর্থনীতিকে ডিস্টেবিলাইজ করে তার একটা রাইট পলিটিক্সকে এস্টাব্লিশ করা এবং দেশের মধ্যে রাজনৈতিক ক্ষমতা দখল করার জন্য এই ইস্যুকে খাড়া করা হয়েছে। স্বাধীনতার ৪০ বছর পরে আজকে এই ইস্যু এসেছে। আগে আসেনি। ৭০ দশকে বি.জে.পি. যখন অন্য নামে কেন্দ্রে ক্ষমতায় ছিল, তখন কিন্তু ইচ্ছা করলে হিন্দু মহাসভা মন্দির মসজিদের ইস্যু তুলতে পারত। তারা সেদিন মন্দির মসজিদের দরজা খুলে দিতে পারতেন। কিন্তু পরবর্তীকালে দেখছি রাজনৈতিক ফায়দা তোলার জন্য মন্দির ইস্যুকে সামনে আনা হয়েছে। সেটা একদিকে আমাদের দেশের উন্নয়নকে ব্যহত করছে, আর একদিকে সংহতি এবং সাম্প্রদায়িক সম্প্রীতিকে বিনষ্ট করছে। এর মূল উদ্দেশ্যই হচ্ছে একটা পলিটিক্যাল পারপাসকে সার্ভ করা। অতীশচন্দ্র সিংহ মহাশয় বললেন, '৬ তারিখ করসেবা হবে, কিন্তু মন্দির হবে না।' অর্থাৎ বিষয়টাকে জিইয়ে রাখতে হবে। যতক্ষণ না মূল রাজনৈতিক উদ্দেশ্য সার্থকতালাভ করছে ততক্ষণ বিষয়টাকে জিইয়ে রাখা হবে। কখন করসেবা, কখনও রাম মন্দির, কখন

লক্ষ্মণ মন্দিরের নামে মূল বিষয়টাকে জিইয়ে রাখা হবে। এই প্রসঙ্গে আমি একটা কথা বলি পন্ডিত জওহরলাল নেহেরু বলেছিলেন, 'যদি কখন ভারতবর্ষে সংখ্যাগুরুরা ধর্ম নিয়ে সাম্প্রদায়িক ধর্ম নিয়ে, সাম্প্রদায়িক ফ্যানাটিজম করে তাহলে তখনই ভারতবর্ষের জাতীয় জীবনে সঙ্কট নেমে আসবে।' আজকে ভারতবর্ষে সংখ্যাগুরু হিন্দুরা রামকে সামনে রেখে যে রাজনীতি করার চেষ্টা করছে তাতে জাতীয় জীবনে সঙ্কট নেমে আসছে। আমরা সমস্ত হিন্দুরা অবশ্যই রামকে পুজো করি। অবশ্যই দেবতার স্থান হবে মন্দিরে। কিন্তু যদি 'রাম, রুটি মাকান'-এর নাম করে রাজনৈতিক ফয়দা লোটার চেষ্টা করা হয় তাহলে অবশ্যই ভারতবর্ষের প্রতিটি প্রগতিশীল দলকে তা প্রতিহত করার জন্য এগিয়ে আসা উচিত। এরজন্য একটা শুধু প্রস্তাব নিলেই যথাযথ পদক্ষেপ গ্রহণ করা হয়না। প্রস্তাবের যে অপারেটিভ পার্ট আছে তাকে কার্যকরী করার জন্য সচেষ্ট হতে হয়। আমি আমার বামপন্থী বন্ধুদের কাছে আজকে একথা বলতে বাধ্য হচ্ছি যে, আমরা দেখেছি ১৯৮৯ সালে ভাগলপুরের সাম্প্রদায়িক দাঙ্গার ছবি দেখিয়ে ভোট লাভের জন্য তারা সচেষ্ট হয়েছিলেন। তিলজলার মাঠে আমি নিজ চোখে দেখেছি এবং নিজ কানে শুনেছি মুখ্যমন্ত্রী জ্যোতি বসু মুসলমানদের কাছে সাম্প্রদায়িকতার সুড়সুড়ি দিয়ে বক্তৃতা দিয়ে ভোট চেয়েছেন। আজকে আপনারা প্রস্তাব এনেছেন, কিন্তু মানস ভুঁইয়া একটু আগে আপনাদের বলেছেন যে, আপনারা আগে মনের দিক দিয়ে পরিষ্কার হোন। আজকে গোটা ভারতবর্ষের রাজনৈতিক এবং সামাজিক জীবনে যে সাম্প্রদায়িকতার আঘাত নেমে আসছে তার পেছনে সাম্রাজ্যবাদ শক্তির চক্রান্ত আছে। এই পরিস্থিতিতে আমাদের বি.জে.পি.-র মতো সাম্প্রদায়িক শক্তিকে প্রতিহত করার জন্য আন্তরিকতার প্রয়োজন আছে, শুধু মাত্র বক্তৃতা দিয়ে প্রস্তাব গ্রহণের মধ্যে দিয়ে এই সমস্যার মোকাবিলা করা যাবে না। আজকে পশ্চিমবাংলার রাজনৈতিক প্রেক্ষাপট বলে দিচ্ছে বি.জে.পি. একটু শক্তিশালী হলে বামফ্রন্টের লাভ আছে। আজকে আপনারা প্রস্তাব নিচ্ছেন, কালকেই আপনারা চাইবেন বি.জে.পি পশ্চিমবাংলার রাজনৈতিক মঞ্চ আরও একটু দখল করুক, আরও কিছু পারসেন্ট বেশি ভোট পাক। তাহলে আগামি দিনে আপনারা আবার এখানে ক্ষমতায় আসতে পারবেন। এই সংকীর্ণ রাজনৈতিক মনোভাব ত্যাগ করে সমস্যার মোকাবিলায় এই প্রস্তাবকে সঠিক ভাবে কার্যকরী করার জন্য আপনাদের আরও আন্তরিক হতে হবে। দৃঢ় মানসিকতা নিয়ে ঐক্যবদ্ধ ভাবে যদি আমরা সমস্যা মোকাবিলায় সচেষ্ট হই তাহলেই বি.জে.পি.-র মতো সাম্প্রদায়িক শক্তিকে প্রতিহত করতে পারব। আজকে বি.জে.পি. হিন্দু মৌলবাদকে উস্কে দিয়ে দেশের সংহতি নষ্ট করছে। অবিলম্বে ঐক্যবদ্ধ প্রয়াস চালিয়ে আমাদের তার মোকাবিলা করতে হবে। তাই আমি সমস্ত রাজনৈতিক দলগুলির কাছে আবেদন জানাচ্ছি যে, আসুন আমরা এই প্রস্তাবের বক্তব্যকে অন্তর থেকে গ্রহণ করি এবং সমস্যার মোকাবিলায় ঐকান্তিক প্রয়াস চালাই। নাহলে এই প্রস্তাব শুধু আমাদের এই আলোচনার মধ্যেই থেকে যাবে। আজকে বি.জে.পি. হিন্দুদের মধ্যে রাম জন্মভূমি এবং বাবরি মসজিদ বিতর্কের মতো স্পর্শকাতর বিষয়টিকে পলিটিক্যাল পার্পাসে ইউজ করছে, মানসিকতায় আঘাত করার চেষ্টা করছে। এরকম একটি সমস্যার মোকাবিলার জন্য অবশ্যই ঐক্যবদ্ধ প্রয়াসের প্রয়োজন আছে বলে আমি মনে করি। এবং এই প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[1-20 — 1-30 P.M.]

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় সর্বদলিয় যে প্রস্তাব আনা হয়েছে সেই প্রস্তাব সর্বান্তকরণে সমর্থনযোগ্য। এই প্রস্তাবকে সমর্থন করতে উঠে দু-একটি কথা বলছি। অযোধ্যায় মন্দির এবং মসজিদ সংক্রান্ত ব্যাপার নিয়ে ভারতবর্ষের সামনে একটা দুঃসময় নেমে এসেছে। এই সম্পর্কে ভারতবর্ষের সমস্ত মানুষের দলমত নির্বিশেষে চিন্তা-ভাবনার সময় এসেছে। আগামি ৬ তারিখে করসেবা করতে চলেছে বি.জে.পি. এবং সমভাবাপন্ন আরও কিছু দল। এর পিছনে ধর্মের কথা অনেক আলোচনা হল। আদৌ সেখানে মন্দির ছিল কিনা, মন্দির ভেঙে মসজিদ তৈরি হয়েছিল কিনা — মন্দির থেকেও থাকতে পারে আদৌ রাম পৃথিবীতে জন্ম গ্রহণ করেছিল কিনা সেই সম্পর্কে শ্রদ্ধেয় ভাই সৌগত পুরো বিশ্লেষণ করেছে। আমি তাই সেই লাইনে যাব না। এখানে মন্দির আর মসজিদ বড় কথা নয়। মসজিদ মানে হচ্ছে মুসলমানদের ধর্মশালা। কিন্তু আদৌ কি চিন্তা করে দেখেছি, সুদীর্ঘ ১০০ বছর ধরে সেই মুসলমানরা আদৌ নামাজ পড়তে যায় কিনা? মোটেও না। সুতরাং মুসলমানরা যেখানে নামাজ পড়তে যায় না, সেখানে মাথাব্যথার কোনও কারণ থাকতে পারে না। কারণ একটাই, ভারতবর্ষ ধর্মনিরপেক্ষ রাষ্ট্র। ভারতবর্ষের প্রতিটি জাতি নির্বিবাদে এবং নিঃসংশয়ে তাদের ধর্ম পালন করতে পারে এটা ভারতীয় সংবিধানের কথা। আপনারা স্বচক্ষে দেখতে পাবেন, এই কলকাতার বুকে ভালভাল মসজিদে গরু বাঁধা হচ্ছে, বেশ্যালয় তৈরি হয়েছে। ঐ মন্দির, ঐ মসজিদে ধর্মের আলোচনা হয়। মসজিদ থাকবে, কি থাকবে না এটা আন্তর্জাতিক চিন্তার বিষয়। কারণ ভারতীয় সংবিধানে প্রতিটি ধর্মের অধিকার আছে। এই মসজিদ ভেঙে ২.৭৭ একর জমির উপর যদি মন্দির তৈরি হয় তাহলে ভারতীয় সংবিধানকে সম্পূর্ণ অবজ্ঞা করা হচ্ছে এবং আদালতের রায়কে সম্পূর্ণরূপে অবজ্ঞা করা হচ্ছে। এটাই আজকে দেখবার জিনিস। আজকে আমাকে বলতে উঠে বলতে হয় যে ধর্মনিরপেক্ষতার কথা নিয়ে এই হাউসে বামফ্রন্ট সরকারের বন্ধুগণ খুব বড় বড় কথা বলেছেন, আমার বলবার দরকার হবে না। পূর্ববর্তী বক্তারা সব বলে গিয়েছেন। আমি এখন ঐ অটলবিহারী বাজপেয়ি এবং আদবানি মহাশয়কে টেনে আনার লাইনের মধ্যে যাব না, কিন্তু একটা কথা আমি বলতে চাই যে, ঐ বিহারের মাননীয় মুখ্যমন্ত্রী লালুপ্রসাদ যাদব তার ওখান দিয়ে আদবানি মহাশয় যখন পথযাত্রার রথ ঢুকিয়েছিলেন তখন তাকে দূরে সরিয়ে রাখা হয়েছিল, আর আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু মহাশয় বামফ্রন্টের নেতা তিনি কেন বলেছিলেন যে এখানে ওরা যেন ভালভাবে সুশৃঙ্খলতার সঙ্গে পৌঁছাতে পারে। তার ব্যবস্থা করেছিলেন, মাননীয় লালু প্রসাদের কথার সঙ্গে এবং মাননীয় জ্যোতিবাবুর কথার সঙ্গে কোনও তফাত হল না। এরা সাপের মুখেও চুমু খান, ব্যাংয়ের মুখেও চুমু খান। পূর্ববর্তী বক্তা বলে গেলেন যে আপনারা ভোটের জন্য সব করতে পারেন, কিন্তু গত নির্বাচনের আগে মাননীয় জ্যোতিবাবু বলতে শুরু করেছিলেন যে দরকার বোধে আমাদের কংগ্রেসের সঙ্গে সমঝোতা করতে হবে। কেন বলেছিলেন তখন উনি ভয় পেয়েছিলেন যদি বি.জে.পি. ভোট বেশি পায়, সুতরাং আগে থেকে লাইনটা করে রাখা দরকার...

(মাইক বন্ধ হওয়ায় বক্তা তার আসন গ্রহণ করেন।)

[1-30 — 2-30 P.M. including Adjournment]

**শ্রী ব্রহ্মময় নন্দ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সমস্ত দলের পক্ষ থেকে আজকে অযোধ্যা সম্পর্কে যে প্রস্তাব নেওয়া হয়েছে আমি তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি। এটা এ জাতীয় সঙ্কট বিষয়ক ইস্যু, সুপ্রিম কোর্টের রায়কে অবমাননা করে আগামি ৬ই ডিসে অযোধ্যার বিতর্কিত স্থানে যে করসেবার প্রহসন হতে চলেছে তার বিরুদ্ধে আমাদের সকলে সোচ্চার হওয়া উচিত। করসেবার মানেটাই তো বিভ্রান্তিমূলক। ভারতবর্ষের অতীতের ইতি বলে ভদ্রং করাণে ভিঃ শৃণীয়াম, ভদ্রং চক্ষু ভিঃ অবলোকম, ভদ্রং মনভিঃ শচিনতিয়াম, ভ বাহু ভিঃ সাধয়াম।। অর্থাৎ আমরা যে চিন্তা করব সেই চিন্তা যেন সুশৃঙ্খল হয় যে চক্ষু দ দেখি তাতে যেন উপকার হয় যে বাহু দ্বারা কাজ করি সেই বাহুতে যেন অসীম তেজ থ এবং সেই তেজ দ্বারা বিশ্ববাসীর মঙ্গল হয়। এই করসেবার দ্বারা কি মঙ্গল হবে? ভারতবর্ষের ঐক্য এবং সংহতিকে বিনষ্ট করবার একটা প্রচেষ্টা। রাম জন্মেছিলেন কি জন্মান সেই বিতর্কের আমরা কি জানি? মহাকবি বাল্মিকীর মুখ থেকে নিঃসৃত যে শ্লোক "মা নিঃ প্রতিষ্ঠা তমঃ গমঃ শ্বাশতী সমাঃ, যত ক্রোঞ্চ মিথুনাদেবমহদি কামঃ মোহিতম।।" এই শে থেকে শ্লোকের সৃষ্টি করে মহাকবি বাল্মিকী পরবর্তীকালে রামায়ণ রচনা করেছিলেন। শে সেই মহাকবির উপাখ্যানকে নিয়ে, রামের জন্ম মৃত্যু নিয়ে নানারকম ব্যাপার আরম্ভ হ গেছে। আজকে সেই জায়গায় মন্দির মসজিদের আজগুবি কল্পনায় ভারতবর্ষের ধর্ম নিরপেক্ষতা নষ্ট করতে চাইছে। আমাদের এই বিধানসভা বহুকালের ঐতিহ্যমন্ডিত সভা। তাই আজ এখানে আমরা দলমত নির্বিশেষে ঐ সাম্প্রদায়িক দলের বিরুদ্ধে, তাদের কাজকর্মের বিরুদ্ধে বিজেপি এবং বিশ্বহিন্দু পরিষদের বিরুদ্ধে সোচ্চার হয়েছি। প্রধানমন্ত্রীর কাছে আমাদের এ সভার তরফ থেকে যেন জানানো হয় যে, শেষ পর্যন্ত তারা আলোচনায় রাজি না হলে সংবিধানের ৩৫৬ ধারা বলে ইউ.পির বিজেপি সরকারকে ভেঙে দেওয়া হোক। এই কা কথা বলে শেষ করছি।

**Smt. Gillian Rosemary Dicosta Hurt :** Mr. Speaker, Sir, our is a secular country and it prides itself of being one that there is unity and diversity. This is something that makes us unique not only here bu also throughout the world and it is really unfortunate that at this poin of time we are being divided and fragmented and this is being done only by a section of people or rather I should say by the politicians who seem to be bent on breaking up our country into communal factions. The Ayodhya issue which we are discussing today is a multi-religious one. We have the freedom of religion according to our constitution and if this is allowed to take place we shall see what will happen and as a result of this the freedom of religion will be taken away from us. As far as my community is concerned we are very pleased to see that a decision has been taken by the Supreme Court on the Ayodhya issue and we hope that the BJP will now settle this long pending dispute within the constitutional and legal frameworks. I must mention here that it is a matter of regret to my community and also myself that the Government of Uttar Pradesh though it has been in power for such a long time — it seems that they are so concerned

and so busy with the Ayodhya problems that they were not giving their minds to other things. For example, uptill now there is no representative from our community who has been nominated to the Uttar Pradesh Legislature. I wonder if this is again another case on their part of discrimination against the minority community? We may be a small community. I feel very strongly that our community has helped a great deal to cement the unity. But there is no unity. You have to read the writings of the poet Henry Derozio. I am sure you know this. Therefore, it is my earnest plea to the government in Uttar Pradesh that they obey the verdict of the Supreme Court and settle the dispute that is raising at the right moment. There are other more pressing issues such as appointment or nomination of a member from my community to the Legislative Assembly. It seems they have got a lot of energy. They have got a lot of manpower. They should direct this energy and manpower to move constructive uses rather than using to disintegrate and break our country. I feel this communal faction should be washed away once again for all so that the minority community can have the confidence and can live with peace and harmony. And our country is saved from being divided and disintegrated. I am glad that the Government has taken up this matter and we will be passing a resolution to this effect today. Thank you.

(At this stage the House was adjourned till-2-30 P.M.)

**After Adjournment**

[2-30 — 2-40 P.M.]

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রামমন্দির এবং বাবরি মসজিদ এইরকম স্পর্শকাতর বিষয় নিয়ে দীর্ঘদিন পরে পশ্চিমবাংলার বিধানসভায় যে প্রস্তাব এসেছে সেই প্রস্তাবকে আমি সবদিক দিয়ে সমর্থন করছি। আজকে সকালে যখন এই ইস্যু বিতর্ক চলছিল তখন মাননীয় মন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয় মুখে বললেন পুরানো কাসুন্দি ঘাটবেন না অথচ কিছু পুরানো কাসুন্দি তিনি তাঁর বক্তব্যের মধ্যে আনলেন। এই প্রস্তাবের উপর বলতে গিয়ে প্রথমেই আমি পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারকে ধন্যবাদ জানাচ্ছি কারণ দেরিতে হলেও তারা এই প্রস্তাব এনেছেন। কেন্দ্রের কংগ্রেস সরকার যে ইস্যু নিয়ে এত দিন বলে এসেছে, ভারতের জাতীয় কংগ্রেস কেন্দ্রের সরকার বি.জে.পি. সম্পর্কে যে মনোভাব দেখিয়েছেন সেই মনোভাব নিয়ে দেরিতে হলেও আজকে যে প্রস্তাব এসেছে আমি তাকে সমর্থন করছি। আপনারা একবার নিজেদের আয়নায় মুখ দেখুন। আপনাদের ভূমিকা কী ছিল? আপনাদের নিশ্চয়ই মনে আছে ১৯৮৯ সালের নির্বাচন, সেই সময় শহিদ মিনার ময়দানে একই মঞ্চে দেখেছিলাম মাননীয় মুখ্যমন্ত্রীকে, দেখেছিলাম অশোক সেনকে, দেখেছিলাম ভি.পি সিংকে দেখেছিলাম বাজপেয়ীকে। আপনারা একই মঞ্চে স্লোগান দিয়েছিলেন কেন্দ্রের কংগ্রেস সরকারকে সরাতে হবে। আপনারা যে ভুল করেছিলেন সেই ভুলের প্রায়শ্চিত্ত করছেন বলে আমি

আবার আপনাদের ধন্যবাদ জানাচ্ছি। আজকে পশ্চিমবাংলার বুকে যখন আদবানির রথ গেল, বি.জে.পি. যখন পশ্চিমবাংলায় সাম্প্রদায়িকতার বিষ ছড়িয়ে দিল, যখন এখানে ইঁট পূজা করা হল তখন পশ্চিমবাংলার পুলিশ কিছু বলল না। আদবানির রথ যখন পুরুলিয়া দিয়ে গেল তখন পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার কোনও বাধা দিল না। আজকে আমি পুরানো কাসুন্দি ঘাঁটতে চাই না, শুধু মাত্র এই কথা বলতে চাই বিহারে লালুপ্রসাদ যে ভূমিকা নিয়েছিল আদবানির রথকে আটকে আদাবানিকে গ্রেপ্তার করেছিল, ভোটের রাজনীতি না করে কঠোর মনোভাব নিয়ে সেইদিন যদি বি.জে.পি-র বিরোধিতা করতেন তাহলে আজকে এই বিতর্কে অংশগ্রহণ করতে হত না। বি.জে.পি. সাম্প্রদায়িক দল, বি.জে.পি. হটকারি দল এটা আমরা বলতে পারি, এর বিরুদ্ধে আমাদের এক হয়ে চলতে হবে। অযোধ্যার প্রশ্নে বলতে চাই আমাদের দলের তরফ থেকে যে মসজিদ কোনও কারণেই ভাঙা চলবে না। এই মন্দির-মসজিদ বিতর্কে যে কথা বলতে চাই মসজিদ সংলগ্ন ২.৭৭ একর জমি যেটা উত্তরপ্রদেশ সরকার অধিগ্রহণ করেছে তার উপর এলাহাবাদ হাইকোর্ট যে ইনজাংশন দিয়েছেন, এই সভা থেকে আসুন আমরা সবাই মিলে ডিসিসন নিই যে ২.৭৭ একর জমিতে কোনও মতে কোনও স্ট্রাকচার করা চলবে না। আজকে বিশ্বহিন্দু পরিষদ, আর.এস.এস, বজরঙ্গ দল বি.জে.পি.র সঙ্গে আছে। তারা বলছে আগামি ৬ তারিখ থেকে করসেবা শুরু করবে। কিন্তু আজকে যদি আমরা সিদ্ধান্ত নিতে পারি, যে কোনও মূল্যেই হোক, পক্ষে হোক বা বিপক্ষে হোক, যে ঘটনা ঘটছে, মুলায়ম সিং যে ভূমিকা নিয়েছিলেন তাকে সমর্থন করি। আজকে আমরা যদি সিদ্ধান্ত নিই যে আলোচিত ৬ তারিখে করসেবা আমরা করতে দেব না, ইউ.পি. গভর্নমেন্ট করসেবা যদি অ্যালাউ করে তাহলে আমরা এই সভায় দাঁড়িয়ে বলতে বাধ্য হচ্ছি, কেন্দ্র যদি কল্যাণ সিং সরকারকে ভেঙে দেয় তাহলে আপনারা সমর্থন করবেন। কেন্দ্রের কংগ্রেস সরকার যদি ৩৫৬ ধারা প্রয়োগ করে ইউ.পি. গভর্নমেন্টকে ভেঙে দেয়, মন্দির মসজিদ প্রসঙ্গে যে পদক্ষেপ কেন্দ্রীয় সরকার নিচ্ছেন, তাকে আপনাদের প্রত্যেককে স্বাগত জানাতে হবে। আজকে ভারতীয় জাতীয় সংহতি পরিষদ সভা করে সিদ্ধান্ত নিয়েছে প্রধানমন্ত্রী যে সিদ্ধান্ত এই ব্যাপারে গ্রহণ করবেন তা সমর্থন করবে, সমস্ত ক্ষমতা প্রধানমন্ত্রীর হাতে তুলে দিয়েছে। আজকে বি.জে.পি. যে রাজনীতি করছে, কেন্দ্রের কংগ্রেস সরকার তার বিরুদ্ধে যে কড়া ব্যবস্থা নিয়েছে তার পিছনে দেশবাসীর সমর্থন আছে, আপনারা সমর্থন করেছেন। আমরা সিদ্ধান্ত নিয়েছি, দেশকে রক্ষা করতে, সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষা করতে আমরা ৬ তারিখে যে করসেবা শুরু হবে বলে বি.জে.পি. ঘোষণা করেছে, তার বিরুদ্ধে আমরা প্রতিবাদ জানাই।

[2-40 — 2-50 P.M.]

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কয়েক ঘন্টা এই হাউসে এই রেজোলিউশন বা প্রস্তাবের উপরে আলোচনা হল এবং সর্বসম্মতিক্রমে এই যে প্রস্তাব আনা হয়েছে এটা উপযুক্ত সময়ে আনা হয়েছে। অনেকেই কাদা ছোঁড়াছুঁড়ি করেছেন। এটা কিন্তু সেই সময় নয়। আজকে ভারতবর্ষে আমাদের সামনে সবচেয়ে বেশি রাজনৈতিক সঙ্কট এসে দাঁড়িয়েছে। এই সঙ্কটের মোকাবিলা আমাদের প্রত্যেক ভারতবাসীরই করা উচিত। আজকে দেশ ধর্মের সঙ্গে রাজনীতিকে মিশিয়ে ফেলছে। দীর্ঘদিন ধরে আমরা দেখছি, স্বাধীনতার আগে এবং স্বাধীনতার

পরে সাম্প্রদায়িকতার যে বিষ সাম্রাজ্যবাদী শক্তি ভারতবর্ষের বুকে বপন করেছিল, নিজেদের স্বার্থে তারা সেটাকে মহীরূহে পরিণত করেছিল। কিন্তু আমরা স্বাধীনতার পর সেই মহীরূহ বৃক্ষকে উৎপাটিত করেছিলাম। কিন্তু বারে বারে বিভিন্ন রাজ্যে সাম্প্রদায়িক দাঙ্গা হয়েছে এই ঘটনা সত্য। কিন্তু আমাদের জাতীয় সরকারের কর্তব্য ছিল জাতীয় একটা কমিশন করে এর কারণ বিশ্লেষণ করা এবং ভবিষ্যতে যাতে সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষা করা যায় তারজন্য একটা নির্দিষ্ট পথ গ্রহণ করা। কিন্তু আমরা স্বাধীনতার ৪৫ বছর ধরে তা করিনি। এই প্রসঙ্গে আমার একটা গল্পের কথা মনে পড়ছে এই সাম্প্রদায়িক দাঙ্গা এবং রাম জন্মভূমিকে কেন্দ্র করে যা ঘটছে। বাড়িতে একজন চোর ঢুকলো। পুলিশ এসে জিজ্ঞাসা করল, কি দেখলে, তুমি কি করলে? বলল, আমি দেখলাম, বললাম। তুমি বাধা দিলে না, পুলিশ বলল। সে বলল, আমি দেখলাম কুছ বললে না। আজকে যে এই সাম্প্রদায়িকতা শুরু হয়েছে তা আজকে শুরু হয়েছে দেশে তাই নয়, অতীতেও সপ্তদশ শতকে কি, তার আগে যখন রামলালের মূর্তি বসানো হল তখনও একই কথা বলা হয়েছে "সব দেখলে কুছ বললে না।" আমরা কেউ কিছু বলিনি। এই সাম্প্রদায়িকতার ঘটনা পরবর্তী সময়েও ঘটেছে, কেউ কিছু বলেনি। আমাদের কোনও এক নেত্রী যখন বিরোধী দল নেতা হিসাবে ছিলেন তখনও আমরা দেখেছি এই ধরনের ঘটনা ঘটেছে। ১৯৪৯ সালে জামসেদপুরে দাঙ্গা হয়েছে। তারপরে ১৯৭৯ সালে আমরা দেখলাম মুসলমানদের উপরে অর্থাৎ সংখ্যালঘুদের উপরে নির্যাতন, অত্যাচার হয়েছে। তার বিরুদ্ধে প্রো-কংগ্রেসিরা কোনও কথাই বলেন নি। মুসলমানদের উপরে যখন অত্যাচার হচ্ছে সেই সময়ে বিরোধী দলে নেত্রী হিসাবে একটা কথাও বলেন নি। পরবর্তী সময়ে মুরাদাবাদে যখন দাঙ্গা হল তখন ওই নেত্রীর আরেক রূপ দেখলাম। সেখানে মুষ্টিমেয় সম্প্রদায়কে মদত দেওয়া হল। তারপরে আর এস এস এবং বিশ্বহিন্দু পরিষদ যখন আইন অমান্য আন্দোলন শুরু করল তখনও যে ঘটনা ঘটল তাতে ভারতের শাসক গোষ্ঠী হিসাবে কংগ্রেস দল ওই রাজনৈতিক দলকে মদত দিয়েছিল। এমন কি ১৯৮৩ সালে যখন জম্মু ও কাশ্মীরের নির্বাচন হয় তখন ওই নেত্রী সেখানে গিয়ে দু জায়গায় দুরকম ভাষণ দিয়েছিলেন। জম্মুতে গিয়ে একরকম ভাষণ দিলেন। আবার কাশ্মীরে গিয়ে আরেকরকম ভাষণ দিলেন। কাশ্মীরে গিয়ে মুসলমানদের তিনি বলেছেন যে আমি তোমাদের ধারক ও বাহক। আবার জম্মুতে গিয়ে হিন্দুদের বলেছেন যে আমি তোমাদের ধারক ও বাহক। এইভাবে সাম্প্রদায়িক বীজ তিনি ছড়িয়েছেন। আমরা দেশ স্বাধীনতার পরে ষষ্ঠ দশকে, সপ্তম দশকে এবং আজ অবধি দেখছি যে বহু বড় বড় নেতারা এই সাম্প্রদায়িকতার বলি হয়েছেন। মহাত্মা গান্ধী থেকে ইন্দিরা গান্ধী এবং শেষ অবধি রাজীব গান্ধী পর্যন্ত এর বলি হয়েছেন। যদিও তারা সবাই এর প্রতিবন্ধকতার সৃষ্টি করেছিলেন। সেখানে বামপন্থী দল বহুদিন ধরে বারে বারে পার্লামেন্টে বলুন সর্বত্র বলে আসছেন এবং প্রস্তাবও দিয়েছেন এই সাম্প্রদায়িকতার ব্যাপারে। কিন্তু আজ অবধি তা কিছুই কার্যকর হয়নি। অযোধ্যার রাম জন্মভূমি নিয়ে যে সমস্যা আজকে একটা বিরাট সঙ্কটের সৃষ্টি করেছে। যেটা কোর্টের বিচারধীন সেখানে আইন লঙ্ঘন করা দন্ডনীয়, এবং এক্ষেত্রে উপযুক্ত ব্যবস্থা নেওয়া দরকার। যেখানে সুপ্রিম কোর্ট বলে দিয়েছে কেন্দ্রীয় সরকারকে যে তোমরা সাংবিধানিক অধিকার মতো ব্যবস্থা গ্রহণ করতে পারো সেখানে কেন্দ্রীয় সরকার ব্যবস্থা গ্রহণ করছেন না কেন? কোর্টের রায়কে লঙ্ঘন করলে তার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া যায়। অতীতেও এই ঘটনা নিয়ে লক্ষ্ণৌ বেঞ্চ এবং ফৈজাবাদ

কোর্ট অনেক কথা বলেছিলেন, কিন্তু কিছুই কার্যকর হয়নি। স্বাভাবিক ভাবেই আজকে দেশে যে রাজনীতি চলছে তাতে সাম্প্রদায়িকতা বীজ বপন করা হচ্ছে এবং আমরাই তা তৈরি করছি। তার মাসুল আমাদেরই দিতে হচ্ছে। কোনও একজন সদস্য বক্তৃতা করতে করতে বললেন যে আজকে যা ঘটছে তা যে ঘটবে তা বহু আগে পন্ডিত নেহেরু বলেছিলেন। তিনি যা বলেছিলেন সত্যি তা বাস্তবে রূপায়িত হয়েছে। সাম্প্রদায়িকতার যে বীজ ধর্মকে কেন্দ্র করে ঘটছে তাতে রাম আজ আর ধর্মে নেই, তিনি আজকে ভোটের প্রচারে ব্যবহৃত হচ্ছেন। রামকৃষ্ণ মিশন তারাও তো ধর্ম নিয়ে থাকেন, কিন্তু তারা তো ধর্ম নিয়ে রাজনীতি করেন না। আজকে অটল বিহারী বাজপেয়ি এবং এল.কে আদবানি এই করসেবাকে নিয়ে যেভাবে ব্যাখ্যা করছেন তাতে একটা দাঙ্গার সৃষ্টি করছেন। অযোধ্যাকে নিয়ে যেভাবে বৈষম্যতার সৃষ্টি করছেন তাতে আদালতের রায়কে উপেক্ষা করে তারা একটা দাঙ্গার সৃষ্টি করতে চাইছেন। এক্ষেত্রে কেন্দ্রীয় সরকার তার যে প্রশাসনিক এবং সাংবিধানিক দায়িত্ব আছে সেই দায়িত্ব পালন করা উচিত। অযোধ্যার ব্যাপারে তারা যদি আদালতের রায় মেনে না নেয় তাহলে তাদের বিরুদ্ধে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে পারেন। এইকথা বলে সর্বসম্মতি ক্রমে এই যে প্রস্তাব এসেছে সেই প্রস্তাবকে পূর্ণ সমর্থন করছি।

## 29th Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I now present the 29th Report of the Business Advisory Committee. The Committee met in my chamber yesterday, the 30th November, 1992 and recommended the following programme :

| | |
|---|---|
| Wednesday, December 2 | The West Bengal Co.operative Societies (Amendment) Bill, 1992, (Introduction, Consideration and Passing) - 1 hr |

Now, Chief Whip may please move the motion for acceptance of the House.

**Shri Laksmi Kanta Dey :** Sir, I beg to move that the 29th Report of the Business Advisory Committee as presented in the House be accepted.

The motion was then put and agreed to.

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সরকারের পক্ষ থেকে লক্ষ্মীবাবু যে সর্বসম্মত প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। কংগ্রেসকে ধর্মনিরপেক্ষ রাষ্ট্র হিসাবে চালানোর দায়িত্ব এটা নূতন নয়, এটা আমাদের আদর্শ। আজকে আমরা যে অবস্থার মধ্যে দিয়ে যে প্রস্তাব এখানে এনেছি, সেই ব্যাপারে বলতে পারি এখানে সরকারি দল আছেন তাদের কাছে, শুধু এটুকু আপনার মাধ্যমে প্রস্তাব রাখতে চাই এই প্রস্তাব সর্বসম্মত ভাবে অন্তত গ্রামেগঞ্জে এটাকে ছড়িয়ে দেওয়া হোক। গ্রামেগঞ্জে যে সমস্ত ক্যাডাররা আছেন তাদের ব্যাপারে আমরা দেখেছি নির্বাচনের সময় ১৯৯১ সালে তারা এটাকে বক্র আকারে প্রচার করেন। আমরা মুসলিম ভাইদের বাড়িতে গিয়ে তাদের এলাকায় দেখেছি

হ পুরনো বাড়ির ইঁট নিয়ে মুসলিম ভাইদের দেখানো হয়েছে এই দেখ তোমাদের মসজিদ চঙে দিয়েছে রাজীব গান্ধী এবং হিন্দুদের বাড়িতে গিয়ে বলা হয়েছে এই দেখ তোমাদের ন্দির ভেঙে দেওয়া হয়েছে। এটা আমরা দেখেছি, ১৯৯১ সালের নির্বাচনে, এই ভাবে ৪২। ৩ লক্ষ ভোটকে তারা বিভ্রান্তিকর প্রচারের মাধ্যমে যে ভোটগুলি কংগ্রেসের পক্ষে যেত সইগুলিকে টানা হয়েছে। বাংলাদেশ থেকে যে সমস্ত হিন্দু ভাইরা এসেছিলেন ১৯৭১ সালের রে তাদের মধ্যে প্রচার করা হচ্ছে এখান থেকে তাদের তাড়িয়ে দেওয়া হবে, আর মুসলিম রা এখান থেকে বাস্তুভিটা ছেড়ে এখানে এসেছেন তাদের পুনর্বাসনের ব্যবস্থা করা হবে। ৯৭১ সালের পরে যারা এসেছিল তাদের ভোটার লিস্টে নাম তোলা হয়েছিল, কিন্তু দেখা চ্ছে যখন এই সমস্ত ব্যবস্থা হল না তখন তারা এখন বি.জে.পি.র দিকে যাচ্ছে। তাই আমি নব এই বিভ্রান্তিকর প্রচার অবিলম্বে বন্ধ করা হোক গ্রামেগঞ্জে আজকে যে সমস্ত রাষ্ট্রীয় বক সঙ্ঘ যারা আছেন তারা যে সমস্ত প্রচার করছেন বি.জে.পি.ও বিশ্বহিন্দু পরিষদ মিলে ধারণ মানুষের মধ্যে যেরকম বিভ্রান্তি ছড়াচ্ছে সেটা বন্ধ করা হোক। তাই আজকে এই স্তাবের সঙ্গে এটাকে যোগ করার জন্য বা সংযোজন করার জন্য বলব, এই বলে আমার ক্তব্য শেষ করছি।

[2-50 — 3-00 P.M.]

**श्री ममताज हसन** :- मिस्टर डिप्टी स्पिकार सर, हमारे विरोधी नेतागण बड़े फाई से दुसरे की ओर अगूंली उठाते है कि इसकी सरकार मे यह गल्ती है, यह लत कर रही है। एक उगूंली दुसरे की तरफ उठाने मे पहले फोर फिगांर, चार गूली को अपनी ओर इन्डीकेट कर देखें तब पता चलेगा कि किसी की तरफ उंगूली ठाकर बोलना कितना कठिन है। मै कहूँगा विपक्षी बन्धु से कि आप चार उंगूली पनी बुराई कि ओर भी एक नजर देखों। आज हमारे भारत में, हमारे हिन्दुस्तान अन्दर एक मुसीबत नही है। हमारे हिन्दुस्तान मे नेता की कमी है न ही नीति ी कमी है अगर कमी है तो नीयत की कमी है।

मिस्टर डिप्टी स्पिकार सर, हमारे हिन्दुस्तान में जो समस्या है उसके लिए यह न्द्रीय सरकार दोषी है। जब तमाम पार्टी केन्द्रीय सरकार को पावर सौंप दिया अयोध्या मामले पर तो १० परसेन्ट को वह इस्यू करती है और ९० परसेन्ट अपना प्रोब्लम नाती है, अपना रोना रोती है।

मिस्टर डिप्डी स्पिकार सर, आज सबसे बड़ा समस्या जो बी० जे० पी० खड़ा न्या है, जो सबसे प्रोब्लम देश के सामने लाकर खाड़ा कर दिया है। एन्टी मोसल म कर रहा है। इस देश में, हिन्दुस्तान में मुसलमान रहेगा कि नहीं यह मैं नहीं हता, हिन्दु रह पाएगा कि नहीं यह भी मै नही कहना चाहता, सिख और इसाई ा क्या हश्र होगा यह भी मै नहीं बोलना चाहता। मैं कहना चाहता हूं कि क्या

हिन्दुस्तान में न्याय नाम की कोई चीज नहीं होगी। आज सुप्रीम कोर्ट के आर्डर को जबकि समाज विरोधी तत्व भी भेल्यू देते है, उसके सामने नतमस्तक होते हैं, लेकिन आज पढ़े - लिखे लोग राजनीतिग, बी० जे० पी० सुप्रीम कोर्ट के आर्डर को किस तरह नकार रहा है, अनेदखा कर रहा है। आज यही सबसे बड़ा प्रोब्लम है, वो क्यों नहीं सुप्रीम कोर्ट के आदेश को एक्सेप्ट कर रहा है। क्या वह इसी तरह मनमानी करता रहेगा और चुपचाप यह केन्द्रीय सरकार उसे देखता रहेगा, आज जबकि तमाम पार्टियां बी० जे० पी० के एगेन्सट केन्द्रीय सरकार को ठोस कदम उठाने को कह रही है फिर वह मौन साधो क्यों है।

जब केन्द्र में हमारी पार्टी जनता दल की सरकार थी, हमारे प्रधान मंत्री ने स्पष्ट शब्दों में कहे थे कि हम मन्दिर और मस्जिद के मामले में नहीं लडना चाहता, और इसे सुप्रीम कोर्ट के फैसले के उपर सौंप दिया। इसके लिए जनता दल को अपनी सत्ता की कुर्बानी देनी पड़ी।

हिन्दुस्तान ऐसे हमारो मन्दिर होंगे जहां कोई पूजा करने वाला नहीं, हजारों कोई ऐसे मस्जिद होंगे जहाँ कोई नमाज अदा करने वाला नहीं। मन्दिर मस्जिद का यह मसला सिर्फ दिखावटी है, यह केन्द्रीय सरकार की देना है

मैं कहता हू कि गंगा कितना पवित्र है जिसे हिन्दु समाज माता कहते है हिन्दु का भी मादर। वह तो नहीं कहती के इसमें सिर्फ हिन्दु ही स्नान करे। उसमें हिन्दु, मुस्लिम, सिख, इसाई स्नान करते है। उसमें कुष्ठी और स्वस्थ्य सभी स्नान करते हैं। कितना पवित्र है हमारी गंगा, जिसमें स्नान कर हिन्दु भाई मन्दिर में पूजा कर सकते है, मुसलमान भाई नमाज अदा कर सकते है। आज बी० जे० पी० के नेता जो कदम उठा रहे है उसकी जितना भी निन्दा की जाए कम है। एक असामाजिक तत्व भी सुप्रीम कोर्ट के आदेश को मानता है, उसका केन्द्र करता है, इज्जत करता है जबकि ये पढे लिखे राजनीतिज्ञ इसकी अवहेलना कर रहे हैं, अनेदखा कर रहे है।

आज इन्हें दुसरा मुददा नहीं मिला। एजुकेशन का प्रसार, देश में पढ़े-लिखो बेरोजगार है, हमारे नोजवान रोजी-रोटी के लिए सड़को पर भटक रहे हैं। डाउरी सिस्टम के अन्तर्गत हमारी बहनी को दिन दहाडे जलाया जा रहा है। सरस्वती की पूजा हम करते है और अज्ञान्ता सबसे ज्यादा हमारे यहा है, विश्वकर्मा की पूजा हम करते है, लेकिन हथियाह, आधुनिक समान युरोपीय कन्दरी में मंगना पड़ता है। यह सब मुददा हमारे बी० जे० पी० के नेता को नहीं मिला।

हिन्दु रहेगा कि नहीं, मुसलमान रहेगा कि नही यह मै नही कहता, मै जानना चाहता हूं कि हिन्दुस्तान का संविधान रहेगा कि नहीं। इन्ही शाब्दें के साथ जो प्रस्ताव लाया गया है उसका पूर्ण करते हुए, अपना वक्तव्य शेष करता हूं।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে একটা সঠিক সময়ে, সঠিক পরিস্থিতির মধ্যে এই ধরনের একটি সকল দলের ঐক্যমতের ভিত্তিতে একটি প্রস্তাব উত্থাপিত হয়েছে। সেই উত্থাপিত প্রস্তাবের সমর্থনে আমি দু-একটি কথা নিবেদন করব। অযোধ্যায় যে বাবরি এবং রামমন্দির আছে তাকে কেন্দ্র করে যে অবস্থা দেখা দিয়েছে বিশেষ করে ভারতবর্ষের সর্বোচ্চ আদালত সুপ্রিম কোর্টে উত্তরপ্রদেশ সরকারের পক্ষ থেকে কোর্টের হলফনামা দাখিল করবার পরেও বি.জে.পি.র নেতারা লালকৃষ্ণ আদবানি, যিনি লোকসভার বিরোধ দলের নেতা, বি.জে.পি.র সভাপতি ডাঃ মুরলীমনোহর যোশী আজকে বলতে শুরু করেছেন যে, হলফনামা উত্তরপ্রদেশ সরকারের হতে পারে, বি.জে.পি.র নয়। তাই তারা করসেবা অভিযান করবেন বলে ঠিক করেছেন। এতো বড় অশনি সংকেত। এই সংকেত ভারতবর্ষের ধর্মনিরপেক্ষতার সাথে, ধর্মনিরপেক্ষ মানুষের সাথে, পশ্চিমবাংলার মানুষের সাথে আজকে আমরাও শঙ্কিত, চিন্তিত, আমরাও বিস্মিত। আজকে তাই এমন একটা পরিপ্রেক্ষিতে দাঁড়িয়ে আজকে আমাদের এই বিধানসভার মধ্যে এই ধরনের একটি ঐতিহাসিক প্রস্তাব গ্রহণ করে ভারতবর্ষের ধর্মনিরপেক্ষ মানুষের কাছে এই কথাই চাইছি আমরা তাদের পাশে আছি। আজকে আগে এই সভার শাসকদলের কোনও কোনও সদস্য আমাদের দলকে কটাক্ষ করেছেন। ভারতবর্ষের সাম্প্রদায়িক সম্প্রীতি নষ্ট করাবার কারণ হিসাবেও কংগ্রেস দলকে দাবি করেছেন এবং দায়ীও করেছেন। আমি তাদের এই কথাই বলতে চাই, দ্বিজাতিতত্ত্বে অখন্ড ভারতবর্ষ স্বাধীনতা লাভ না করলেও আমরা খন্ডিত স্বাধীন ভারতবর্ষের জন্মদাতা। আমাদের প্রত্যেকের বুকের জ্বালা আছে, যন্ত্রণা আছে, ক্ষোভ আছে। জাতীয় কংগ্রেস কখনো এই কথা বলে না, ভারতবর্ষ একটি ধর্মনিরপেক্ষ রাষ্ট্র। এবং এই ধর্মনিরপেক্ষতাকে চোখের মণির মতো রক্ষা করবার জন্য আগলে রাখতে ৪৫ বছর ধরে ভারতের জাতীয় কংগ্রেস এর কিছু নেতাকে বহুভাবে ত্যাগ স্বীকার করতে হয়েছে। সেটা প্রত্যেকে জানেন। আজকে তাই এই অবস্থায় বাবরি মসজিদ এবং রামমন্দির ইস্যুতে মার্কসবাদী, কংগ্রেস সহ,.সবাইকে ২১৪ জন বিধায়ককে এই মৌলবাদের বিরুদ্ধে সোচ্চার হয়ে বিরোধিতা করা দরকার। ১৯৮৯ এর ইতিহাস ভুলে যায়নি পশ্চিমবাংলার মানুষ তথা সমগ্র ভারতবর্ষের মানুষ। আজকে এই কথা বলার দরকার যে, ভারতবর্ষের শাসকদলের প্রধানমন্ত্রী পি.ভি. নরসিমা রাওয়ের পিছনে জাতীয় সংহতি পরিষদের বৈঠকে বি.জে.পি. ছাড়া অন্য সবগুলি দল প্রধানমন্ত্রীর উপর যথেষ্ট আস্থা স্থাপন করেছেন। এবং এই সম্পর্কে যাবতীয় ব্যবস্থা নেওয়ার জন্য বলা হয়েছে। এই অদ্ভুত পরিস্থিতিতে যে সিদ্ধান্ত প্রধানমন্ত্রী নেবেন তা অন্য সবাই মেনে নেবেন। তারজন্য সকলকে ধন্যবাদ দিচ্ছি। অতীতের ভুল আজকে বুঝতে পেরেছেন।

[3-00 — 3-10 P.M.]

**শ্রী ত্রিলোচন দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে বিধানসভায় রামমন্দির বাবরি মসজিদ প্রসঙ্গে যে সর্বদলিয় প্রস্তাব আনা হয়েছে সেই প্রস্তাবকে আমাদের দলের পক্ষ থেকে

সর্বতোভাবে সমর্থন করে কিছু বলতে চাই। আজকের এই সর্বদলিয় প্রস্তাব নিয়ে দীর্ঘক্ষণ ধরে আলোচনা হচ্ছে। আজকে দেখা যাচ্ছে ভয়াবহ অবস্থা দেশের সামনে, জাতীয় সঙ্কট দেশের সামনে। আমাদের দেশের সার্বভৌমত্ব থাকবে কিনা, আমাদের দেশ এক থাকবে কিনা। এখন দেখা যাচ্ছে কংগ্রেসের অনেকে অনেক কথা বলছেন। আমার বক্তব্য, এই বীজটা রোপন করেছিলেন রাজীব গান্ধী। তিনি কি সেখানে শিলান্যাস করেন নি? তিনি কি দরজার চাবি খুলে দেন নি? এইগুলো ভাববার বিষয়। এই প্রসঙ্গে বামফ্রন্ট সরকার সর্বদাই চেষ্টা করবে, ভারতবর্ষের সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষা করবার। আমরা দীর্ঘদিন হিন্দু-মুসলমান মিলিত প্রচেষ্টায় বৃটিশকে তাড়িয়েছি এবং ঐক্য বজায় রেখে, ধর্ম নিরপেক্ষতা বজায় রেখে, গ্রামে-গঞ্জে আজ সাম্প্রদায়িক শক্তিকে প্রতিহত করছি। কি বিপদজনক পরিস্থিতি এরা এখনও বুঝতে পারছে না। ভারতবর্ষের মধ্যে কি অবস্থা আসছে? রাজনৈতিক ফায়দা লোটার প্রশ্ন নয়, ভোটের রাজনীতির প্রশ্ন নয়, প্রশ্ন এখন ভারতবর্ষ এখন ঐক্যবদ্ধ থাকতে পারবে কিনা, ভারতবর্ষ অখন্ড থাকবে কিনা। এই প্রসঙ্গে যে সর্বদলিয় প্রস্তাব আনা হয়েছে, আজকে প্রশাসনিক দিক থেকে আদালতের রায় মেনে নেওয়ার কথা বলা হয়েছে, আমাদের দলের পক্ষ থেকে এই প্রস্তাব সমর্থন করছি। আজকে দেখা দরকার, সর্বোচ্চ অধিকারি নরসিমা রাও সরকার রয়েছেন তারা কি ব্যবস্থা নেন। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী শান্তি চ্যাটার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে সর্বদলিয় প্রস্তাব তাকে আমি পূর্ণ সমর্থন করছি। অযোধ্যায় রাম মন্দির-বাবরি মসজিদ প্রসঙ্গে এসেছে এই প্রসঙ্গটা কি মন্দির করলেই বা মসজিদ করলেই মিটবে। আসলে এই যে একটা ভয়াবহ কান্ড আমাদের সামনে হাজির হয়েছে, বি, জে, পি যে শক্তি এবং তার আনুষঙ্গিক যে দলগুলো তারা একটা সাম্প্রদায়িক শক্তি এবং তারা মাথাচাড়া দিয়েছে এবং তারা ভারতবর্ষকে খন্ড করতে চাইছে। ভারতবর্ষের মান-মর্যাদা মাটিতে লুটিয়ে দিতে চাইছে। আজকে আমাদের ভাবতে হবে সামনের দিনগুলো কি ভয়াবহ। আমাদের তাই সকলে মিলে ব্যাপারটা মেটানো দরকার বলে মনে করি। রাম মন্দির-বাবরি মসজিদ ব্যাপারটা ধর্মের ব্যাপার। তা নিয়ে রাজনীতির খেলা চলছে। এটা রাজনীতির জায়গা নয়, ধর্মের জায়গা। রাজনীতি এবং ধর্ম আলাদা। ধর্মের সঙ্গে রাজনীতিকে যেন মিলিয়ে দেওয়া না হয়। আমাদের দেশে নানা জাতি, নানা ধর্মের লোক বাস করে। সেসব নিয়ে রাজনীতি করাটা ঠিক নয়। এই যে ৬ ডিসেম্বর করসেবা করা হবে সে বিষয়ে আমাদের সকলকে সজাগ থেকে প্রতিকার করতে হবে। এই বলে এই প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী নরেন হাঁসদা :** মানতাম ডেপুটি স্পিকার গোমকে, জোহার। রাম মন্দির-বাবরি মসজিদ যে সমস্যা সেই সমস্যা ভারতবর্ষের একটা জাতীয় সমস্যা হয়ে দাঁড়িয়েছে। ভারতের ধর্ম নিরপেক্ষ জাতীয় ঐক্য এবং সংহতি থাকবে কিনা ভারতের মানুষের জন্য এইরকম একটা অবস্থায় বিধানসভায় একটা সর্বদলিয় প্রস্তাব আনা হয়েছে। আমি আমাদের ঝাড়খন্ড দলের পক্ষ থেকে তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি। আমি অবাক হয়ে যাই দেখে যে সি, পি. এম দল বা বামফ্রন্টের চামড়া গন্ডারের মতো। আজকে সুড়সুড়ি দিলে ন দিন পরে তাদের গায়ে সুড়সুড়ি প্রবেশ করে। আমরা দেখেছি, গত বছর পুরুলিয়া জেলায় রাম রথ গিয়েছিল।

বামফ্রন্টের পুলিশ-প্রশাসন এবং সি, পি, এমের ক্যাডার বাহিনী তারা যাতে সুন্দরভাবে রামরথ এগিয়ে যেতে পারে সেজন্য তাদের পথ দেখিয়ে এগিয়ে নিয়ে গিয়েছিল। আজকে তারা উপলব্ধি করেছেন। শ্রী ভগবান মঙ্গলময় তাদের সেই বুদ্ধি দিয়েছেন ভারতবর্ষের জাতীয় সংহতি রক্ষা করার জন্য তাই সি.পি.এম. সরকার তথা বামফ্রন্ট সরকারকে আমি ধন্যবাদ জানাচ্ছি। স্যার, ভারতবর্ষের সুপ্রিম কোর্ট, সর্বোচ্চ কোর্ট যে রায় দিয়েছেন সেই রায়কে অমান্য করার মতন স্পর্ধা বি.জে.পি.র থাকা উচিত নয়। ঠিক তেমনি ভাবে স্যার, আমি বলতে চাই, আমি অবাক হয়ে যাচ্ছি এটা দেখে যে বামফ্রন্ট সরকার মন্ডল কমিশন যে রায় দিয়েছেন বা রিপোর্ট দিয়েছেন পিছিয়ে পড়া মানুষের অধিকার প্রতিষ্ঠা করার জন্য এবং যে রিপোর্ট কার্যকর করার জন্য মহান সুপ্রিম কোর্ট নির্দেশ দিয়েছেন পশ্চিমবঙ্গ সরকার সেই রায়কে কার্যকর করছেন না। উত্তরপ্রদেশ সরকারকে যাতে ফেলে দেওয়া হয় তারজন্য তারা চিৎকার করছেন অথচ নিজেরা সুপ্রিম কোর্টের রায়কে কার্যকর করছেন না। স্যার, এদের চরিত্রটা কি রকম তা ভাবলে অবাক হতে হয়। পিছিয়ে পড়া অনুন্নত শ্রেণীর মানুষদের স্বার্থ চরিতার্থ করার জন্য মন্ডল কমিশনের রিপোর্টকে পর্যন্ত এরা কার্যকর করছেন না। অথচ এরা চোখের জল ফেলে বলছেন যে উত্তর প্রদেশ সরকারকে এখনই ফেলে দিতে হবে কোর্টের আদেশ অমান্য করার জন্য। স্যার, আমাদের দল ঝাড়খন্ড দল-এর পক্ষ থেকে বলতে চাই যে আমাদের দল ভারতবর্ষের পবিত্র যে সংবিধান সেই সংবিধানের চৌহদ্দির মধ্যেই পৃথক ঝাড়খন্ড রাজ্য গঠন করতে চায়। আমরা ধর্মনিরপেক্ষতা এবং জাতীয় সংহতি রক্ষা করতে চাই। আমাদের দল এই ধরনের বিচ্ছিন্নতাবাদিদের সব সময় পরাজিত করার জন্য সচেষ্ট এবং দৃঢ় সংকল্প বদ্ধ। আজ যে প্রস্তাব সভায় এসেছে সেই প্রস্তাবকে আমি আমাদের পার্টির পক্ষ থেকে সর্বান্তকরণে সমর্থন করে শেষ করছি। নমস্কার। জহার।

[3-10 — 3-20 P.M.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আজকে এই সভায় যে প্রস্তাব এসেছে তা সময় উপযোগী। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এখানে আছেন, আমি চাইব রেজলিউশন ব্যতিরেকেও ভারতবর্ষের রাজনীতিতে আজকে বাংলার মুখ্যমন্ত্রীর যে প্রভাব তা যেন তিনি প্রয়োগ করেন। আজকে জাতীয় জীবনে যে সঙ্কট উপস্থিত হয়েছে, যে চ্যালেঞ্জ এসেছে আমি চাইব এই সঙ্কট নিরশনে তিনি চেষ্টা করবেন। আমাদের ভারতের যে সংবিধান—স্বাধীনতার আগে আমাদের ন্যাশনাল লিডাররা, যারা স্বাধীনতা সংগ্রামে জীবনপণ করে লড়াই করেছিলেন তারা দেশবাসীকে অব অল দি কমিটমেন্টস, একটা কমিটমেন্ট দিয়েছিলেন যে ভারতবর্ষে স্বাধীনতা এলে অর্থাৎ ভারত স্বাধীন হলে ভারতবর্ষ হবে সেকুলার ধর্মনিরপেক্ষ। আমাদের সংবিধান আমরা ১৯৫০ সালের ২৬শে জানুয়ারি গ্রহণ করেছি। এর প্রতি ছত্রে, প্রতি আর্টিকেলে এই উপাদান ছিল। কিন্তু তা সত্ত্বেও শ্রীমতী ইন্দিরা গান্ধীর আমলে ফর্টিসিক্স অ্যামেন্ডমেন্ট করে প্রিঅ্যামবেল সংশোধন করতে হল কারণ অসাম্প্রদায়িক এবং ধর্মনিরপেক্ষতার চরিত্রটা পরিস্ফুট হচ্ছিল না। Preamble was amended in 42nd amendment আজকে তারপরও আমরা এই জিনিস দেখতে পাচ্ছি। এটা শুধু ভারতবর্ষ নয়, থ্রু আউট দি হোল গ্লোব—আজকে যুগশ্লাভিয়া ভেঙে গিয়েছে, বসনিয়া, হরজেগোভেনিয়াতে আজকে সাম্প্রদায়িক দাঙ্গা। দ্বিতীয় মহাযুদ্ধ আমরা দেখেছি। একটা অ্যাডভান্সড কান্ট্রি, ইন্ডাস্ট্রিয়াল কান্ট্রি—জার্মানি,

সেখানে গ্যাস চেম্বারে নিহত করা হয়েছে। আজকে পৃথিবীর কোনও প্রান্ত নেই যেখানে সাম্প্রদায়িকতার বিষ কিংবা যারা ইন্টার স্টেট পার্টি করে তারা সেটাকে ব্যবহার করছে না। সুতরাং অল অন এ সাডেন আমরা একটা প্রস্তাব নেব আর ভারতবর্ষ সাম্প্রদায়িক প্রভাবমুক্ত হবে—এটা বিশ্বাস করার কোনও কারণ নেই। কিন্তু এটাকে প্রশমিত করা যায়। তা ছাড়া এর প্রভাবে জাতীয় জীবনে যে বৃহৎ ক্ষতের সৃষ্টি হয় তা যাতে না হয় সেটাকে সামনে রেখে এগিয়ে যাওয়া যায়। আমরা ইন্টিগ্রেশনের কথা বলছি। There is no dispute on the questions of the integration of the nation. আজকে আমাদের অ্যাংলো ইন্ডিয়ান প্রতিনিধি এখানে বলেছেন, অ্যামংস্ট ডাইভারসিটি ভারতবর্ষের ইউনিটি এটাই ভারতবর্ষের ইতিহাস এবং ভারতবর্ষের সভ্যতার মূল কথা। আজকে এর যদি আমরা জেনেসিস দেখতে চাই তাহলে এই ট্রেন্ডটা কেন? বিংশ শতাব্দিতে প্রথম বিশ্বযুদ্ধ, দ্বিতীয় বিশ্বযুদ্ধ হয়েছে, অ্যাটম বোম পড়েছে হিরসিমা, নাকাসাকিতে, হিটলারের অত্যাচার মানুষ দেখেছে কিন্তু সব ডিকটেটারই পরাজিত হয়েছে। আজকে আমাদের এই সাবকন্টিনেন্ট সম্বন্ধে বলি। এটা ক্লোসাস ব্লান্ডার যে আমাদের দেশ ভাগ হয়েছে। আমাদের দেশ ভাগ হয়েছে এটা এই শতাব্দীর মধ্যে সর্ব বৃহৎ ক্লোসাস ব্লান্ডার এবং আঘাত এই উপমহাদেশ দেশ ভাগ হয়েছে। এই দেশ ভাগ একমাত্র মৌলানা আবুল কালাম আজাদ ছাড়া কংগ্রেসের তৎকালিন নেতৃবৃন্দ এবং মাননীয় মুখ্যমন্ত্রী বসে আছেন, তৎকালীন অবিভক্ত কমিউনিস্ট পার্টি ইন দি ইয়ার ১৯৪৫-৪৬, দ্যাট they had enough and abandonned the sympathies for the proposition of Pakistan. এবং পাকিস্তানের প্রতি তাদের সহানুভূতি ছিল বলেই স্টুডেন্ট বেস এদের চলে গিয়েছিল। সেই কালে দে had to depend on industrial base. আজকে এই অবস্থা আমরা দেখেছি। সুতরাং এই যে বৃহৎ পাপ সৃষ্টি হয়েছে, আজকে এই জেনারেশনের প্রতিনিধি আছে, মাননীয় মুখ্যমন্ত্রী এগিয়ে এসেছেন পাপের প্রায়শ্চিত্ত করতে, আমরা তাঁকে সাধুবাদ জানাই। আমরা সহযোগিতার হাত বাড়িয়ে দিচ্ছি তাকে। আজকে তিনি স্বার্থক হোন, আজকে জাতীয় চরিত্রে যে সঙ্কট সৃষ্টি হয়েছে, এই সঙ্কটের মোকাবিলা আমাদের সকলকে করতে হবে। এটা সভ্যতার সঙ্কট, এটা মনুষ্যত্বের সঙ্কট। আজকে বোধ করি প্রগতিরও সঙ্কট। এরসঙ্গে ইনট্রিগেশন of the country is closely linked with economic development যে দেশে আজকে সো many unemployment যুবক আছে, যে দেশে ইন্ডাস্ট্রিয়ালাইজেশন বাকি, যে দেশে আমরা উই হ্যাভ not been able to eleminate poverty. যে দেশে আমাদের ফাইট এগেনস্ট পভার্টি করতে হবে এবং পাশাপাশি বিকজ of the hostile neighbours আমাদের প্রস্তুত থাকতে হচ্ছে উইথ our defence preparedness সেখানে প্লেস অব ওয়ারশিপ নিয়ে একটা দাঙ্গা বাধবে এটা সভ্যতার কলঙ্ক বলে আমি মনে করি। সেইজন্য আমি আপনার কাছে অনুরোধ করব, স্যার, এখানে বহু ঘটনা হয়েছে এবং মুখ্যমন্ত্রী আছেন, আমি তার উপর নির্ভর করছি, অতীতে যে পাপই করে থাকি আমরা, আপনিও তার থেকে মুক্ত নন। আজকে যে ব্যক্তিত্ব এবং জাতীয় জীবনে যে মর্যাদা আপনি পেয়েছেন, তার প্রভাব প্রয়োগ করে আপনি ভারতবর্ষের এই সঙ্কট নিরশনের জন্য প্রধানমন্ত্রী এবং আজকে যারা শাসক দলে আছেন, তাদের সহায়তা করুন এবং এই সঙ্কট থেকে ভারতবর্ষ যাতে মুক্তি পায় তারজন্য আমি আপনার কাছে অনুরোধ করব। এরসঙ্গে কিছু কথা বলার আছে। হোয়াট is the condition? পার্টিশন আমি বলেছি

অভিশাপ এবং এই শতাব্দীর সবচেয়ে বড় আঘাত এবং কলঙ্ক। কিন্তু এর ফলটা কি হল? কি হল ইমিডিয়েটলি আফটার পার্টিশন "Although the divisions of religious community have been less obtrusive since independence than before, they have not been wholly absent. The real mood of the substantial body of Indian Muslims is perhaps one of the mysteries of Indian life. Dazed and subdued by partition and the disappearance of their main leaders, the community seemed to accept as inevitable a loss of political identity. Separate electoral rolls were dropped and the leading political party of the community, the Muslim League, died a natural death except in the South. While no doubt some integration of a political kind has taken place through Congress and other parties, it is far too soon to say that this part of the communal problem is finished." সুতরাং এটা আছেই। এটা সহজে যাবে বলে মনে করি না। তথ্যমন্ত্রী এখানে আছেন, এটাকে আপনি বলেছেন মিডিয়াদের একটা ভূমিকা আছে, সংবাদপত্রকে আক্রমণ করে লাভ নেই। ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্টের অনেক পাবলিকেশন আছে, এখানে এডুকেশন মিনিস্টার আছেন, সেকেন্ডারি এডুকেশন মিনিস্টার আছেন, এই সিলেবাস অবধি এডুকেশন সেকশন অ্যান্ড কলেজ, এখানে ন্যাশনাল ইন্টিগেশনের উপাদান রাখা যায় কি না দেখবেন। আমি অনুরোধ করব এখানে বিশিষ্ট সংবাদপত্রের প্রতিনিধিরা আছেন — স্বাধীনতার আগে এই আনন্দ বাজারের যে ভূমিকা দেখেছি, ফর the achievement of independence তাদের সেই ভূমিকা পালন করতে হবে, প্রজ্জলিত করতে হবে যাতে দে can serve the nation আজকে এই আবেদন আপনাদের কাছে রাখব। আজকে অল আউট এফর্ট নিতে হবে, আজকে একটা এখানে রেজলিউশন করলেই হবে না। It is a way of life and secularism should be accepted আমি এই আবেদন আপনাদের কাছে করব, আপনারা আজকে ব্রুট মেজরিটি নিয়ে এখানে আছেন, আজকে ভারতবর্ষের রাজনীতিতে আপনাদের বক্তব্যের একটা মর্যাদা আছে, আজকে তাই দাবি করব আপনাদের কাছে, এটাই যথেষ্ট নয়, মাননীয় লক্ষ্মী বাবুকে আমি অনুরোধ করব, আপনি এখানে যে বলেছেন শেষ কথা, আপনার রাইট অব রিপ্লাই এর সময় তার ব্যাখ্যা দেবেন। হোয়াট do you mean by this ? আমার এখানে জিজ্ঞাসা, হোয়াট ডু ইউ মিন বাই ইট? এই যে এখানে বলা হয়েছে, "এই সভা সর্বসম্মতিক্রমে রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করছে যে, কেন্দ্রীয় সরকারকে অবিলম্বে অযোধ্যার প্রশ্নে হস্তক্ষেপ করতে হবে।" হোয়াট ডু ইউ মিন বাই ইট? আমরা কি শুধু হস্তক্ষেপ করে সাম্প্রদায়িক শক্তিকে প্রতিহত করে জাতীয় সংহতি রক্ষা করতে পারব? স্যার, আমরা দেখছি জ্যোতিবাবুরা প্রস্তুত হয়েছেন ইলেকশন কমিশনকে ইমপিচ করার জন্য সাধারণ নর্মস হচ্ছে দেশে যে রাজনৈতিক দলগুলি আছে তাদের একটা সার্টেন কমিটমেন্ট আছে। সেটা যেমন সেকুলারিজম এর প্রতি তেমন ওবিডিয়েন্স অ্যান্ড এলিজিয়েন্স টু দি কন্সটিটিউশন। যে রাজনৈতিক দলগুলি সংবিধানের আনুগত্য স্বীকার করে নিয়ে ইলেকশন কমিশনের রেজিস্ট্রেশন, স্বীকৃতি নিয়ে সংবিধানের মর্যাদা ক্ষুণ্ণ করছে তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করা উচিত তা আমি মাননীয় জ্যোতিবাবুকে একটু চিন্তা করতে বলব। কারণ ওরাও সংবিধান ভায়লেট করছেন।

(এই সময় লাল আলো জ্বলে ওঠে)

স্যার, ইউ ক্যান নট আস্ক মি টু ফিনিস অল অন এ সাডেন। ইট উইল বি ভেরি অ্যাবসার্ড। আমি শুধু প্রস্তাবকের কাছে একটা প্রস্তাব রেখেছি। অবশ্যই এ বিষয়ে আজকে আমরা এখানে সকলে একমত যে, দি ক্লাউড, ডার্কিং ক্লাউড অফ ইন্ডিয়ান হরাইজন শুড বি রিমুভড অ্যান্ড গ্রাজুয়ালি আমরা চাইছি একটা প্রচার, একটা শক্তিশালী প্রচার এবং পারসুয়েশন। অহিংসা অবশ্যই আমাদের গর্বের বিষয়, যা অবশ্যই কমিউনিস্টদের নয়, আমি মনে করি আমরা অহিংসার পথেই এগিয়ে যেতে পারব। সুতরাং আমি সকলের কাছে সেই আবেদনই করছি। আমি শুধু প্রস্তাব উত্থাপকের কাছে একটা এক্সপ্লানেশন চাইছি, হোয়াট ইজ দি অপারেটিভ পার্ট? হোয়াট স্টেপস সেন্ট্রাল গভর্নমেন্ট শুড টেক? আই অ্যাপিল টু জ্যোতিবাবু, সার্টেনলি ইউ আর ইন নেগোশিয়েশন উইথ দি প্রাইম মিনিস্টার, আপনি ন্যাশনাল ইন্টিগ্রেশন কাউন্সিলে যে ভূমিকা নিয়েছেন তারজন্য আমি বাংলার মানুষ হিসাবে গর্ব বোধ করছি, ঐতিহ্য এবং মর্যাদা সম্পন্ন ভূমিকা পালন করেছেন, ইট শুড বি পারসুড বাই আদারস। মাদ্রাজের মুখ্যমন্ত্রী আপনার সঙ্গে সহমত পোষণ করেন নি। কেন এই অবস্থা হয়েছে? ডিফারেন্সটা কোথায়? আজকে এই যে সঙ্কট, এটা শুধু জাতীয় সংহতির সঙ্কটই নয়, এটা সভ্যতারও সঙ্কট। সুতরাং আই অ্যাপিল টু ইয়োর গুডসেল্ফ শুধু প্রচারই নয় জীবনেও এটাকে নিয়ে আসতে হবে, ওয়ে অফ লাইফ, জীবন ধারার মধ্যে এটা নিয়ে আসতে হবে, সেকুলারিজমকে নিয়ে আসতে হবে। এই কথা বলে প্রস্তাবকে সমর্থন করে, এটা ব্যাখ্যা চেয়ে আমি আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ। থ্যাঙ্ক ইউ, স্যার।

[3-20 — 3-30 P.M.]

**শ্রী জ্যোতি বসু :** উপাধ্যক্ষ মহাশয়, বাবরি মসজিদ রাম জন্মভূমির বিষয় নিয়ে, বিশেষ করে আগামি ৬ তারিখে যে করসেবা হতে চলেছে সে সম্বন্ধে যে সর্বদলিয় প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে তাকে আমি সর্বান্তকরণে সমর্থন করছি এবং সামান্য কয়েকটা কথা আপনার কাছে নিবেদন করছি। গত ৩/৪ মাসের মধ্যে দু'বার জাতীয় সংহতি পরিষদের মিটিং হয়েছে এন.আই.সি.-তে প্রায় ১৪০ জন সদস্য আছেন। বিভিন্ন দলের মানুষ আছেন, নির্দল মানুষ আছেন, বুদ্ধিজীবীরা আছেন, নানা অংশের মানুষের প্রতিনিধিরা আছেন। গত দু'টি মিটিং-এর আগেও এন.আই.সি.-র মিটিং হয়েছে। এখন যে দুটি মিটিং-এর কথা আমি বলছি সে দুটির প্রথমটিতে বি.জে.পি. উপস্থিত ছিল, বিশ্বহিন্দু পরিষদের দু-একজন উপস্থিত ছিলেন এবং বি.জে.পি. শাসিত রাজ্যগুলির মুখ্যমন্ত্রীরাও উপস্থিত ছিলেন। যা বরাবর বি.জে.পি. বলছে তাই সেখানে খুব পরিষ্কার ভাবে বি.জে.পি. নেতৃত্বে বললেন। প্রথমেই বললেন, 'আমরা শুধু মন্দির দিয়েই উত্তর প্রদেশে সরকার করতে পেরেছি। মন্দির দিয়েই আমরা সরকার পেয়েছি। মানুষ মন্দির মসজিদের বিষয়েই আমাদের হাতে সরকার তুলে দিয়েছে।' সেইজন্য ওরা বললেন, এটাই হচ্ছে ম্যানডেট অফ দি পিপল অফ উত্তরপ্রদেশ। আমাদের মন্দির এখানেই গড়তে হবে, রাম মন্দির গড়তে হবে। দ্বিতীয় কথা ওরা বললেন, ওদের বড় বড় নেতারা এটা এমন একটি বিষয় যে, রামের জন্ম কোথায়, রামের জন্মভূমি ইত্যাদি এইসব নিয়ে কোর্টের বিচার চলে না, নন-জাস্টিসিয়েবল। তার কারণ এইসব নিয়ে হিন্দুদের ভাবনার কথা হিন্দুকা ভাওনা হ্যায় ভাবনা নিয়ে কি করে কোর্টে বিচার হবে? হিন্দুরা মনে করে ঐ জায়গায় রামের জন্ম

হয়েছিল। ওখানে ঐ মসজিদ ভেঙে বা মসজিদ সরিয়ে দিয়ে আমাদের মন্দির করতে হবে এই দুটি বিষয় বললেন। কেউ কেউ জিজ্ঞাসা করেছিলেন বা আমরাও জিজ্ঞাসা করেছিলাম, এটা আপনারা কি করে বলছেন? নির্বাচনী আইনে পরিষ্কারভাবে বলা আছে পিপলস রিপ্রেজেনটেশন অ্যাক্টে বলা আছে ধর্মকে ব্যবহার করা চলবে না। আমাদের সংবিধানেরও তাই কথা ধর্ম এবং রাজনীতিকে এক করা চলবে না, মিশিয়ে দেওয়া চলবে না, ব্যবহার করা চলবে না এইসব আছে। তাহলে আপনারা কি বে-আইনি নির্বাচন করলেন? দ্বিতীয় কথা, আপনারা কত ভোট, ম্যানডেট পেয়েছেন? শতকরা ৩২ ভাগ ভোট পেয়েছেন। কারণ, কংগ্রেস একটু বিচ্ছিন্ন হয়ে গেল মানুষ থেকে, আগের থেকে জনতা পার্টি ভেঙে গেল। সেইজন্য আপনারা ৩২ ভাগ ভোট পেয়ে সরকার করেছেন। এর কোন জবাব ওরা দিলেন, যখন এইসব প্রশ্ন তোলা হল এবং ওরা পরিষ্কার বললেন, আবার পুনরায় উল্লেখ করলেন, এইসব বিষয়ে সংবিধান মানবার কোনও প্রশ্ন নেই, কোর্টের কোনও আদেশ মানবার প্রশ্ন নেই। আমরা ঐ বিতর্কিত জায়গাতেই মন্দির করব, করসেবা হবে এইসব তারা বললেন। এই হচ্ছে ওদের কথা। আর এতো কথাই আছে, ধর্ম যে যার নিজের কাছে। যারা যে ধর্মকে ভালবাসেন সেই ধর্মকে পালন করবেন। কিন্তু এখানে ধর্ম এবং রাজনীতিকে মিশিয়ে দেওয়া হচ্ছে। আমার মনে হচ্ছে, আদবানির যে রথ চলেছিল সেই রথে ঐ নির্বাচনি প্রতীক ছিল। রাম নির্বাচনী প্রতীক জানতেন না, তিনি যখন ছিলেন। তিনি তা কি করে জানবেন? এইসব ছিল তখন? সুতরাং ওরা দীর্ঘমেয়াদি পরিকল্পনা নিয়ে সংগঠিতভাবে অগ্রসর হচ্ছে এবং দুর্ভাগ্যবশত কিছু সাফল্যমন্ডিত হয়েছে। ওরা বলেন, এটা করে আমরা ২ জন এম.পি. ছিলাম, এখন ১১৮ জন এম.পি. হয়েছি ওখানে যারা ঐ সভায় উপস্থিত ছিলেন তারা এটা বললেন। সুতরাং পরিস্থিতি খুবই বিপদজনক হয়েছে দেশের মধ্যে, এটা আমরা দেখছি এবং আমরা তখন এইসব বলেছিলাম, ওরা একেবারে একঘরে হয়ে গেল প্রথম মিটিং-এ, ৩।৪ মাস আগে হয়েছিল। আমরা সবাই মিলে প্রস্তাব নিলাম। প্রস্তাব নেবার আগে প্রধানমন্ত্রী উত্তর প্রদেশের মুখ্যমন্ত্রী আমার পাশে বসেছিলেন তাকে জিজ্ঞাসা করলেন, আপনি বলুন এ সম্বন্ধে আপনার কি বক্তব্য করসেবা হবে, কি হবে না? উনি বললেন, চেষ্টা করব, যাতে না হয়, দেখব, যাতে না হয় এইকথা তিনি বললেন। যাইহোক, তখন প্রস্তাব ঐভাবে হল ওরা যখন বলছেন তখন একটা সুযোগ দেওয়া যাক। এই করে সবাই আমরা চলে এলাম। দেখা গেল, ওরা কোনও কথাই মানছেন না এবং বারে বারে ওরা ঘোষণা করছেন করসেবা হবে, ভারতবর্ষের বিভিন্ন জায়গা থেকে মানুষকে আহ্বান করছেন সেখানে যাবার জন্য। আবার এর মধ্যে বিশ্বহিন্দু পরিষদ আছে, বজরং দল আছে। ঐ তিনবিঘার সময়ে দেখেছি ১ হাজার বজরং দলের লোক এসেছিল। ওরা অবশ্য কোনও গন্ডগোল করেনি, ট্রেনে করে পাঠিয়ে দেওয়া হল। ওরাও সব আছে, সেই ওদের আহ্বান করা হয়েছে। জড়ো হওয়াই ওখানে মূল উদ্দেশ্য, কোনও ধর্মিয় উদ্দেশ্য নয়। কে আপত্তি করবে যদি রামমন্দির করতে চায়? মূল কথা হচ্ছে, মসজিদ ভাঙতে হবে, ঐ জায়গায় মন্দির করতে হবে। এটা ভারতবর্ষের মানুষ বেশিরভাগ মানুষ কখনও আমরা মেনে নিতে পারি না, অসম্ভব। মানুষকে ধর্মের ভিত্তিতে ভাগ করা, সর্বনাশ করা, দুর্বল করে দেওয়া ভারতবর্ষে আমরা এটাকে কোনওদিনও মানতে পারিনা। সেজন্য যখন ওরা মানছে না, ৪ মাস আগের মিটিংয়ের পরে আমরা তখন বার বার মাননীয় প্রধানমন্ত্রী এবং মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীকে বলেছিলাম যে আর একটা মিটিং ডাকুন। দিন ঘনিয়ে

এসেছে, ওরা দিন ঘোষণা করে দিয়েছে, কাজেই ৬ তারিখের আগে মিটিং ডাকুন। ওরা আমাদের বলেছিলেন মাননীয় প্রধানমন্ত্রী বাইরে যাচ্ছেন। ৩/৪ দিনের একটা প্রোগ্রাম ছিল। তিনি ফিরে এসে সিদ্ধান্ত নেবেন, আমরা আবার ওকে অনুরোধ করলাম যে ফিরে এসে তখন যা ঘোষণা করতে চান, করবেন, কিন্তু আপনার প্রোগ্রাম বা কর্মসূচির কথাটা বলে যান, কারণ সময় বেশি নেই। যাইহোক, বাইরে গিয়ে উনি দু-এক দিন আগেই চলে এলেন এবং ঘোষণা করতে গেলেন। ওটাতে আমি ছিলাম, এটাতেও গিয়েছিলাম, একদিনের ন্যাশনাল ইনটিগ্রেশন কাউন্সিলে সেখানে বি.জে.পি. বয়কট করল। ওদের লোকেরা মুখ্যমন্ত্রী এবং অন্যান্য যারা পরিষদে আছেন তারা এলেন না। কেন এলেন না, বললেন ওদের বিরুদ্ধে একটা কনসেনট্রেটেড অ্যাটাক হবে, পরে বিবৃতি দিলেন যে গিয়ে কোন লাভ নেই। সমস্ত সদস্য বি.জে.পি.র বিরুদ্ধে যাবে অর্থাৎ ওরা বিচ্ছিন্ন হয়ে যাবেন। যে ২/৪ জন থাকবেন সমস্তই ওদের বিরুদ্ধে যাবে, এই বলে গেলেন না। যাইহোক সেখানে যখন আলোচনা চলছিল, মাননীয় প্রধানমন্ত্রী এবং আমরা কয়েকজন আলোচনা করে প্রস্তাব পাঠিয়েছিলাম যে, এটা যদি বলেন আমরা সর্বসম্মতিক্রমে গ্রহণ করতে পারি। সেখানে অনেকে অনেক কথা বললেন, এখানেও বললেন যে ৩৫৬ ধারা প্রয়োগ করুন। কেউ বললেন যে আগে জায়গাটা অধিগ্রহণ করুন, তারপর প্রয়োজন হলে ৩৫৬ ধারা প্রয়োগ করবেন। আইনজ্ঞ অনেকে ছিলেন তারা বললেন যে এটা করা যায়, বিতর্কিত জমিতে করসেবা হবে না, কোর্টে মামলা চলছে, সেজন্য হবে না। সকলের বিচারেতে যেটা গ্রহণ করা হল পরে ৩/৪ লাইন লিখে মাননীয় প্রধানমন্ত্রীকে সমস্ত ক্ষমতা দেওয়া হল করসেবা বন্ধ করার জন্য। বলা হল যা করণীয় করুন, তার কারণ সময় বেশি নেই। দ্বিতীয় মিটিংয়ে মাননীয় প্রধানমন্ত্রী তার বক্তব্যের শুরুতেই বললেন যে আমি অনেক চেষ্টা করেছি। আমরা বললাম যে, হ্যাঁ, আপনি অনেক ধৈর্যের পরিচয় দিলেন, এতে সন্দেহ নেই। সাধুদের সঙ্গে, বি.জে.পি. বিশ্বহিন্দু পরিষদের সঙ্গে আলোচনা করে একটা অতিরিক্ত মাত্রায় ধৈর্য দেখিয়ে ভাল করেছেন। উনি বললেন যে আমি পারলাম না। আমরা বললাম যে আপনি পারলেন না বলছেন, আপনাকে সমস্ত ক্ষমতা দেওয়া হল, ৩৫৬ ধারা — ভারতবর্ষে যতবার সরকার তাড়ান হয়েছে তার ৮০ ভাগ তো এই ভাবেই করা হয়েছে বিভিন্ন কারণে করা হয়েছে। এটা আমি মানতে পারি না, কারণ কোন নির্বাচিত সরকারকে তাড়ানো উচিত নয়, কিন্তু এটাতো সেজন্য হচ্ছে না। ওগুলি রাজনৈতিক কারণে করা হয়েছে, আমরা সেটার বিরোধী সংগঠিত শক্তি যখন বলছে আমরা সংবিধান মানিনা, কোর্টের আদেশ মানিনা। এটা তো বিচারের বিষয় নয়, নট জাসটিসেবল এই কথা বলছে। এরকম হলে তো ভারতবর্ষের কিছু থাকবে না। এই যদি সবাই ভাবনা চিন্তা করেন, — যার যা ভাবনা — ভাবনা করে বলবেন যে কোর্টের বিচার কিছু হবে না, তাহলে তো ভারতবর্ষ টিকবে না। ভারতবর্ষের মানুষও আরও বিভক্ত হয়ে যাবে। ভারতবর্ষ দুর্বল হয়ে যাবে। এমনিতে বিদেশে আমাদের বদনাম হচ্ছে, যখন রুজি, রোজগার, ভারতবর্ষের অগ্রগতি এইসব নিয়ে আলোচনা করা দরকার, তা নিয়ে যে মতপার্থক্য আছে সেগুলি রোখা দরকার সামনে এগোবার পথ করা দরকার তখন রাম জন্মভূমি নিয়ে মার দাঙ্গা হচ্ছে? এগুলি থিয়োরেটিক্যাল বা তথ্য গত কথা নয়। ইতিমধ্যে আমি দেখেছি যখন রথ চলেছিল তখন রামের নামে সেখানে রক্ত ঝরেছিল। রামের নামে, ধর্মের নামে এইসব জিনিস হচ্ছে। কাজেই মাননীয় প্রধানমন্ত্রীকে বলা হল যে আপনি ব্যবস্থা নিন, আমাদের দিক থেকে আমরা

বলেছিলেন যে, যদিও আমি ৩৫৬ ধারার বিরোধী আমি ব্যক্তিগতভাবে তাঁরসঙ্গে দেখা করে তাঁকে বলেছিলাম যে আপনি প্রয়োগ করতে পারেন তবে এইরকম কথা যেন না ওঠে যে সি.পি.এম আমাকে অ্যাকশন নিতে দিল না। যদি আপনি কোনও উপায় না পারেন তাহলে বিতর্কিত জমি অধিগ্রহণ করুন, আইনে যা করা যায় করুন। যদি তাতেও না পরেন তাহলে ৩৫৬ ধারা প্রয়োগ করুন, সমস্ত দেশ আপনার পাশে থাকবে, কারণ এটা এমন একটা বিষয় যা স্বাধীনতার পরবর্তী ৪৫ বছরে দেখা যায়নি। এসব কথা পরিষ্কারভাবে বলেছিলাম। কালকে যখন খবর এল শ্রী আদবানি প্রেস সম্মেলনে বলেছেন সেই একই কথা কোর্ট ইজ নট দি রাইট ফোরাম ফর ডিসকাশন অন সাচ ইস্যুজ অ্যাজ দিস। এটা তিনি বলেছেন। তাহলে হুইচ ইজ দি রাইট ফোরাম? বিজেপি অফিসিয়ালস কি তাহলে সেই ফোরাম হবে? তার আগে দ্বিতীয় মিটিং যখন করছিলাম তখন সুপ্রিম কোর্ট ওদের ডেকেছিলেন। কোর্ট লইয়ারকে ডেকে বলেছিলেন — 'আপনার ক্লায়েন্ট কী করছেন? আপনারা ঐসব করবেন না।' সুপ্রিম কোর্ট থেকে তাদের ডেকে বলেছিলেন করবেন না। সেখানে সুপ্রিম কোর্ট তাদের প্রতিনিধিও পাঠিয়েছেন কাগজে দেখেছি। কালকে দিল্লি থেকে খবর এলো আমাদের পার্টি, সি.পি.আই. থেকে এবং আরও কেউ কেউ প্রধানমন্ত্রীর সঙ্গে দেখা করেছেন। প্রধানমন্ত্রী অন্য একটি মিটিংয়ে ব্যস্ত ছিলেন বলে শ্রী আদবানির বিবৃতির কথা জানতেন না। কিন্তু আমরা বিচলিত হয়ে পড়েছিলাম, কারণ ইতিমধ্যে সেখানে বিভিন্ন জায়গা থেকে লোকজন জড় হয়েছেন, অথচ কেন্দ্রীয় সরকারের পক্ষে থেকে সেরকম কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। শুধুমাত্র ১৪০ কোম্পানি সি.আর.পি. যা তারা পাঠিয়েছেন তারা ব্যারাকের মধ্যে থাকবেন, তাছাড়া কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। আর ল' অ্যান্ড অর্ডারের বিষয়টাও স্টেট সাবজেক্ট, কাজেই তা নিয়েও গোলমাল হবে। সেজনা কালকে প্রধানমন্ত্রীকে ফোন করেছিলাম। তিনি বললেন — 'পরে শুনেছি এইরকম বিবৃতি দেওয়া হয়েছে ওদের পক্ষ থেকে। এই ব্যাপারে ওদের পলিটিক্যাল কমিটির সঙ্গে আমরা মিট করব। আগামিকাল সকালে মাদ্রাজ যাচ্ছি, কাজেই আজ বিকেল নাগাদ মিটিং হবে।' কংগ্রেসের পক্ষ থেকে রঙ্গরাজন কুমারমঙ্গলমকে দায়িত্ব দেওয়া হয়েছে। তাঁকে ফোন করলাম, জিজ্ঞাসা করলাম কি হবে?' তিনি বললেন প্রধানমন্ত্রীর কাছে গিয়েছিলাম। আপনাদের প্রতিনিধি, জনতা পার্টি এবং চন্দ্রশেখরের সঙ্গে কথা হয়েছে। প্রধানমন্ত্রী কালকে ফিরে এসে সন্ধ্যা নাগাদ এই বিষয়ে সিদ্ধান্ত নেবেন।' এটাই হচ্ছে আমাদের কাছে খবর। সেজন্য আজকে এই প্রস্তাব সময়োপযোগী হয়েছে। হয়ত আরও কিছু করলে ভাল হত। যাহোক, এমন একটা রাজনৈতিক পরিস্থিতিতে একসঙ্গে যে প্রস্তাবটা আনতে পেরেছি এটাই বড় কথা। আমি জানি না, অন্য কোনও বিধানসভা এইরকম কোনও প্রস্তাব পাঠাতে পেরেছে কিনা।

আজকে যারা এখানে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে বলেছেন; দেশকে সাম্প্রদায়িকতার হাত থেকে, সর্বনাশের হাত থেকে বাঁচাতে যেসব যুক্তিপূর্ণ কথা বলেছেন তা সমর্থনযোগ্য। তবে এটা এখানে বললেই চলবে না, বাইরে গিয়েও বলতে হবে। তবে একটা ঘটনা, কেন হল জানি না, বামফ্রন্টের মহিলা সমিতির লক্ষ্ণৌ অঞ্চলের শাখা সাম্প্রদায়িকতার বিরুদ্ধে সেদিন ওখানে একটা মিটিং করেছিলেন। এত বড় সভা যা সেখানে কোনদিন হয়নি। কিন্তু সেটা দূরদর্শনে দেখানো হয়নি। কংগ্রেস এখনও কেন তোড়জোড় করছে না, কেন তারা এগিয়ে আসছেন না মিটিং করবার জন্য? এটা এমন একটা বিষয় যেখানেতে কোনও দ্বিমত থাকবার

ব্যাপার নেই। অন্য অনেক বিষয়ে দ্বিমত আছে, এটা তো তেমন বিষয় নয়। যাইহোক ও মনোযোগ দিয়ে শুনলেন সেই কথা। আমি মনে করি যে শুধু এক তরফা মোবিলাইজে হবে, লোক জড়ো করা হবে আর অপর পক্ষ আমরা যারা সাম্প্রদায়িকতার বিরুদ্ধে তা মানুষ জড়ো করবে না এটা চলতে পারে না। তাহলে ওরা আরও উৎসাহিত, উদ্দিপ্ত হ এবং যে সর্বনাশা পথে তারা যাচ্ছেন সেই পথে তারা যাবেন এই সমস্ত সাম্প্রদায়িক শক্তি মুসলমান অনেক নেতা আমাকে বলেছেন এখনও ওরা ধৈর্য ধরে আছেন, ওদের সা আলোচনা করছেন প্রধানমন্ত্রী, একসঙ্গে ওরা বসেছেন সবাই। ওরা আমাকে বলেছেন এই স যা হতে চলেছে এইসব যদি কার্যকর হয়, কোর্ট অর্ডার যদি না মানে, সংবিধান বিরোধী যা এই সব হয় তাহলে নেতৃত্বটা আমাদের হাতে থাকবে না, ওদের যুব গোষ্ঠী যারা আছে তা তখন তাদের সবাই নিয়ে একেবারে ফান্ডামেন্টালিস্ট পথে নিয়ে যাবে। এটা ভারতবর্ষের পক্ষে ভাল হবে না, আমাদের পক্ষে ভাল হবে না এবং কারো পক্ষে ভাল হবেনা, মুসলমানদে পক্ষে ভাল হবে না হিন্দুদের পক্ষে ভাল হবে না। আমি বলেছি ঠিক আছে, আপনারা যে কমিটিতে আছেন, দিল্লিতে আছেন এইসব নিয়ে আলোচনা করতে বসুন যে সব জিনিস হয়ে চলেছে। সেইজন্য আমি এই প্রস্তাবকে পূর্ণ সমর্থন জানিয়ে বক্তব্য শেষ করছি এবং সকলকে ধন্যবাদ জানাচ্ছি যেহেতু সবাই একমত হয়ে প্রস্তাব পাস করেছেন।

[3-40 — 3-50 P.M.]

**শ্রী লক্ষ্মীকান্ত দে :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমরা সকলে মিলে প্রথ মোশান এবং পরবর্তীকালে হাউসের মত নিয়ে প্রস্তাব আকারে সর্বদলীয় প্রস্তাব উত্থা করেছি এবং সকলেই এই প্রস্তাবের সমর্থনে বক্তব্য রেখেছেন। স্বাভাবিক কারণে এর উ কনট্রোভারসিয়াল কোনও কথা না বলাই ভালো। তা সত্ত্বেও কয়েকটি কথা বিভিন্ন জায় থেকে উঠেছে। আমি এর উপর কেবলমাত্র কয়েকটি কথা এবং কিছু ইতিহাসের কথা ব আমার বক্তব্য শেষ করবো। একটা ছবিকে কেন্দ্র করে বিরোধী দলের পক্ষ থেকে তা বক্তব্যকে উপস্থিত করেছেন। এই বক্তব্য আজকে আমাদের যা স্পিরিট, যেভাবে আমা সকলে মিলে ঐক্যবদ্ধ ভাবে প্রচেষ্টা করছিলাম বা করছি তা খানিকটা ব্যহত হল ব আমার মনে হয়েছে। খালি ছবিতে কিছু হয় না। ছবি আর একদিন বেরিয়েছিল। ১৯ সালের ২০শে জুলাই আদবানির সঙ্গে ছবি উঠেছিল। সেই ছবি উঠেছিল অন্যান্য মুখ্যমন্ত্রী অনুরোধে রথযাত্রা যাতে বন্ধ হয় সেই ব্যাপারে আদাবানির সঙ্গে কথা বলতে। মাননী মুখ্যমন্ত্রী তাই গিয়েছিলেন কথা বলতে এবং সেই ছবি ওঠে। আসলে ছবিটা বড় কথা ন ছবির কনটেন্টটা কি আছে, সেটা দেখতে হবে, কিসের জন্য, বিষয় বস্তুগুলি কি, সেটা দেখ হবে। যাইহোক, বিষয়টা উত্থাপিত হয়েছে বলে আমি বিষয়টা বললাম। আজকে বিভিন্ন ভা প্রচার করা হচ্ছে, বলার চেষ্টা হচ্ছে জ্যোতিবাবু বিষদভাবে এই বিষয়ের উপর বলেছেন যে সত্যিকারের কী দেখা যাচ্ছে, রামজন্মভূমি এবং বাবরি মসজিদে এই যে বিতর্ক, এই বিতর্ক কোথা থেকে শুরু হয়েছে। প্রত্নতাত্ত্বিক যারা আছেন, এই প্রত্নতত্ত্ব বিভাগ বিভিন্ন ক্ষেত্রে অনুসন্ধান করেছেন তাতে আমরা দেখছি যে, বি.বি.লাল খনন কার্য চালিয়ে দেখেছেন অযো কোনও ক্রমেই খৃষ্টপূর্ব সপ্তম শতাব্দীর পূর্বে গড়ে ওঠে নি। স্বাভাবিক কারণে সেই অযো রামের অযোধ্যা হতে পারে না। আবার সমীক্ষা করে বলা হচ্ছে ২৭০০ বছর আগে

হয়েছিল এবং অযোধ্যার কিছু জিনিস পাওয়া গেছে। অথচ রাম হচ্ছে ত্রেতা যুগের লোক। তাহলে কম করে ৫০০০ এবং তারও কিছু বেশি আগে এই অযোধ্যা হওয়া উচিত। আবার কারো কারো অভিমত হচ্ছে যে, বিক্রমাদিত্যের আমলে অযোধ্যার নামকরণ হয়। এমন কি, পুরানো স্মৃতিতে বিষ্ণুস্মৃতি তীর্থ বলে বলা হচ্ছে। যে ৫২টি তীর্থস্থান দেখানো হয়, সেই তীর্থস্থানের নামও লিপিবদ্ধ আছে। সেখানেও অযোধ্যা বলে কোনও নাম উল্লেখ নেই। দিল্লির জওহরলাল নেহেরু ইউনিভার্সিটির ঐতিহাসিকরা সিদ্ধান্ত করেন, তাঁরা বলেছেন যে যদি ৫ম শতাব্দীর আগে, বিক্রমাদিত্যের আগে এই অযোধ্যা যে জায়গায় অবস্থিত, সেটি শাক'এর নামেই পরিচিত ছিল। বিক্রমাদিত্য এই 'শাক' এর নামটি প্রবর্তন করেন। অতএব রামের জন্মভূমি কখনও হতে পারে না এক কল্পনা ছাড়া। আসলে এই সমস্ত বিষয়ের মধ্যে গন্ডগোলের সূত্রপাতটিকে করে দেওয়া হয়। প্রথম স্বাধীনতা যুদ্ধ হিসাবে আমরা যেটা বলি বা কেউ কেউ সিপাহী বিদ্রোহ বলে, ইংরেজদের কাছে যেটা সিপাহী বিদ্রোহ বলে পরিচিত, যেটি ১৮৫৭ সালে ঘটে, তারপরে ১৮৬১ সালে — সিপাহী বিদ্রোহের চার বছর পর প্রথম বাবরি মসজিদ-রাম জন্মভূমি হিসাবে দেখানোর চেষ্টা শুরু হয়। এই শুরুটা করে কার্ণেডি বলে একজন ঐতিহাসিক। তিনিই প্রথম লেখার চেষ্টা করেন। এই ভাবে ইংরেজরা হিন্দু ও মুসলমান সম্প্রদায়ের প্রথম যে ঐক্য যুদ্ধ, প্রথম স্বাধীনতা যুদ্ধ সিপাহী বিদ্রোহ দেখে ইংরেজরা ভীত হয়ে পড়ে। ঐ বিদ্রোহ দেখে শাসন ক্ষমতা চালানোর জন্য সুকৌশলে সমস্ত বিষয়গুলো উত্থাপিত করেন। এই ক্ষেত্রে আবার এও কোনও সময়ে বলা হয়েছে যে সিপাহী বিদ্রোহ, আর একজন ঐতিহাসিক সুশীল শ্রীবাস্তব, তিনি বলেন যে সিপাহী বিদ্রোহে হিন্দু মোহন্তরা ইংরেজদের সাহায্য করেছিলেন। তার পুরস্কার হিসাবেই রাম চতুর্দোলা করে দিয়েছিলেন। এই ভাবে ধীরে ধীরে প্রথম বোধহয় শুরু হয়েছিল। ১৮৬১ সালে কার্ণেডি বলেন, এটা বোধহয় রাম জন্মভূমি ছিল। এই বলে শুরু এবং ১৮৬১ সালের পর, পরবর্তীকালে, ১৯০৫ সালে 'নেভি'র আর এক জায়গায় তিনি রাম জন্মভূমি সরাসরি ভাবে 'বোধহয়' তুলে দিয়ে বললেন যে, এটা রামের জন্মভূমি ছিল। এর সঙ্গে সবচেয়ে মজার ব্যাপার, 'বাবরনামা'র ইংরাজি অনুবাদ করার সময় লেডি বিভারিজ, তিনি অরিজিন্যাল অনুবাদে যা নেই, তিনি ইংরাজি অনুবাদের মধ্যে দিয়ে বলেন যে বাবরনামায় রাম জন্মভূমি যেটা ছিল না, সেটাকে তৈরি করলেন। অথচ অরিজিন্যাল যে বই, সেই বইয়ের মধ্যে সেই কথা লেখা ছিল না। আজকে বি.জে.পি. যা বিশ্বহিন্দু পরিষদ যা কিছু তথ্য হাজির করছে তা হিন্দু-মুসলমানের বিরোধ সৃষ্টি করার জন্য। সিপাহী বিদ্রোহের ঐক্যকে ভাঙার জন্য ইংরেজরা যেভাবে সূত্রপাত ঘটিয়েছিল, তাকে ব্যবহার করে ইংরেজ ঐতিহাসিকরা। ১৮৬১ সালের পরবর্তী সময়ে যে সমস্ত তথ্য হাজির করা হয়েছে, ঐতিহাসিক তথ্য দলিল দস্তাবেজ থেকে, বি.জে.পি. এখন পর্যন্ত বেশিরভাগটাই সেখান থেকে পেশ করছেন। আমরা তার সঙ্গে এইটুকু বলতে চাই, আমরা যা দেখছি, যা উল্লেখিত হয়েছে, যে প্রশ্নটা ছিল তা কিন্তু ধামাচাপা দেওয়া ছিল সবটাই। ১৯৪৯ সালের ডিসেম্বর তারিখে কেউ বা কারা, তারা রামের একটা মূর্তি সেখানে বসিয়ে দিয়ে আসেন। তারপর থেকে সরাসরি ভাবে এই গন্ডগোল 'এর সূত্রপাত এবং এটা মাথাচাড়া দিতে থাকে। এইক্ষেত্রে তখনকার জেলা শাসক, কে.কে. নায়ার, তিনি আইন-শৃঙ্খলার অজুহাতে সেই মূর্তিটা সেখান থেকে সরালেন না। এমনকি তদানিন্তন স্বরাষ্ট্রমন্ত্রী ছিলেন বল্লভভাই প্যাটেল, তিনি চিঠিতে একই কথা উল্লেখ করলেন যে, এটা এখন রক্ষিত হয়ে গেছে, আইন-

শৃঙ্খলা রক্ষিত হয়ে গেছে। অতএব আর কিছু বাড়ানো ঠিক হবে না। তখনকার সময়ে ১৯৪৯ সালে ২৩শে ডিসেম্বর জেলা শাসক জে. কে. নায়ার স্বরাষ্ট্র সচিবকে একটি রেডিও বার্তা পাঠান মুখ্যমন্ত্রী এবং মুখ্যসচিবকে। ওই বার্তাতে বলা হয় যে, রাতে বাবরি মসজিদে যখন কেউ ছিল না জনাকয়েক হিন্দু সেখানে প্রবেশ করে একটি মূর্তি স্থাপন করে। অকুস্থলে জেলাশাসক, পুলিশ সুপার ফৌজ নিয়ে হাজির আছেন। পরিস্থিতি নিয়ন্ত্রণে। রাতে ১৫ জন পুলিশের একটি পিকেট পাহারারত ছিল। মনে হয় তারা কোন বাধা দেয় নি। এটাই তার রেডিও বার্তা। কিন্তু তাসত্ত্বেও বিভিন্ন কারণে আইনশৃঙ্খলার প্রশ্নে তদানীন্তন উত্তরপ্রদেশ সরকার পুলিশকে দিয়ে ওই মূর্তি অপসারণ করেন। ১৯৫০ সালের জানুয়ারি মাসে ওখানে তালা চাবি লাগিয়ে দেওয়া হয় কোর্টের অর্ডারে। সরকারি নির্দেশে নয়। আমি যা বলছি তা কেবলমাত্র ইতিহাস থেকে দেখেই বলছি। কিন্তু পরবর্তীকালে আবার কোর্টেরই অর্ডারে যেকথা সবাই উল্লেখ করেছেন যে ১৯৮৯ সালের ১৪ই আগস্ট একটি নির্দেশনামায় দেখা যাচ্ছে যে, সেখানে আবার পূজো অর্চনা করতে দেওয়ার সুযোগ করে দেওয়া হয়েছে। আমি একথাগুলো যে বলছি এটা হচ্ছে মধ্যিখানের কথা। এই সময়ে "রাম চবুত" নামে কিছু হিন্দুদের কিছু অনুষ্ঠান করার সুযোগ করে দেওয়া হয়। এরপর থেকে অনেক রকম ঘটনা চলছে। যেটা নিয়ে এত গন্ডগোল চলছে সেটা হচ্ছে ৫৮৬নং প্লট, এটা ডিসপুটেড ল্যান্ড। ওই প্লট নিয়েই করসেবা আর তা নিয়ে বি.জে.পি. বিশ্বহিন্দু পরিষদ এবং বজরঙ্গ দলের লোকেরা একটা গন্ডগোলের সৃষ্টি করছেন। সেটা ওই ৫৮নং প্লটের মধ্যেই সীমাবদ্ধ এবং তাকে কেন্দ্র করেই যত তাদের পরিকল্পনা তারা করে চলেছেন এবং অবস্থা খারাপের দিকে চলে যাচ্ছে। আজকেই দেখেছেন জ্যোতি বাবু বলেছেন যে, বি জে পির পক্ষ থেকে আদবানি স্টেটমেন্ট দিয়ে বলেছেন যে ইতিহাস টিতিহাস যাই বলুন, বিশ্ববিদ্যালয়ের গবেষণাই বলুন বা কোর্টের অর্ডারই বলুন, কারুর কোনও এক্তিয়ার নেই এই ব্যাপারে কিছু বলার। আমার শেষ কথা হচ্ছে ১৯৫০ সালে নেহেরুর আমলে ঠিক সেইরকমভাবে কোর্টের একটা ইনজাংশনে কলমের খোঁচায় বললে ভুল হবে, কোর্টের ম্যাজিস্ট্রেটের কলমের খোঁচায় তুলে দেওয়া হল একটি বিষয়। এক কথায় বলা যায় এইভাবে একটা সম্প্রদায়ের কাছে এটা আত্মসমর্পণের বিষয় ঠিক সেইরকমভাবে আমরা দেখি সাহাবানু মামলার কেসের ক্ষেত্রে। সেখানেও ঠিক এইরকমভাবে একটা সম্প্রদায়ের কাছে আত্মসমর্পণ বিষয়ের মতো পরিস্থিতি এসে পড়েছে। শুধু তাই নয়, বিভিন্ন ক্ষেত্রে আমরা দেখছি একটার পর একটা ঘটনা, সাহাবানু মামলার কেস কোথায় হয়তো গঙ্গার জল নিয়ে ঘটনা, কোথাও গঙ্গার জল ছিটিয়ে শান্তি দান করা, কোথাও বা মন্দিরে গিয়ে মাথা নেড়া করার ব্যাপার, এইরকম বিভিন্ন ক্রিয়া কলাপ অনেক ক্ষেত্রে একটা অসন্তোষের সৃষ্টি করছে। কখনো বা আমরা দেখছি পার্লামেন্টের ডেপুটি স্পিকার, বি.জে.পির, সিংহলে চলে যাচ্ছেন, সেখানে গিয়ে দলের হয়ে বক্তৃতা করে আসছেন। এর সব কটাতেই জমিকে কেন্দ্র করে এবং সেই জমিকে কেন্দ্র করেই দীর্ঘদিন ধরে বিতর্ক চলছে এবং মাথা চাড়া দিয়েছে এই বি.জে.পি। আজকে এই বি.জে.পি দেশে একটা দাঙ্গা লাগানোর সর্ব প্রকার চেষ্টা চালাচ্ছে। কোনওরকমের প্রতিশ্রুতি বা সকলের মিলিত যে আলোচনা তাতে তারা কোনও কর্ণপাতও করছে না। তারা আবার ৬ তারিখে করসেবাকে কেন্দ্র করে নতুন করে একটি দাঙ্গার সৃষ্টি করতে চাইছে। আমরা একটা দাঙ্গার সম্ভাবনা দেখতে পাচ্ছি। আমরা আজকে আশান্বিত যে আমরা সকলে মিলে আগামিদিনে ভারতবর্ষ যাতে দাঙ্গার থেকে মুক্ত

হয় এবং ঐক্যবদ্ধ হয়ে এর বিরুদ্ধে লড়তে পারে তারজন্য সবাই একমত পোষণ করেছি। সাম্প্রদায়িকতার বিরুদ্ধে সবাই মিলে সর্ব দলমত নির্বিশেষে এই অপচেষ্টাকে ঐক্যবদ্ধভাবে যাতে রুখতে পারি, তারজন্য এই প্রস্তাব উত্থাপন করেছি।

[3-50 — 3-53 P.M.]

আমরা আজকে এই প্রস্তাব সকলে মিলে যেমন গ্রহণ করছি, আগামী দিনেও এই ব্যাপারে তেমনি উদ্যোগ গ্রহণ করা উচিত এই প্রস্তাবকে রক্ষা করার জন্য। বি.জে.পি. বা এই ধরনের দল যখন বিভিন্ন জায়গায় গিয়ে দাঁড়াবে তখন তার বিরুদ্ধে দাঁড়িয়ে ভারতের ঐক্য, সংহতি তথা পশ্চিমবাংলার ঐক্য, সংহতিকে রক্ষা করার প্রচেষ্টা আমাদের সকলকে মিলে করতে হবে। আপনারা সকলে মিলে এই প্রস্তাবকে সমর্থন করেছেন। আমরা আশান্বিত আগামিদিনে আমরা সকলে মিলে আরও এগুবার চেষ্টা করব অন্তত সাম্প্রদায়িকতার বিরুদ্ধে। আমরা কেন্দ্রের প্রধানমন্ত্রীর হাতকে শক্তিশালী করতে চাই, তিনি যে সর্বদলীয় মিটিং ডেকেছিলেন সেখান থেকে যে প্রস্তাব বেরিয়ে এসেছে — ভারতবর্ষের সাম্প্রদায়িক সম্প্রীতিকে রক্ষা করার দায়িত্ব যেমন কোর্টের আছে, কোর্ট একটা দায়িত্ব গ্রহণ করেছে — সুপ্রিম কোর্ট যে নির্দেশ দিয়েছে আপনারা দেখেছেন। কলকাতা শহরে অন্তত প্রাথমিকভাবে মনে হয়েছে বি.জে.পি. হয়ত আবার নূতন করে কোনও কন্সট্রাকশন ইত্যাদি করবেন না, কিন্তু তা সত্ত্বেও তাদের মনোভাবের ব্যাপারে আমরা ভয় করি। তাই প্রশাসনের একটা দায়িত্ব আছে, প্রধানমন্ত্রীরও একটা দায়িত্ব আছে, রাজ্য সরকারেরও একটা দায়িত্ব আছে। আমি মনে করি এখানে একটা প্রশ্ন উত্থাপিত হয়েছে সেটার সম্বন্ধে একটু বলা দরকার, একটা আইন হয়েছিল যে আইনে উল্লেখ আছে — সারা ভারতবর্ষে যত মন্দির এবং মসজিদ আছে ১৯৪৭ সালে যা ছিল তা পরিবর্তিত হবেনা, অযোধ্যা বাদে। এখানে অযোধ্যাকে মিলিয়ে ফেলা হয়েছে, নাহলে প্রশ্নটা উত্থাপিত হতনা। খালি কোর্ট নয়, প্রশাসনেরও একটা দায়িত্ব আছে, প্রধানমন্ত্রী ও কেন্দ্রেরও একটা দায়িত্ব আছে। আমরা সকলে মিলে যে প্রস্তাব গ্রহণ করছি এবং কেন্দ্র থেকে সর্বদলিয় যে প্রস্তাব গ্রহণ করা হয়েছে তা সফলভাবে রূপায়িত হবে এটা আশা করি। সেইজন্য আমরা সকলে মিলে এই প্রস্তাবটিকে গ্রহণ করলাম। এই কথা কয়টি বলে সকলকে এই প্রস্তাব সমর্থন করার জন্য অভিনন্দন জানিয়ে, আমি আমার বক্তব্য শেষ করলাম।

**মিঃ ডেপুটি স্পিকার —**

The resolution of Shri Lakshmi Kanta Dey that—

"এই সভা গভীর উদ্বেগের সাথে লক্ষ্য করছে যে, দেশের ঐক্য ও ধর্মনিরপেক্ষতাকে বিসর্জন দিয়ে বি.জে.পি.-র নেতৃত্বে বিশ্বহিন্দু পরিষদ, আর.এস.এস., প্রভৃতি দলগুলি আদালতের নির্দেশকে অবমাননা করে আগামি ৬ই ডিসেম্বর অযোধ্যার বিতর্কিত জমিতে করসেবা শুরু করার সিদ্ধান্ত নিয়েছে। এর ফলে সারা দেশে সাম্প্রদায়িক উত্তেজনা সৃষ্টি হচ্ছে। যার ভয়ঙ্কর পরিণতি সম্পর্কে এই সভা উদ্বেগ প্রকাশ করছে।

এই সভা মনে করে যে, দেশের সংবিধান, আদালতের মর্যাদা, গণতান্ত্রিক মূল্যবোধ, জাতীয় সংহতি ও সাম্প্রদায়িক সম্প্রীতিকে রক্ষা করার জন্য রাম জন্মভূমি বাবরি মসজিদ-

এর মতো স্পর্শকাতর বিষয় হয় সংশ্লিষ্ট সকলের সঙ্গে আলোচনার মাধ্যমে ঐক্যমত সৃষ্টি করে সমাধান করতে হবে অথবা আদালতের রায় মেনে নিতে হবে।

এই সভা সর্বসম্মতিক্রমে রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করছে যে, কেন্দ্রীয় সরকারকে অবিলম্বে অযোধ্যার প্রশ্নে হস্তক্ষেপ করতে হবে এবং সাম্প্রদায়িক শক্তিকে প্রতিহত করে জাতীয় সংহতি রক্ষা করতে হবে।'

The resolution was adopted nem con

## Adjournment

The House was then adjourned at 3.53 p.m. till 11 a.m. on Wednesday, the 2nd December, 1992 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly, assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 2nd December, 1992 at 11.00 A.M.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 15 Ministers, 11 Ministers of State and 180 Members.

[11-00 — 11-10 A.M.]

**Motion of No-Confidence in the Council of Ministers ::**

**Mr. Speaker :** I have received a Notice under Rule 199 of Rules of procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly of a motion expressing want of confidence in the Council of Ministers given by Dr. Zainal Abedin, Dr. Motahar Hossain, Shri Atish Chandra Sinha, Shri Satya Ranjan Bapuli and Shri Gyan Singh Sohan Pal. The motion is in order. Now, under Rule 199(2) ibid I would first request Shri Gyan Singh Sohan Pal to take leave of the House to move his motion.

**Shri Gyan Singh Sohan Pal :** Sir, I beg leave of the House to move a Motion of No-Confidence in the Council of Ministers. The text of the motion is—"This Assembly expresses its want of confidence in the Council of Ministers."

**Mr. Speaker :** I will now request the Members who are in favour of the motion to rise in their seats.

(At this stage, the Members belonging to the Opposition Cong(I) Parties rose in their seats.)

I find that the No. of the members rising is 38.

So the leave of the House is granted.

The discussion on the Motion will be held tomorrow, the 3rd December, 1992, after recess. Time allotted for the debate—4 hours.

## ADJOURNMENT MOTION

Today, I have received three notices of Adjournment Motion. The first is from Shri Bandyopadhyay on the subject of alleged deterioration of law and order situation in Nadia district. The second is from Dr Manas Bhunia on the subject of alleged breakdown of rationing system in West Bengal and the third one is from Shri Sobhan Deb Chattopadhyay on the subject of alleged deterioration of law and order situation in the State.

The subject matter of the Motions do not call for Adjournment of business of the House. Moreover, the Members may call the attention of the Ministers concerned through Calling Attention, Questions, Mentions etc.

I, therefore, withhold my consent to the Motions.

One Member may, however, read out the text of his motion as amended.

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল জেলার আইনশৃঙ্খলা ভেঙ্গে পড়েছে। গত কয়েক বৎসরে সহস্রাধিক ব্যক্তি বিভিন্নভাবে খুন হয়েছেন। ব্রিগেডের যুব কংগ্রেস আহুত সমাবেশে যোগ দেওয়ার অপরাধে জয়ন্ত দাসকে গরিষ্ঠ শাসকদলের লোকেরা খুন করে এবং যাদব চক্রবর্তীকে মারধোর করে সে বর্তমানে হাসপাতালে ভর্তি আছে। জয়ন্তর মৃতদেহ ময়না তদন্তের জন্য নিয়ে যাওয়ার সময় পুলিশের উর্ধ্বতন অফিসারদের উপস্থিতিতেই মিছিলটিতে হাসপাতালের সম্মুখে বোমা নিক্ষিপ্ত হলে আলোক সিংহ রায় প্রাণ হারান। এই ঘটনার প্রতিবাদে ২৮.১১.৯২ এবং কৃষ্ণনগরে স্বতঃস্ফুর্ত বন্ধ পালিত হয়। দোষী ব্যক্তিরা এখনও গ্রেপ্তার হয়নি। ৭ই ডিসেম্বর কংগ্রেস দল জেলা প্রশাসন অবরোধের কর্মসূচি নিয়েছে। কংগ্রেসিদের নিরাপত্তা এবং দোষী ব্যক্তিদের গ্রেপ্তারের দাবি জানাচ্ছি।

**(Some members from the Opposition bench rose to speak and noises)**

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received six notices of Calling Attention, namely :-

1) Death of six person including a : Shri Abdul Mannan,

রাজ্য জুড়ে তারা মহড়া দিচ্ছে। এরা বুঝে গিয়েছে ব্যালট বাক্স তাদের বারে বারে বিশ্বাসঘাতকতা করেছে এবং ভবিষ্যতেও করবে। তাই বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে উদ্দেশ্যমূলক অভিযোগ রচনা এবং অপবাদ ঘটনা কংগ্রেসিদের প্রধান কাজ হয়ে গিয়েছে। স্যার, বিগত ২৯শে নভেম্বরের ব্রিগেডের মহাসমুদ্রে এরা ভয়ে ভীত, সন্ত্রস্ত এবং বেসামাল হয়ে পাগলের প্রলাপ বকছে। একটা কথা আছে, অমাবস্যার মড়া দোসর চায়। আমরা বলতে চাই, এদের সঙ্গে কিছু কিছু সংবাদপত্র কুৎসার বন্যা বইয়ে দিচ্ছে। স্যার, গোষ্ঠী দ্বন্দ্বে দীর্ণ কংগ্রেস(আই) নেতাদের জেনে রাখা ভাল আপনারা যদি পশ্চিমবঙ্গের মানুষকে বোকা, বর্বর বা মুর্খ ভেবে থাকেন, তাহলে আপনারা মুর্খের স্বর্গে বাস করছেন। আপনারা যদি ভেবে থাকেন আপনারা যা বলছেন তাই পশ্চিমবঙ্গের মানুষ বিশ্বাস করবেন, তাহলে বুঝতে হবে আপনাদের বুদ্ধিতে ঘুণ ধরেছে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় স্পিকার মহোদয়, আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয় মুখ্যমন্ত্রী, অর্থমন্ত্রী এবং সভাকে জানাবার জন্য উল্লেখ করছি। ওয়ার্ল্ড ব্যাঙ্কের প্রেসিডেন্ট প্রিস্টন কলকাতায় এসেছিলেন। কলকাতায় এসে তিনি মুখ্যমন্ত্রীর বাসভবনে গিয়েছিলেন এবং সেখানে তাদের মধ্যে বিস্তারিত আলোচনা হয়েছিল। আমরা জানতে চাই, বিশ্ব ব্যাঙ্কের সভাপতির সঙ্গে মুখ্যমন্ত্রীর কি কি স্তরে আলোচনা হয়েছে এবং রাজ্য সরকার কোন কোন খাতে বিশ্ব ব্যাঙ্কের প্রেসিডেন্টের কাছে টাকা চেয়েছেন। টাকা দেওয়ার ব্যাপারে সরকারের সঙ্গে শর্তাবলিগুলো আমাদের এই সভাতে উপস্থিত করা হোক।

[11-10—11-20 A.M.]

কারণ আমরা জানি যে আই.এম.এফের ঋণের শর্তাবলি প্রকাশ করার জন্য ওরা পার্লামেন্টকে বারবার ব্যতিব্যস্ত করেন। কাজেই প্রিস্টনের সঙ্গে কি কথা হয়েছে আমরা জানতে চাই। আমরা জানি যে এই রাজ্যের প্রায় ৮ থেকে ১০ টি দপ্তরের জন্য কয়েক হাজার কোটি টাকার মতন গত ১৫ বছরে ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে লোন নেওয়া হয়েছে। আমরা জানতে চাই যে দপ্তরওয়ারি কত টাকা বিশ্বব্যাঙ্ক থেকে আজ পর্যন্ত পশ্চিমবঙ্গ সরকারের বিভিন্ন দপ্তর নিয়েছে এবং বিশ্বব্যাঙ্ক থেকে আরও টাকা দপ্তরের জন্য নেওয়া হবে কিনা? আর অফিসে না গিয়ে মুখ্যমন্ত্রীর বাড়িতে কেন যাচ্ছেন প্রিস্টন? এতে কোনও গোপন লেনদেনের ব্যাপার থাকছে কিনা আমরা জানতে চাই। মুখ্যমন্ত্রীর দপ্তরে আসা উচিত ওয়ার্ল্ড ব্যাঙ্কের সভাপতির কিন্তু তিনি তার দপ্তরে না এসে তার বাসভবনে গিয়ে দেখা করেছেন। এতে মানুষের সন্দেহ বাড়ছে। আর.এস.পি. ফরোয়ার্ড ব্লক তারাও উষ্মা প্রকাশ করেছেন। আমরা পুরো ব্যাপারটা জানতে চাই।

**শ্রী মলিন ঘোষ :** মাননীয় স্পিকার মহাশয়, ওনারা কোথায় নেমেছেন সে কথা একটু বলি। এক রকমের জীব চলাফেরা করে যাদের বাবার নাম নেই আর কতকগুলো কাগজ আছে যারা নিরপেক্ষ লেবেল মারে কিন্তু আসলে তোমাদের প্রচার করে। স্যার, গত ১৬ই

নভেম্বর বর্তমান কাগজ-এ বরুন সেনগুপ্ত সি.আই.এ-এর টাকা নিয়ে চালাচ্ছে—ছাপালো যে, জুতো ঝাঁটা নিয়ে সি.পি.এম. নেতাকে মহিলাদের আক্রমণ। আমি চ্যালেঞ্জ করছি এখান থেকে যে, যদি প্রমাণ করতে পারেন ঐ বর্তমান, কংগ্রেসের দোসর, বেনামদার, তাহলে আমি বিধানসভার সদস্য পদ ত্যাগ করব। হিম্মত থাকে তো আসুন। বর্তমান কাগজের বরুন সেনগুপ্ত লিখেছে। স্যার, এটা নির্জলা অসত্য কথা। আপনি জানেন আমার ৪০ বছরের রাজনৈতিক জীবনের কথা। ঐ যে মান্নান এখানে বসে আছে, যাকে সেখানে সি.পি.এমের লেবেল মেরেছে সে একটা সমাজবিরোধী। সেখানে দুটি গ্রামের দ্বন্দ্ব শারদীয়া বিজয়া উৎসব নিয়ে। ১৯টা বাড়ি তারা ভেঙ্গেছে। সেখানে বলা হল সি.পি.এমের ছেলেরা করেছে। সি.পি.এমের নামে ওরা আতঙ্কগ্রস্ত হয়ে পড়েছেন, ওদের ফোবিয়া হয়েছে। একটু আগে সোমেনকে তাই বলছিলাম, এখানে তো নো কনফিডেন্স মোশন মুভ করছেন কিন্তু ৬ তারিখে যে খেল কা খিলাড়ি হবে সেখানে তারজন্য তোমাদের সি.পি.এমের কাছে যেতে হবে। যেমন প্রেসিডেন্ট ইলেকশনের সময় যেতে হয়েছিল। আর ওরা ঐ বর্তমান কাগজ—১৭ তারিখে প্রতিবাদপত্র দিলাম, ২৭ তারিখে ঐ কাগজে ছেপে বার করল। আর স্টেটসম্যান পত্রিকা, তাদের আর এক দোসর, ১৯,১১,৯২ তারিখে তারা বলছেন C.P.I.(M) Supporters in which at least six people were murder. The agitators shouted slogans against the CPI(M) M.L.A. and gram panchayat Pradhan. পুলিশ সোর্স থেকে তারা জেনেছেন। দ্বিতীয় বিশ্বযুদ্ধের সময় হিটলার গোয়েবলসকে পুষেছেন মিথ্যা সংবাদ প্রচার করার জন্য এবং দেখা গিয়েছে ইতিহাসের আবর্জনায় তার স্থান হয়েছিল এদের স্যার, ঠিক সেই অবস্থাই হবে।

**শ্রী আব্দুস সালাম মুন্সি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা কালিগঞ্জের দেবগ্রাম একটি বর্ধিষ্ণু গঞ্জ, ৩৪নং জাতীয় সড়কের পাশে অবস্থিত। সেখানে একটি সাবসিডিয়ারি হেলথ সেন্টার আছে। ঐ এলাকার প্রায় ৩০/৪০ হাজার মানুষের যাতায়াতের রাস্তায় যে সাবসিডিয়ারি হেলথ সেন্টারটি আছে তাকে গ্রামীণ হাসপাতালে উন্নতি করার জন্য আমি আবেদন জানাচ্ছি। স্যার, এই প্রসঙ্গে বলি, প্রাক্তন স্বাস্থ্যমন্ত্রী শ্রী ননী ভট্টাচার্য মহাশয় ঐ হাসপাতালে গিয়েছিলেন এবং তিনি কথাও দিয়ে এসেছিলেন যে দেবগ্রামের গুরুত্ব অনুযায়ী তাকে গ্রামীণ হাসপাতালে উন্নতি করা হবে কিন্তু তা আজও করা হয় নি। এর ফলে ঐ অঞ্চলের মানুষের চিকিৎসার ব্যাপারে দারুণ অসুবিধা হচ্ছে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে আমার অনুরোধ, অবিলম্বে দেবগ্রাম সাবসিডিয়ারি হেলথ সেন্টারটিকে গ্রামীণ হাসপাতালে উন্নতি করা হোক।

**শ্রী নিতাইচন্দ্র আদক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলার আমতা থানার অন্তর্গত ভাটরা গ্রামের কংগ্রেসি প্রধান গত ৩/৪/৫ তারিখে সেই এলাকায় একটা রাজবংশী

পাড়া আছে, যারা মাছ ধরে জীবিকা নির্বাহ করে, তাদের একটা সামাজিক ঘটনাকে কেন্দ্র করে সেই এলাকার কংগ্রেসি প্রধান এবং অঞ্চল সভাপতি কংগ্রেসের, তাদের নেতৃত্বে সেই এলাকার সমাজ বিরোধী, গুন্ডা তাদের অস্ত্রশস্ত্রে সজ্জিত করে সেই রাজবংশীদের উপর হামলা করে, তাদের ঘরবাড়ি লুঠপাট করে, তাদের ঘর জ্বালিয়ে দেয়। তাদের ১৪টা ঘর পুড়িয়ে দেওয়া হয়েছে। এই অবস্থার মধ্যে দিয়ে প্রায় ৪০০ লোক ঐ এলাকা ছাড়া হয়ে রয়েছে। সেইজন্য আমার মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আবেদন, তারা যাতে আবার এলাকায় ফিরে আসতে পারে তার ব্যবস্থা করুন এবং কংগ্রেসিদের এই যে অত্যাচার, তার হাত থেকে তারা বাঁচতে পারে এবং তাদের ক্ষতিপূরণের ব্যবস্থা যাতে হয়। এই গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করলাম।

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী তথা মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং এই দাবি করছি যে গত ৯১ সালের আগস্ট মাসে কাঁথি শহরে একটা ধর্ষণের ঘটনাকে কেন্দ্র করে জনসাধারণ সেখানে বিক্ষোভ দেখিয়েছিল, এবং সেখানে পুলিশ গুলি চালিয়েছিল এবং তার ফলে দুজনের মৃত্যু হয়। সেই সময় মুখ্যমন্ত্রী বিদেশে ছিলেন, তৎকালীন ভারপ্রাপ্ত মুখ্যমন্ত্রী শ্রী বিনয় চৌধুরী মহাশয় তখন এই সভাতে দাঁড়িয়ে ঘোষণা করেছিলেন যে প্রশাসনিক তদন্ত হবে। এক বছর শেষ হয়ে গেল কিন্তু কাঁথির মানুষ, পশ্চিমবাংলার মানুষ জানতে পারল না, তদন্তের ফল কি হল। তদন্ত শেষ হয়ে গেছে, তদন্তের রিপোর্ট এখনও জনসাধারণের সামনে, এই সভার সামনে রাখা হল না। আমি দাবি করছি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে তিনি সেই প্রশাসনিক তদন্তের রিপোর্ট এই হাউসের সামনে আনুন এবং জনসাধারণকে তিনি জানান। কারণ তদন্ত রিপোর্টে কি আছে না আছে, এই বিধানসভা তা এখনও পর্যন্ত জানতে পারল না। সুতরাং অনতিবিলম্বে সেই রিপোর্ট জনসাধারণের সামনে প্রকাশ করা হোক।

**শ্রী রবীন দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। গত ১১ই জুলাই দমদম বিমান বন্দরে এই সভার মাননীয় সদস্য .... [***]

[11-20—11-30 A.M.]

সেখানে এই সভার দু'জন মাননীয় সদস্য উপস্থিত ছিলেন। এই দু'জন সদস্যের উপস্থিতিতে মাননীয় সদস্য এই বিষয়টির প্রতি আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। ৮ই জুন বালিগঞ্জে আমরা দেখলাম এই বিধানসভার সদস্য এইভাবে ওঁরা গোটা রাজ্যে বিশৃঙ্খলা সৃষ্টি করছেন। আমি বিধায়কদের ওপরে হামলার তদন্ত দাবি করছি। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। কে বা কারা।

*Note :—Expunged as ordered by the Chair.

**মিঃ স্পিকার ঃ** মেম্বারদের বিরুদ্ধে যা বলা আছে বাদ যাবে, বাদবাকি থাকবে।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর কাছে আমি একটা মর্মান্তিক দুর্ঘটনার কথা তুলে ধরতে চাই। স্যার, গত ১৫ই অক্টোবর নন্দকুমার থানার ব্যবর্ত্তা হাটে একটা বোমা বিস্ফোরণের ফলে ১১ জন মানুষ নিহত হন। এই ঘটনার পর বামফ্রন্ট সরকারের তথা পশ্চিমবঙ্গ সরকারের একজন মন্ত্রী ডাঃ ওমর আলি সেখানে গিয়েছিলেন, পশ্চিমবঙ্গের ডি.জি. গিয়েছিলেন এবং অন্যান্য পুলিশ অফিসাররাও গিয়েছিলেন। সেখানে তাঁদের কাছে আমরা দাবি তুলেছিলাম, ঘটনার পূর্ণাঙ্গ তদন্ত করা হোক। একটা গাড়িতে করে বোমা আনতে গিয়ে এতগুলো মানুষের মৃত্যু হল, এর পূর্ণাঙ্গ তদন্ত প্রয়োজন। যে সমস্ত গরিব মানুষরা সেখানে রাস্তায় দাঁড়িয়ে চা খাচ্ছিল বা এদিক ওদিক চলা-ফেরা করছিল তাঁদের মধ্যে ১১ জনের মৃত্যু ঘটেছে। সেদিন মন্ত্রী মহোদয়ের কাছে, ডি.জি.-র কাছে এবং রাইটার্স-এ স্বরাষ্ট্র সচিবের কাছে আমরা দাবি জানিয়েছি, নিহত এবং আহতদের প্রত্যেকের ক্ষতিপূরণ দিতে হবে। ১১ জন নিহত হয়েছে। ৩৫ জন আহত হয়ে পড়ে আছেন, তাঁদের মধ্যে বেশির ভাগই পঙ্গু হয়ে পড়বেন, কারও চোখ যাবে, কারও হাত যাবে, কারও পা যাবে। সুতরাং নিহতদের প্রত্যেক পরিবারকে এবং আহতদের প্রত্যেককে উপযুক্ত পরিমাণে ক্ষতিপূরণ দিতে হবে। মন্ত্রী মহোদয়, এবং অফিসারগণের কাছে আমরা এই দাবি রেখেছিলাম। কিন্তু দুঃখের বিষয় আজ পর্যন্ত পশ্চিমবঙ্গ সরকারের কাছ থেকে এবিষয়ে কোনও ঘোষণা বা বক্তব্য আমরা জানতে পারি নি। আমরা এই হৃদয়হীন সরকারের কাছে বার বার দাবি জানিয়েও কোনও প্রতিকার পাচ্ছি না। সেজন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি আজকে বিষয়টির প্রতি স্বরাষ্ট্র মন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মৃত্যু সব সময়ই বেদনাদায়ক, কিন্তু এখানে যে ১১ জন মানুষের অতি-বেদনাদায়ক মৃত্যু ঘটেছে তাঁরাও প্রত্যেকেই অত্যন্ত গরিব মানুষ ছিলেন এবং যে ৩৫ জন আহত হয়েছেন তাঁরা অত্যন্ত গরিব মানুষ। অতএব অবিলম্বে মৃত ব্যক্তিদের পরিবার গুলিকে এবং আহত ব্যক্তিদের ক্ষতিপূরণ দেবার জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মিঃ স্পিকার, স্যার, আমি একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সভার সকলের দৃষ্টি আকর্ষণ করবার জন্য উঠে দাঁড়িয়েছি। আমরা সকলেই জানি গত ২৬শে জুন ভারত বাংলাদেশের মধ্যে তিনবিঘা সংক্রান্ত চুক্তি কার্যকর করা হয়েছে। চুক্তি কার্যকর করার ঠিক আগে আমাদের ঐ এলাকায় নানা ভাবে কিছু কিছু উত্তেজনাকর পরিস্থিতি সৃষ্টি হয়েছিল এবং কিছু কিছু মামলা মোকদ্দমা হয়েছিল। এই ঘটনাকে কেন্দ্র করে নানা স্থানে অনেকে গ্রেপ্তারও হয়েছিল। কিন্তু সরকার অত্যন্ত সহজভাবে বিষয়টিকে বিবেচনা করে ক্রমশ তাঁদের বিরুদ্ধে থেকে মামলাগুলি তুলে নিচ্ছে। কিন্তু বিশেষ করে ২৬শে জুনের কয়েক দিন আগে মেঘলিগঞ্জের কিছু সাধারণ মানুষ—যাঁরা যেকোনও ভাবেই হোক, যেকোনওভাবে বিভ্রান্ত হয়ে হোক—একটা আন্দোলন সৃষ্টি করেছিল, তাদের অনেকেরই বিরুদ্ধে এখনও মামলা রয়েছে। এবং বিভিন্ন ধারায় মামলাগুলি চলছে। আমি মনে করি, সরকারের তরফ

**থেকে এই সমস্ত মামলাগুলি** প্রত্যাহার করে নেওয়া উচিত। বিশেষ করে এই কারণে, **গতকাল আমরা এখানে প্রস্তাব নিয়েছি** অযোধ্যা সংক্রান্ত ব্যাপারে যে, একটা সরকার কিভাবে **পরিচালিত হতে পারে।** এটা বিশেষ করে গুরুত্বপূর্ণ ৩ বিঘার সমস্ত মামলাগুলি যেগুলি **নাগরিকদের বিরুদ্ধে রয়েছে সেগুলি** প্রত্যাহার করে নেবার দাবি জানাচ্ছি এবং আশা করি, **সরকার এই সম্পর্কে সচেতন হবেন।**

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করছি। গত ২৪ নভেম্বর, হরিহরপাড়া থানার অন্তর্গত পদ্মনাভপুর গ্রামে একজন জনৈকা ছাত্রী—নাম নূরজাহান খাতুন—তাকে গণধর্ষণ করে হত্যা করা হয়। পরেরদিন সকালে নিকটবর্তী ভৈরবনদীর চরে তার মৃতদেহ পাওয়া যায়। এই নৃশংস হত্যাকান্ডের পিছনে যে কারণ সেটা আপনি শুনলে আতঙ্কিত হবেন। এই মেয়েটির বাবা, মামলোত হোসেন, তিনি সি.পি.আইএম দলের সদস্য এবং কৃষক সমিতির সদস্য ছিলেন। গত ২৩ নভেম্বর, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি তারিখটা লক্ষ্য করবেন, হরিহরপাড়ায় যে গণহত্যা হয়েছিল তার প্রতিবাদে তিনি কৃষক সমিতির সদস্য এবং সি.পি.এম. দলের সদস্যপদ ত্যাগ করে এস.ইউ.সি.আই. দলে যোগ দিতে ইচ্ছা প্রকাশ করেন এবং সেই মর্মে আমাদের রাজ্য সম্পাদককে চিঠি দেন। আমি দায়িত্ব নিয়ে আপনাকে বলছি, চিঠিটা আমি আপনার সামনে পড়ে দিচ্ছি এবং সেই চিঠিও আপনার কাছে দেব। এস.ইউ.সি.আই. পশ্চিমবঙ্গ রাজ্য কমিটি, কলকাতা। গত ২রা নভেম্বর, গণহত্যার ঘটনায় মর্মাহত। তাই আমি সি.পি.এম. দল এবং কৃষক সমিতির সদস্যপদ ত্যাগ করিয়া আপনাব দল এস.ইউ.সি.আইয়ের সাথে যুক্ত হতে চাইছি। এই আমার আবেদন। নিবেদন শেখ মামলোত হোসেন, ২৩-১১-৯২। এর পরের দিন প্রতিহিংসা চরিতার্থ করার জন্য তার মেয়েকে নৃশংসভাবে ধর্ষণ করে হত্যা করা হয়েছে। এই সরকার মানবাধিকারের কথা বলেন, নারী মুক্তির কথা বলেন, মহিলাদের অধিকার রক্ষার কথা বলেন। অথচ নারী ধর্ষণ এবং রাজনীতিকে যে জায়গায় নামিয়ে এনেছে—এই ব্যাপারে আমি তদন্তর দাবি করছি রাজ্য সরকারের কাছে এবং যারা রাজনৈতিক প্রতিহিংসা চরিতার্থ করার জন্য এই হত্যা কান্ড ঘটিয়েছে তার রহস্য উৎঘাটন করা হোক। আমি যে চিঠিটা পড়লাম সেটা আপনার কাছে দিচ্ছি।

**শ্রী খবিরুদ্দিন আহমেদ :** মাননীয় স্পিকার স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নাকাশীপাড়া বিধানসভা কেন্দ্রে ৬০টি বেড সম্পন্ন বেথুয়াডহরী পাবলিক হেলথ সেন্টারটি আপগ্রেডেশন হয়ে কয়েক বছর পূর্বে রুরাল হাসপাতাল হয়েছে। কিন্তু হসপিটাল বিল্ডিং, কমিউনিটি হল, ওভারহেড ট্যাঙ্ক প্রভৃতি কোনও কাজ এখনও পর্যন্ত করা যায়নি। আমাদের জেলাতে কয়েকটি হাসপাতালের ক্ষেত্রে একাজ সম্পন্ন হয়েছে। এই হাসপাতালটি এন.এইচ.-৩৪ এর পাশে অবস্থিত। পার্শ্ববর্তী ৪/৫টি ব্লকের রোগী এবং পার্শ্ববর্তী রাস্তার দুর্ঘটনাজনিত কারণে এখানে ভর্তি হন। এখানে অ্যাম্বুলেন্সটি বর্তমানে অকেজো অবস্থায় আছে। অগ্রাধিকারের ভিত্তিতে ডিজেল চালিত অ্যাম্বুলেন্স

এবং জলের জন্য ওভারহেড ট্যাঙ্ক প্রয়োজন। এই হাসপাতালে কিছুদিন আগে সামান্য একটি ঘটনাকে কেন্দ্র করে কংগ্রেসের আশ্রিত গুন্ডারা ডাক্তারদের উপর চড়াও হয় এবং নার্সদের লাঞ্ছিত করে এবং হাসপাতালটিরও কোয়ার্টার ভাঙচুর করে।

[11-30—11-40 A.M.]

তারা আমাদের ডাক্তারদের কোয়াটার্সে আগুন ধরিয়ে দেয়। বিষয়গুলি দেখার জন্য মাননীয় স্বাস্থ্য মন্ত্রী গিয়েছিলেন, তিনি ব্যাপারটি জানেন। সুতরাং এই হাসপাতালটি জনবহুল এলাকায় অবস্থিত এর যাতে উন্নতি বিধান করা যায় সেজন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মারফৎ রাজ্য সরকার এবং সভায় উপস্থিত সমস্ত মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। বাংলাদেশ এবং পশ্চিমবঙ্গের সীমান্তে ১২০০ মাইল এলাকা জুড়ে কাঁটাতারের বেড়া দেওয়া হবে বলে সিদ্ধান্ত নেওয়া হয়েছিল। তাতে আমাদের হিসাবে দু লক্ষ বিঘা জমি এবং ৫০ হাজার মানুষের ভিটা কাঁটাতারের বাইরে পড়ে যাবে। যারা এ পাড়ে থাকবে তাঁদের অনেকের জমিজমা কাঁটাতারের ভিতরে থাকছে, সব সময়ে সেখানে যাতায়াতের অসুবিধা হবে। এটা আমি আসামে দেখেছি, সেই কারণে আমি রাজ্য সরকারের দৃষ্টি বিষয়টির প্রতি আকর্ষণ করছি। একে পশ্চিমবঙ্গে খাদ্য ঘাটতি, তার উপর যদি ২ লক্ষ বিঘা জমি কালক্রমে পতিত হয়ে যায় এবং ৫০ হাজার মানুষ উচ্ছেদ হয়ে যায় তাহলে একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হবে। বিকল্প ভাবে রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারকে বিকল্প ব্যবস্থা নেওয়ার জন্য অনুরোধ করা হোক যে এখানে এসে সরেজমিনে তদন্ত করা হোক। না হলে যে বিপর্যয় আসবে সেটা শুধু সাধারণ মানুষের বিপর্যয় হবে না গোটা পশ্চিমবঙ্গের অর্থনীতিতে বিপর্যয় ডেকে আনবে। তাই আমি আপনার মারফতে এই গুরুত্বপূর্ণ বিষয়টির প্রতি রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শিবদাস মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আকর্ষণ করতে চাই। গত ৪ঠা নভেম্বর নদীয়া জেলা, তথা পশ্চিমবঙ্গ তথা ভারতবর্ষের মধ্যে বিখ্যাত যে জগদ্ধাত্রী পূজা সেই পূজার বিসর্জনের দিনে কৃষ্ণনগরে পুলিশ অহেতুক গুলি চালনা করে। শহরের বুকে খুন জখম করে। ওখানে একটা পাড়া, হাতাড়পাড়ায় পুলিশ ভাঙচুর করে অহেতুক মহিলা এবং পুরুষদের প্রহার করে সেখান থেকে চলে যায়, এবং গিয়ে মালোপাড়ায় প্রতিমা বিসর্জন করতে না দিয়ে অহেতুক গুলি চালায়। সেইগুলি চালনার ফলে দুজন মহিলা আহত হন এবং খোকন হালদার নামে যুব কংগ্রেসের একটি ছেলের পেটে গুলি করে। বাঁটুল দাস নামে একজন কীর্ত্তন গাইতেন তাঁকেও মারধোর করে। খোকন হালদারকে পি.জি. হাসপাতালে দেওয়া হয়েছে, তিনি মৃত্যুর সঙ্গে সংগ্রাম করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে

**মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি** যে খোকন হালদার এবং ঐ দুইজন মহিলার ক্ষতি পূরণের জন্য গণতান্ত্রিক আন্দোলন নয়, ধর্মীয় ব্যাপার বা পূজার উপর এ রকম অত্যাচারের কারণ কি? আমি জানতে চাই যে কি কারণে নিরপরাধ মানুষ ধর্মীয় অনুষ্ঠান করতে পারবে না? এই কি মাননীয় মুখ্যমন্ত্রী তথা বামফ্রন্টের নীতি? তাই আমার দাবি কৃষ্ণনগরের ঐ সব পুলিশ অফিসারদের শাস্তি চাই এবং বিষয়টির একটি তদন্ত চাই।

**শ্রী সুভাষ বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার রাণাঘাট (পশ্চিম) বিধানসভা কেন্দ্রে ন'পাড়া পঞ্চায়েত অন্তর্গত ন'পাড়া বলে একটি গ্রাম আছে। সেখানে আদিবাসীরা বাস করেন। সেই গ্রামে নিতাই মন্ডল বলে একটি লোক আছে যার জমিতে আদিবাসীরা জনমজুরের কাজ করে। তার জমিতে অনিতা সর্দার বলে একটি আদিবাসী মেয়েও জনমজুরের কাজ করে যার নারীত্বের সবকিছু ঐ মদন মন্ডল বারবার হরণ করে। গত ১৪ তারিখে ঐ অনিতা সর্দারকে জনমজুরের টাকা নিয়ে যাবার জন্য ডেকে নিয়ে যাবার পর থেকে তাকে আর পাওয়া যাচ্ছে না। ঐ মদন মন্ডল হচ্ছে ওদের ব্লক কংগ্রেসের নেতা। (নয়েজ অ্যান্ড ইন্টারাপশন) ঐ মদন মন্ডলকে অবিলম্বে গ্রেপ্তার করা হোক এবং ঐ আদিবাসী মেয়েকে ফেরৎ পাবার ব্যবস্থা করা হোক। সেখানে ওদের জেলা স্তরের নেতারা তার জন্য ডেপুটেশন দিয়েছে। আমাদের কাছে যতদূর খবর, অনিতাকে মেরে ভাগিরথীর বুকে ভাসিয়ে দেওয়া হয়েছে সেইদিন রাত্রেই। আর এই মদন মন্ডলের জন্যই এরা সবাই ডেপুটেশন দিয়েছিলেন।

**শ্রী মানিক মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় শিল্পমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। প্রায় এক বছর পূর্বে আখ চাষীরা আমেদপুর সুগার মিলে আখ বিক্রি করেছেন, কিন্তু এখনও পর্যন্ত সমস্ত দাম তারা পাননি। অথচ কেন্দ্রীয় সরকারের অনুমতির অভাবে প্রায় ৩৬ লক্ষ টন চিনি গুদামে পড়ে রয়েছে। যাতে সত্বর ঐ চিনি বিক্রির ব্যবস্থা হয় এবং আখ চাষীরা তাদের আখের দাম পেতে পারেন তারজন্য উদ্যোগ গ্রহণ করতে অনুরোধ করছি। ঐ সুগার মিলে এখনও উৎপাদন শুরু হয়নি, যারফলে ঐ মিলের ৮০০ বেশি শ্রমিক-কর্মচারী একটা অনিশ্চিত অবস্থার মধ্যে রয়েছেন। যাতে সত্বর ঐ সুগার মিলের উৎপাদন শুরু করা যায় তারজন্য মাননীয় শিল্পমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নাসিরুদ্দিন খান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রেজিনগর স্টেশন থেকে ঝিকড়ে পর্যন্ত যে রাস্তাটি রয়েছে সেটা ভীষণ ইম্পর্টেন্ট রাস্তা। লক্ষ লক্ষ মানুষ ঐ রাস্তা দিয়ে যাতায়াত করেন। আমাদের সময় ভোলা সেন মহাশয় রাস্তাটি স্যাংশন করেছিলেন এবং সেই সময় চার-পাঁচ কিলোমিটার রাস্তা হয়েও ছিল, কিন্তু তারপর আর এগোয়নি। যতটুকু হয়েছিল সেটাও ভেঙ্গে সম্পূর্ণভাবে শেষ হয়ে গেছে। আমি মাননীয় পূর্তমন্ত্রীকে আপনার মাধ্যমে অনুরোধ করছি, একটু তাড়াতাড়ি যদি অনুগ্রহ করে যদি রাস্তাটি সারিয়ে দেন তাহলে এলাকার লোকেরা ভয়ঙ্করভাবে উপকৃত হবেন।

**শ্রী দেবেশ দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৫শে নভেম্বর দুপুর একটার সময় আমার এলাকার মিডল রোডের একটি চায়ের দোকানে প্রথমে চার-পাঁচ জন এবং তারপর দশ-বারো জন ঢোকে এবং চা বিস্কুট খায়। পরে দোকানী পয়সা চাইলে গোলমাল এবং তাকে মারধোর করা হয়। তখন দোকানী ভয়ে তার দোকান বন্ধ করে দেন।

[11-40—11-50 A.M.]

পরে জানা গেল এই কাজ যারা করেছিল তারা হল কংগ্রেসের ডাকা সমাবেশে ব্রিগেডে যাচ্ছিল। কংগ্রেসের এই হুলিগানিজিমের বিরুদ্ধে হস্তক্ষেপ করতে আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি। এখানকার এই কংগ্রেস নেতাদের কাছে আবেদন জানাচ্ছি তাঁরা যেন ওই দোকানে গিয়ে কেক এবং বিস্কুটের পয়সা দিয়ে আসেন এবং ক্ষমা চেয়ে আসেন গালাগালি করার জন্য।

**শ্রী সঞ্জীবকুমার দাস :** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত বিজয়া দশমীর দিন যখন মানুষ উৎসবে মুখরিত তখন উলুবেড়িয়ায় এক নিরীহ শিক্ষক সুবোধ প্রামানিককে শচীন সামন্ত খুন করে। আপনারা তদন্ত করে দেখবেন এই শিক্ষকের অপরাধ তিনি নিজস্ব টাকা-পয়সা দিয়ে এবং চাঁদা তুলে একটা স্কুল বাড়ি তৈরি করছিল। প্রকাশ্য দিবালোকে তাঁকে খুন করা হয়। এই ব্যাপারে পুলিশ যথাযথ ব্যবস্থা নিল না। স্যার, এখানেই শেষ নয় গত ২০-১১-৯২ তারিখে ঐ সুবোধবাবুর ভাইপো সুশান্ত প্রামানিককে শচীন সামন্তর ছেলে অনুপ সামন্ত প্রকাশ্য দিবালোকে বেলা ৪টায় খুন করে। এখনও পর্যন্ত আসামীরা নির্বিবাদে ঘুরে বেড়াচ্ছে, এখনও পর্যন্ত পুলিশ তাদের গ্রেপ্তার করে নি। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই এই খুনীদের অবিলম্বে গ্রেপ্তার করা হোক।

**শ্রী শিশিরকুমার সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আজকে আমাদের এই বিরোধী পক্ষের বন্ধুরা সারা পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলা নেই, নারী নির্যাতন নিয়ে চিৎকার করছেন। আমি এখানে নবগ্রামে তিনটি ঘটনার কথা উল্লেখ করতে চাই। বিলবাড়ি গ্রামে ১৬ই আগস্ট একজন মহিলাকে ধর্ষণ করে কলাবাগানে পুঁতে রাখে। পরবর্তীকালে আমরা দেখেছি ১৬ই সেপ্টেম্বর তারিখে জয়কৃষ্ণপুর গ্রামে মমতাজ বেগমকে জোর করে বাড়ি থেকে তুলে নিয়ে যায় এবং সেই সময় তার চিৎকারে প্রতিবেশীরা জেনে যায় এবং তারা তাকে উদ্ধার করে। এই সমস্ত কাজ কংগ্রেসের জেলা নেতৃত্ব করছে। কংগ্রেসের একজন পান্ডা এই সমস্ত কাজ করে বেড়াচ্ছে। আমাদের বিধায়িকা তানিয়া চক্রবর্তী আগে উল্লেখ করেছিলেন এই ঘটনাটা। ৮ই নভেম্বর ধুমসী টুডু নামে একজন আদিবাসী রমনীকে ধর্ষণ করে কেশব ঘোষ। তাকে ধর্ষণ করে এবং পরে হত্যা করার চেষ্টা করে। অন্যান্য ক্ষেতমজুরদের প্রতিরোধে সে পালিয়ে

যায়। আসামীকে যাতে গ্রেপ্তার করা না হয় তারজন্য স্থানীয় জেলা কংগ্রেসের নেতৃত্ব পুলিশের উপর চাপ সৃষ্টি করছে। পুলিশ যাতে অবিলম্বে আসামীদের গ্রেপ্তার করে সেইটাই আমার দাবি।

**শ্রী সাবিত্রী মিত্র :** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং আমার কেন্দ্রের একটি গুরুত্বপূর্ণ ঘটনা তুলে ধরতে চাইছি। আমাদের শ্রীপুর থানায় সম্বলপুর গ্রামে একটা ধানের গাড়িকে কেন্দ্র করে রিয়াজুদ্দিনের বাড়িতে সি.পি.এম.এর মনুয়ার হোসেনের—আমাদের এলাকার সি.পি.এমের এক নম্বর গুন্ডার নেতৃত্বে হামলা হয়। রিয়াজুদ্দিন হচ্ছে একজন কংগ্রেস কর্মী। শুধু তাই নয় সেখানে ছেলেদের উপর হামলা হয় নি, সেখানে ৮ জন মহিলাদের মারা হয়েছে। একজন মহিলা হাসপাতালে মৃত্যুর সঙ্গে লড়াই করছে। সবচেয়ে দুঃখজনক ঘটনা হচ্ছে ২২শে নভেম্বর এই ঘটনা ঘটা সত্ত্বেও পুলিশ স্পটে যায় নি। এস.পি.কে লিখিতভাবে জানানো সত্ত্বেও কোনও ব্যবস্থা নেয় নি। জিজ্ঞাসা করলে এস.পি. বলেন যে, আমাদের কাছে তেলের পয়সা নেই। বাজেটে টাকা স্যাংশন হয়েছে কাগজে কলমে। আমাদের কাছে টাকা নেই। গাড়িতে তেল নেই, সেজন্য যেতে পারব না। আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, এই ঘটনায় দোষী ব্যক্তিদের শাস্তির ব্যবস্থা গৃহীত হোক। সঙ্গে সঙ্গে ঘটনার পূর্ণ তদন্তের দাবি আমি করছি।

**শ্রী বিজয় বাগদী :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। আমাদের এলাকায়, পান্ডবেশ্বর এবং ভীমগড়ে অজয় নদীর উপরে বর্তমানে একটি ফেরিঘাট আছে, তার উপর দিয়ে যাত্রীবাহী চল্লিশ পঞ্চাশটি করে বাস প্রতিনিয়ত যাতায়াত করে এবং কয়েকশ মালবাহী লরি চলাচল করে। বর্ষার সময় ৩৪নং জাতীয় সড়কের সংলগ্ন ঐ রাস্তাটি জলে ডুবে যায়। তখন বর্ধমান ও বীরভূম অঞ্চলের অধিবাসীদের ভীষণ অসুবিধার মধ্যে পড়তে হয়। ঐ রাস্তাটির উপরে একটি সেতু নির্মিত হলে উত্তরবঙ্গ তথা বহরমপুর লোকেদের যাতায়াতের জন্য সুন্দর যোগাযোগ ব্যবস্থা গড়ে উঠতে পারে। এই কথা বলে যথাযথ ব্যবস্থা গ্রহণের জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী মায়ারাণী পাল :** মাননীয় স্পিকার স্যার, গত রবিবার বিকাল চারটায় বহরমপুরের চালতিয়াতে জয়ন্ত দাস, কংগ্রেসি ছেলে, তাকে খুন করা হয়। ঐদিন খাগড়ায় জনৈক আগরওয়ালার বাড়িতে সন্ধ্যায় ডাকাতি হয়। ডাকাতরা গুলি করে এবং বোমা ফাটিয়ে কিছু টাকা-পয়সা নিয়ে চলে যায়। এরফলে ঐ এলাকায় একটা আতঙ্কের সৃষ্টি হয়। স্যার, পুলিশ এখনও পর্যন্ত দোষীদের গ্রেপ্তার করেনি। বহরমপুর শহরে আশেপাশে ডাকাতির ফলে একটা আতঙ্কজনক পরিবেশ সৃষ্টি হয়েছে। এই অবস্থা থেকে বহরমপুরের নাগরিকরা যাতে মুক্তি পায় এবং সুস্থ পরিবেশ সৃষ্টি হয় তারজন্য আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মানিকলাল আচার্য ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে কেন্দ্রীয় খনি দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বি.সি.সি.এল. এবং ই.সি.সি.এল. তাদের টার্গেট ফুলফিল করার জন্য বেপরোয়া ভাবে পর্যাপ্ত কয়লা তুলে নিয়ে যাচ্ছে। যে পরিমাণে বালি ভরাট করার কথা তা তারা করছে না। ঠিকাদাররা এক ট্রাক বালি এনে একশো ট্রাক কয়লা তুলে নিয়ে যাচ্ছে। যারফলে কুলিট, বরাকর, আসানসোল এবং রাণীগঞ্জের খাদগুলিতে কয়েক মাসে—বিশেষ করে খাস কাজোড়া গ্রামের গ্রামবাসীরা ধ্বসের কবলে পড়েছে—ধ্বস নেমে আসছে। ওখানকার অধিবাসীদের ধ্বসের কবল থেকে রক্ষা পেতে সরে যেতে হয়েছে। আমরা বি.সি.সি.এল. এবং ই.সি.সি.এল কর্তৃপক্ষের কাছে এই বেআইনি এবং বেপরোয়া ভাবে কয়লা উত্তোলন বন্ধ করার জন্য বলেছি এবং আবেদন জানিয়েছি। কিন্তু এতে কোনও ফল হয় নি। যদি এইভাবে কয়লা উত্তোলন অবিলম্বে বন্ধ করা না যায় তাহলে ঐ সমস্ত এলাকার মানুষের জীবনহানী ঘটতে পারে। তাই আমি এর বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের জন্য আপনার মাধ্যমে কেন্দ্রীয় খনি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[11-50 — 12-00 Noon]

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রী এখানে বসে আছেন তাঁর দৃষ্টি আকর্ষণ করাতে চাইছি। একা ওই মমতার মিটিংয়ের বিগ্রেডে চ্যালেঞ্জ জানাতে গিয়ে আমাদের জেলা উত্তর ২৪ পরগনায় তাঁদের ৪ জন নেতার দলীয় কোন্দলের ফলে আমরা দেখতে পেলাম যে উত্তর ২৪ পরগনার থেকে ৪ হাজার বাস এবং লরি মালিকদের অজ্ঞাতসারে, তাদের না বলে সেখান থেকে রাতের অন্ধকারে তুলে নিয়েছেন। তাদের ক্যাডার বাহিনীকে নির্দেশ দেওয়া হয়েছে যে একজন ক্যাডার পিছু ৪ জন করে লোক ধরে আনতে হবে। সংবাদপত্রতেও দেখা গেছে যে এইভাবে ক্যাডার পিছু ৪ জন করে লোক এনে ১ লক্ষ লোক জোগাড় করেছেন। আমি পাবলিক রিপ্রেজেনটেটিভ হিসাবে পরিবহন মন্ত্রীর কাছে আবেদন করছি এই যে বাসগুলো তুলে নেওয়া হল এর ক্ষতি পূরণ হিসাবে বাস ও লরির মালিকদের ১ হাজার করে টাকা দিতে হবে। উত্তর ২৪ পরগনার বাস মালিকরা এই অনুরোধ আমার কাছে রেখেছে যে তাদের যেন বাস পিছু ১ হাজার করে টাকা দেওয়া হয় অর্থাৎ ৪ লক্ষ টাকা যেন তাদের দেওয়া হয়। তাছাড়া ওখানকার গ্রামেগঞ্জে সন্ত্রাস সৃষ্টি হয়েছে। সাধারণ মানুষদের রেশন কার্ড কেড়ে নেওয়া হয়েছিল এবং ১০ লক্ষ শ্রম দিবস সৃষ্টির নামে ক্ষেত-মজুরদের যে কাজ দেওয়ার কথা হয়েছে তাতে তাদের বলা হয়েছিল যে মিছিলে না গেলে কাজ দেওয়া হবে না। এইভাবে তারা বিগ্রেডে জনসভা করেন। সুতরাং আমি আপনার মাধ্যমে পরিবহনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে ওই বাস মালিকদের পাওনা দিয়ে দেওয়া হয়।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** স্যার, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় বিদ্যুতমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি নন্দীগ্রামের বিদ্যুতকেন্দ্র স্থাপনের ব্যাপারে বহুবার বিদ্যুতমন্ত্রীর চেম্বারে

গিয়ে বলেছি। ১৯৮৭ সালে নন্দীগ্রামে একটি বিদ্যুতকেন্দ্র স্থাপন করা হয়েছিল কিন্তু কিছুদিন পরে ওটা যে অবস্থায় শুরু হয়েছিল সেই অবস্থাতেই পড়ে রইল। এবং এখনও পর্যন্ত বিন্দুমাত্র অগ্রগতি হয় নি। তার যা টাঙ্গানো হয়েছিল তার বেশিরভাগই চুরি হয়ে যাচ্ছে। পোলগুলো পড়ে আছে। সেখানে বিদ্যুতের অভাবে জল সেচের ব্যবস্থা করা যাচ্ছে না। আমি এই ব্যাপারে মন্ত্রীকে বারে বারে বলেছি কিন্তু কিছুই করা যায় নি। আসলে ওঁনার দপ্তরের ইঞ্জিনিয়াররা ভুল বোঝানোর চেষ্টা করছেন। সেইজন্য আমি আপনার মাধ্যমে বিদ্যুতমন্ত্রীর কাছে দাবি করছি তিনি যাতে সভার সামনে এই ব্যাপারে বলে আমাকে কিছুটা আশ্বস্ত করেন।

**শ্রী যোগেশচন্দ্র বর্মণ :** স্যার, আমি আপনার মাধ্যমে পি.ডব্লু.ডি. মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্র ফালাকাটার থেকে মাদারিহাট পর্যন্ত এই পি.ডব্লু.ডির রাস্তাতে অসংখ্য সেগুন গাছ আছে। আজকে সেই গাছগুলো ধ্বংসের মুখে। রাতের অন্ধকারে চোরাকারবারীরা ওইসব গাছের ছাল কেটে নিয়ে যাচ্ছে এবং গাছকে গাছ হাওয়া করে দিচ্ছে আমি আপনার মাধ্যমে পূর্ত দপ্তরের মন্ত্রীকে অনুরোধ করছি যে, ওই গাছগুলোকে দিয়ে যদি রাস্তা মেরামতির কাঠ হিসাবে ব্যবহার করা হয় তাহলে কনক্রিট রাস্তা হতে পারবে। তাছাড়া সোস্যাল ফরেস্টির থেকে অনেক গাছ লাগানো হয়েছে। সেই গাছগুলো বড় হয়েছে এবং ওই পুরনো গাছ কেটে রাস্তার কাজে ব্যবহার করা যেতে পারে। তাছাড়া ওই পুরণো গাছগুলো কেটে সেগুলিকে তো রাস্তার কাজে ব্যবহার করে বহু টাকা বাঁচানো যেতে পারে। এবং রাস্তাগুলোও কনক্রিট হতে পারে। এবং ওই গাছ থেকে বহু টাকাও আসবে এবং তা সহায়তা হবে আমার বিশ্বাস।

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার এলাকার ভাঙন সম্বন্ধে মাননীয় সেচ ও জলপথ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্ষার শেষে নদীর জল কমে গিয়েছে, নদীতে বাঁধন আছে, কিন্তু এমন অবস্থা দাঁড়িয়েছে আমার এলাকায় বিশেষ করে আমার গ্রামে সেই পুরাতন পীচিং এবং অ্যাপ্রন ভেঙে পড়েছে। ঔরঙ্গাবাদের বাজারের কাছে সেখানেও এমন অবস্থায় ভাঙন সৃষ্টি হয়েছে যে বিপদের সম্মুখীন হতে হচ্ছে। পুরাপাড়া মৌজায় চকপুরাপাড়া ও চকসেগুয়ান এবং হাসানপুর গ্রামে বোধহয় ২ মাসের মধ্যে তলিয়ে যাবে। সুতরাং আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে এই সমস্তগুলি মেইনটেনান্স এর ব্যবস্থা করুন এবং ভাঙন প্রতিরোধের ব্যবস্থা করুন। আমি চীফ ইঞ্জিনিয়ারের কাছে গিয়েছিলাম কিন্তু তিনি বলছেন টাকা নেই, তাহলে কি টাকা নেই, টাকা নেই এই কথা আমাদের শুনতে হবে আর আমাদের বাড়িঘর ভেঙে যাবে, আমরা কি ভিখারি হব? এটা হতে পারে না। আপনারা নিজেদের প্রচেষ্টায় ব্যবস্থা করুন এবং কেন্দ্রের যে সমস্ত শেয়ার আছে সেইগুলি যাতে আদায় হয় তার জন্য মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বীরেন ঘোষ ঃ** মাননীয় স্পিকার, গত কয়েকদিন ধরে এই সভার বিরোধী দলের কংগ্রেসি বন্ধুরা তারা গোটা পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলার অবনতির ধুয়োতুলে চিৎকার চেঁচামেচি করছেন। এবং আজকেও এই সভায় তারা এই সরকারের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব আনার জন্য নোটিশ দিয়েছেন। কিন্তু কারা এই পশ্চিমবাংলায় বিশৃঙ্খলা সৃষ্টি করছেন এবং যারা বিশৃঙ্খলা সৃষ্টি করছেন তারা আবার বিশৃঙ্খলার অজুহাত তুলে নতুন ভাবে বিশৃঙ্খলা তৈরি করছে। আমি এখানে আমার এলাকার একটি ঘটনার কথা উল্লেখ করব গত ১০ই অক্টোবর তারিখে কালনা শহরে থানা কোর্টে কংগ্রেসের দুই গোষ্ঠীর কোন্দলে একজন নেতার স্নেহধন্যা গোষ্ঠী, অপর নেতার স্নেহধন্যগোষ্ঠীর দুই দলের মারপিটে কংগ্রেসের একজন কর্মী, কংগ্রেসেরই অপর গোষ্ঠীর নিক্ষিপ্ত বোমায় ওখানে নিহত হন কংগ্রেস কর্মী রমেশ কুন্ডু। আর একজন কংগ্রেসি নেতা তিনি আহত হয়ে হাসপাতালে যান, হাসপাতালে পুলিশের কাছে তিনি যে স্টেটমেন্ট দিয়েছেন তাতে অভিযুক্তদের যাদের নাম বলেন তারা হচ্ছে কংগ্রেসি কর্মী। পুলিশ তিন জন কংগ্রেস কর্মীকে গ্রেপ্তার করে খুনের দায়ে। পরবর্তী সময়ে অপর দলের কংগ্রেস কর্মীরা কালনা থানায় ঘেরাও করেন আইনশৃঙ্খলার অবনতি ও বোমাবাজির জন্য। আজকে গোটা পশ্চিমবাংলায় ওরা নিজেদের মধ্যে মারামারি করছেন, কে নেতা হবেন সেই নিয়ে ওরা নিজেদের মধ্যে প্রতিযোগিতা করছেন। অন্যদিকে এই ধরনের অস্বাভাবিক পরিস্থিতি সৃষ্টি করায় আমাদের যারা কর্মী রয়েছেন তারা সন্ত্রস্ত। কয়েকদিন আগে আমার ঐ এলাকায় আমাদের একজন কৃষক সভার নেতার উপর তারা হামলা চালান কিন্তু তিনি সৌভাগ্যবশত বেঁচে যান, খুন হয় নি। তারা একটা এলাকায় এই রকমভাবে বোমাবাজি ও সন্ত্রাস চালিয়ে যাচ্ছে। তাই অবিলম্বে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর আমি দৃষ্টি আকর্ষণ করছি যাতে সমস্ত সমাজবিরোধীদেরকে যারা জনসাধারণের মধ্যে বিশৃঙ্খলা সৃষ্টি করছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হয়। এবং নতুন নতুন যারা বিশৃঙ্খলা সৃষ্টি করছেন তাদের বিরুদ্ধেও ব্যবস্থা নেবার জন্য আমি দাবি জানাচ্ছি।

[12-00—12-10 P.M.]

**শ্রীমতী অনুরাধা পুততুন্ডা ঃ** মাননীয় স্পিকার স্যার, আমার নির্বাচনী এলাকার পাশেই গত ২৭ তারিখে একটা ডাকাতি হয়। এই রকম ডাকাতি অনেক সময়ই হয় কিন্তু বিষয়টা উল্লেখ করছি এই কারণে যে, ডাকাতরা যখন পালিয়ে যেতে থাকে তখন এলাকার মানুষ ছুটে তাড়া করেন এবং আমার নির্বাচনী এলাকা সংগ্রামপুর স্টেশনে ডাকাতদের ধরেন তাঁরা। ডাকাতরা পালিয়ে যাবার সময় বোমাবাজি করে এবং সেই বোমায় মহিলাসহ ১৫ জন মানুষ মারাত্মকভাবে আহত হন। প্রায় আট জনের পায়ের উপর আঘাত খুবই গুরুতর। এক জনের পা উড়ে গেছে। নিজাম গায়েন এবং আলাউদ্দিন হালদার—১৪/১৫ বছরের ছেলে—তাদের চোখ থেকে প্রিন্টার বেরিয়ে গেছে। একটা চোখ নষ্ট হয়ে গেছে। কিন্তু বিষয়টা ডাকাতির মধ্যেই সীমাবদ্ধ নয়। যে ডাকাতি করেছে আজিজুল হক, সে মগরাহাট এলাকায় প্রতিষ্ঠিত কংগ্রেসের নেতা। এবং এই আজিজুল হককে গত ১৫ দিন আগে মগরাহাট থানা গ্রেপ্তার

করে এবং মগরাহাট ব্লক কংগ্রেসের পক্ষ থেকে ফ্লাগ, ফেস্টুন নিয়ে মগরাহাট থানা ঘেরাও করা হয়। সেখানকার নেতা ব্লক কংগ্রেসের নেতা হায়দার মল্লিকের নেতৃত্বে পথসভা হয়। বলা হয় সেখানে যে, আজিজুল হক সোনার টুকরো ছেলে। কিন্তু সি.পি.আই.এমের. সরকার তথা বামফ্রন্ট সরকার তাঁদের নিকৃষ্ট রাজনীতি করবার জন্য এবং তার কংগ্রেস করবার অপরাধে গ্রেপ্তার করেছে। স্যার, যে দুটো বাড়িতে ডাকাতি হয়েছে তার মধ্যে একটা বাড়ি সি.পি.আই.এম সমর্থক এবং অপর একটি বাড়ি কংগ্রেসের সমর্থক। আমি নিজে একটি ছেলের সঙ্গে কথা বলেছি সেও বলেছে যে আজিজুল হক ছিল। স্যার, যে কথা বলতে চাই, কংগ্রেস দল এখানে বলেন রাজ্যে বামফ্রন্ট সরকার অশান্তির সৃষ্টি করছে কিন্তু আমি বলতে চাই এই ঘটনায় কি প্রমাণ হয়? সুতরাং অবিলম্বে আমি মাননীয় পুলিশ মন্ত্রীর কাছে অনুরোধ করছি এই ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা নিতে।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বিষয়টি হচ্ছে আপনি জানেন স্যার, মালদা জেলার গদাইচক পশ্চিমবাংলার মধ্যে পড়ে। বর্তমানে সেখানে পশ্চিমবাংলার একটি পুলিশ ক্যাম্প ছিল সেই পুলিশ ক্যাম্প বিহার পুলিশ এসে জ্বালিয়ে দিয়ে গেছে। বিহার পুলিশ এসে জ্বালিয়ে দিয়ে চলে গেল। টিয়া বলে একটা সংস্থা আছে। স্যার, সেবি বলে সংস্থার নাম শুনেছি কিন্তু সমাজবিরোধী সংস্থার নাম কোনওদিন শুনিনি। সেই টিয়া এবং বিহার পুলিশের সঙ্গে যৌথভাবে ওই এলাকাতে যেভাবে অত্যাচার করছে তা অবর্ণনীয়। প্রায় ৩০০ বিঘের বেশি জমি যেখানে প্রচুর অর্থকরী ফসল হয় যেমন কড়াইয়ের চাষ হয়, ডালের চাষ হয়—তা নিজেদের দখলে রেখে দিয়েছে। পশ্চিমবাংলার লোক চাষ করছে আর বিহারের পুলিশ এসে তুলে নিয়ে চলে যাচ্ছে। আমাদের পশ্চিমবাংলার মাননীয় মুখ্যমন্ত্রীর সাথে তো বিহারের মুখ্যমন্ত্রীর নির্বাচনী আঁতাত হয়, বন্ধু সরকার। দয়া করে এটা লালুপ্রসাদের দৃষ্টিতে আনুন। বিহার পুলিশ যে পশ্চিমবাংলা পুলিশের অত্যাচার করছে তা বন্ধ করবার জন্য ব্যবস্থা নিন উপযুক্তভাবে। এর বিরুদ্ধে প্রতিবাদ জানানো দরকার। আমি অবাক হয়েছি মাননীয় সদস্য যাঁরা ওই এলাকায় আছেন—বিহার পুলিশ যে পশ্চিমবাংলা পুলিশের ওপর অত্যাচার করছে, অসম্মানজনক ব্যবহার করছে, পশ্চিমবাংলার মানুষকে অসহায় করে তুলেছে এর বিরুদ্ধে কোনওরকম প্রতিবাদ করছেন না। অবিলম্বে মাননীয় মুখ্যমন্ত্রীর তরফ থেকে বিহারের মুখ্যমন্ত্রী লালুপ্রসাদ যাদবকে বলা হোক এই অন্যায়ের বিরুদ্ধে ব্যবস্থা নিতে। অথবা আপনি হাউস থেকে একটা টিম পাঠান যাতে করে অন্ততপক্ষে কেন্দ্রীয় সরকারকে বলা হোক ব্যবস্থা নেওয়ার জন্য। এই বিহার সরকারের পুলিশ যে পশ্চিমবাংলা সরকারের পুলিশের প্রতি উপেক্ষা করছে তার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার জন্য বলা হোক।

**শ্রী শিবপ্রসাদ মালিক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষিমন্ত্রী এবং সভার দৃষ্টি আকর্ষণ করছি। কেন্দ্রীয় সরকার সারের উপর ভরতুকি তুলে দেওয়ার ফলে আমাদের কৃষি এবং কৃষকের উপর চরম আঘাত এসেছে। এইবার আলু সহ রবি ফসল চাষ

কম হয়েছে। অপরদিকে খারিফ ফসলও কম হবে। এর ফলে গ্রামীণ অর্থনীতিতে চরম আঘাত আসবে। আমি এই সভাতে একটা প্রস্তাব আনতে অনুরোধ করছি এই মর্মে যে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করতে যাতে সারের উপর আবার ভরতুকি চালু হয়।

**শ্রী ইউনিস সরকার ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয় সভায় উত্থাপন করছি। ইদানিং দেখা যাচ্ছে, কোথাও ভাগাড়ে গরু মরে পড়ে থাকলে পর্যন্ত উপায় থাকছে না। যদি গরু মরছে তাহলে এস.ইউ.সি এবং কংগ্রেস চেষ্টা করছে ছুটে গিয়ে প্রমাণ করতে এটা এস.ইউ.সি গরু বা কংগ্রেসের গরু। দেবপ্রসাদ বাবু ইতিমধ্যে উল্লেখ করেছেন। ২৪ তারিখে একটা ঘটনা হয়, হরিহরপাড়ায় একটা মেয়ের হত্যাকান্ডের কথা। সেটা রহস্যজনক এবং দুর্ভাগ্যজনক। এটার তদন্ত হওয়ার দরকার বলে মনে করি এবং দোষীদের গ্রেপ্তার এবং শাস্তি হওয়া দরকার। এই ঘটনায় কারা দোষী বোঝা যাবে যখন সব কথা জানা যাবে। এখানে বলা হল মেয়েটির নাম নূরজাহান, আসলে তার নাম সাহানার। সে ৭ম শ্রেণীর ছাত্রী নয়, প্রাক্তন ৭ম শ্রেণী ছাত্রী। সেখানে এস.ইউ.সি. এই নিয়ে বন্ধ ডেকেছিল ২৭ তারিখে এবং ২৭ তারিখে বন্ধ করে দাবি করা হল এস.ইউ.সির তরফে যে মামদ হোসেন, মেয়েটির বাবা, তিনি নাকি এস.ইউ.সিতে যোগ দিয়েছেন। এটা এস.ইউ.সি.তে যোগদানের ঘটনা নয়। আসলে আসামী গ্রেপ্তার হলেই এস.ইউ.সি. এবং কংগ্রেস তাদের লোক বলে দাবি করে।

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে খাদ্য সরবরাহ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গ্রামাঞ্চলে রেশন ব্যবস্থা সম্পূর্ণ ভেঙ্গে পড়েছে। রেশন দোকানে চাল, গম বা চিনি আদৌ সরবরাহ হচ্ছে না। এই ব্যাপারে সারা পশ্চিমবঙ্গে এই রকম একটা পরিস্থিতি যে গ্রামাঞ্চলে খাদ্য সরবরাহ রেশনের মাধ্যমে হচ্ছে না। আমি এই সম্পর্কে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কেন এই পরিস্থিতি, সংবাদপত্রে দেখছি, এফ.সি.আইয়ের গুদামে যে সমস্ত মাল আছে সে সমস্ত পশ্চিমবঙ্গ সরকারের থেকে লিফট করা হচ্ছে না। এই রকম অবস্থা এবং গ্রামাঞ্চলে দেখছি সম্পূর্ণ রেশন ব্যবস্থা ভেঙ্গে পড়ছে। যে অল্প খাদ্য রেশন শপে উঠছে, রেশন শপের মালিক বাইরে বিক্রি করছে। নানা রকম পরিস্থিতি। মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, একটা বিবৃতি দিন প্রকৃত অবস্থা কি সে সম্পর্কে জানিয়ে। এই রকম পরিস্থিতি চলছে এবং পশ্চিমবঙ্গের জনসাধারণের দুরাবস্থার কথা মন্ত্রী মহাশয় অবগত হবেন।

**শ্রী সুনীলকুমার ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উদ্বাস্তু পুনর্বাসনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার নির্বাচন ক্ষেত্র কৃষ্ণনগর(পশ্চিম) এর অন্তর্গত ধুবুলিয়ার কাছে গাবরখুলি মৌজায় ১৩.৫ একর জমি যেটা আর.আর, ডিপার্টমেন্ট-এর সেখানে বি.এস.এফের ক্যাম্প আছে। তারা রাজ্য সরকারের কোনও রকম অনুমতি না নিয়ে আরও ৫ একর জমি তারের কাঁটা দিয়ে ঘিরে রেখেছে। সেখান থেকে বি.এস.এফ নানা রকম

অশালীন অঙ্গ-ভঙ্গি করে থাকে। ফলে যে সমস্ত উদ্বাস্তুরা সেখানে থাকেন বা বাস করছে সেই মায়েরা এবং মেয়েরা আতঙ্কে দিন কাটাচ্ছেন। এইটা আপনার মাধ্যমে উদ্বাস্তু পুনর্বাসনমন্ত্রী দৃষ্টি আকর্ষণ করছি।

[12-10—12-20 P.M.]

**শ্রী জটু লাহিড়ী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পৌর ও নগর উন্নয়ন দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, দ্বিতীয় হুগলি সেতুর উদ্বোধন হয়েছে সেটা আপনারা সকলেই জানেন। কিন্তু স্যার, বামফ্রন্টের ১৬ বছরের রাজত্বে কোনা বাইপাশের রাস্তাটি তৈরি হল না। এখন শোনা যাচ্ছে যে সেই রাস্তাটি তৈরি হবে। হাওড়ার দিকে কোনও রাস্তা তৈরি হয় নি। দ্বিতীয় হুগলি সেতুর জন্য রাস্তা তৈরি হোক কিন্তু দেখা যাচ্ছে যে প্রায় ৫শো ঘরবাড়ি সেখানে ভাঙ্গা পড়বে। শোনা যাচ্ছে যে তাদের জন্য কোনও পুনর্বাসনের ব্যবস্থা করা হবে না। সেখান থেকে তাদের ঘরদোর ভেঙ্গে দিয়ে তাড়িয়ে দেওয়া হবে। আমার দাবি, প্রতিটি ক্ষতিগ্রস্ত মানুষকে পুনর্বাসন দিতে হবে। সেখানে মালিকদের ক্ষতিপূরণ দিতে হবে, ভাড়াটিয়াদের ক্ষতিপূরণ দিতে হবে এবং তা বর্তমান বাজার মূল্য অনুযায়ী দিতে হবে। আমরা দেখেছি, দ্বিতীয় হুগলি সেতু তৈরি করার সময় এইচ.আর.বি.সি প্রতিটি ক্ষতিগ্রস্ত মানুষকে পুনর্বাসন দিয়েছেন অথচ বলা হচ্ছে এই কোনা বাইপাস তৈরি করার সময় কোনও পুনর্বাসন দেওয়া হবে না। স্যার, আমরা জানি, এইচ.আই.টি. থেকে বহু জমি উন্নয়নের জন্য অধিগ্রহণ করা হয়েছে। বলা হয়েছিল সেখানে স্টেডিয়াম হবে, পার্ক হবে, পুনর্বাসনের জন্য নতুন নতুন ফ্ল্যাট তৈরি করা হবে কিন্তু সেসব সেখানে কিছুই তৈরি হয়নি। এখন এইচ.আই.টি. সেই সমস্ত জমি নিলাম করে ব্যবসাদারদের কাছে বিক্রি করে দিচ্ছেন। কোনা বাইপাশের জন্য ক্ষতিগ্রস্ত এবং গৃহচ্যুত মানুষদের পুনর্বাসনের জন্য এই জায়গায় সরকার ইচ্ছা করলেই বাড়ি তৈরি করতে পারেন, ফ্ল্যাট তৈরি করতে পারেন এবং তা করে সেখানে তাদের পুনর্বাসন দিতে পারেন। স্যার, আমার দাবি, সেখানে ক্ষতিগ্রস্ত মানুষদের জন্য পুনর্বাসনের ব্যবস্থা করা হোক। এ দাবি শুধু হাওড়ার মানুষের নয়, প্রতিটি মানুষের দাবি। আমার অনুরোধ, নতুন করে একদল মানুষকে আবার উদ্বাস্তু করবেন না। আজকাল একটা বাড়ি ভাড়া পেতে গেলে মানুষ কি অসুবিধায় পড়েন সেটা সকলেই জানেন। সেখানে ২০/২৫/৩০ হাজার টাকা করে সেলামী দিতে হয়। আমি পরিশেষে তাই সেখানকার ক্ষতিগ্রস্ত মানুষদের সুষ্ঠু পুনর্বাসনের দাবি জানাচ্ছি এবং ক্ষতিগ্রস্তরা বর্তমান বাজার মূল্য অনুযায়ী যাতে ক্ষতিপূরণ পান তার দাবি জানাচ্ছি।

**শ্রী কমলেন্দু সান্যাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে ভূমি ও ভূমি সংস্কার ও স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নির্বাচনী কেন্দ্র রঘুনাথপুর গ্রামপঞ্চায়েতে একটি বিরাট জলা আছে, তার নাম নিশ্চিন্দপুর বাঁও। এই জলাশয়টি প্রায় একশো একরের বেশি। এটা অধিগ্রহণের জন্য দীর্ঘকাল ধরে

আমরা দাবি জানিয়ে আসছি। মালিক জমিদাররা অর্থাৎ পালচৌধুরীরা কৌশলে ঐ এলাকার সঙ্গতিপূর্ণ কয়েকটি মৎস্যজীবী পরিবারের মধ্যে ঐ জমি তিনবারে বিক্রি করে দিয়েছেন। এখন এ বছর তীব্র আন্দোলনের মধ্যে দাবি উঠেছে যে অধিগ্রহণ করা হোক। মালিকরা যে অধিগ্রহণের পক্ষে এমন একটা জনমত সেখানে তৈরি হয়েছে। এখন ঐ এলাকায় বসে একটা সিদ্ধান্ত করতে পারা গিয়েছে যে পুঁজি উঠিয়ে দেবার পর মালিকরা শতকরা ৩৫ শতাংশ এবং মৎস্যজীবীরা ৬৫ শতাংশ পাবেন। এই রকম অবস্থা যখন চলছে সেই সময় বি.জে.পি এস.ইউ.সি, কংগ্রেস সেই এলাকায় নিজেদের মাথা ঢোকাবার জন্য চেষ্টা করছে। তার সঙ্গে আই.পি.এফও আছে। তারা সেখানে মাথা ঢোকাবার চেষ্টা করছে মীমাংসার জন্য নয়, যাতে সেখানে লুঠপাট চালানো যায়। মুখে অবশ্য তারা অধিগ্রহণের কথা বলছেন। এখন সমস্ত জিনিসটা যাতে শান্তিপূর্ণ ভাবে হয় সেটা দেখা দরকার। এই হাউসে বি.জে.পি., আই.পি.এফ নেই, কিন্তু যারা আছেন তাদের দেখা উচিত এই ব্যাপারটা যাতে সঠিকভাবে হতে পারে। ওখানে সমস্ত মানুষকে কেন লুঠপাটের জন্য ঠেলে দেওয়া হয়েছে? আসলে সামনে পঞ্চায়েতের নির্বাচন, তাকে ফাটল ধরাবার জন্য এই জঘন্য ধরনের ষড়যন্ত্র করছেন। ওটা থেকে বিরত হোন, আসুন ওসব যাতে না হয় তার জন্য চেষ্টা করা হোক। কারণ আগুন জ্বলে উঠেছে। সেজন্য, মাননীয় অধ্যক্ষ মহাশয়, অধিগ্রহণ যাতে দ্রুত হয় সেজন্য দাবি জানাচ্ছি।

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী, মাননীয় অর্থ এবং ত্রাণ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়ার সাম্প্রতিক বন্যায় ব্যাপক ক্ষয়ক্ষতি হয়েছে, মানুষ এবং গবাদি পশু মারা গেছে, রাস্তা ঘাট নষ্ট হয়েছে, ঘর বাড়ি বন্যার জলে ধুয়ে মুছে গেছে। বহু বাড়িতে শীত বস্ত্র একেবারেই নেই। আরসা, বামনডিহায় সকলে সর্বহারা, ঘর নেই, থাকার কোনও ব্যবস্থা নেই। তারা মাত্র ১ কে.জি. চাল, ৪ কে.জি. গম এবং একটা করে ত্রিপল পেয়েছে। অন্যত্র স্কুল বাড়িতে থাকছে। অবিলম্বে তাদের ঘর বাড়ি মেরামতের জন্য যাতে টাকা পায় এবং অন্যান্য ত্রাণ সামগ্রী পায় তার ব্যবস্থা করা দরকার। অনেক ব্রিজ ভেঙ্গে গেছে, আমার বিধানসভা এলাকায় একটা ব্রিজ এমনভাবে ভেঙ্গেছে যে যে কোনও মুহূর্তে একটা বড় রকমের দুর্ঘটনা ঘটতে পারে, এমন কি প্রাণহানীরও সম্ভাবনা রয়েছে। তাই আমি মাননীয় মুখ্যমন্ত্রী , ত্রাণমন্ত্রী এবং পূর্তমন্ত্রীর দৃষ্টি আপনার মাধ্যমে আকর্ষণ করছি।

**শ্রী মহঃ আব্দুল করিম চৌধুরী ঃ** মিঃ স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ব্যাপারটি একটি মুসলিম পিপলের সেন্টিমেন্ট জড়িত আছে। স্যার, এই বামফ্রন্ট সরকার বলেছিলেন তিস্তা ক্যানেল প্রোজেক্ট ইমপ্লিমেন্ট করতে গেলে কোনও গ্রেভ ইয়ার্ডস, কবর স্থান পড়বে না রাস্তার মধ্যে। কিন্তু আজ দেখা যাচ্ছে যে ইসলামপুরের পাচুরিয়ার রাজবস্তিতে ৩/৪টি কবর স্থান পড়ে যাচ্ছে। প্রায় ১৫০০ কবর স্থান কাটার জন্য চেষ্টা করা হচ্ছে। এই চিঠি আমি পেয়েছি যার মেমো নং ৪০১, ডেটেড ২৮থ নভেম্বর, ১৯৯২, from subdivisional officer. Islampur

to Choudhury Md. Abdul Karim, M.L.A. A meeting will be held in the circuit House. Islampur at 2 P.M. on 4.12.92 on shifting of graveyards in Pachurasia (Gunjaria) for execution of Teesta Canal Project, district Magistrate, Uttar Dinajpur will preside over the meeting. You are requested to kindly make it convenient to attend the said meeting.-Subdivisional officer, Islampur." স্যার, আমাদের কবর স্থানগুলি তুলে দেবার জন্য এই যে প্রোগ্রাম নেওয়া হচ্ছে, কবরস্থানের শিফটিং হয় না। কবরস্থানে হাত দিলে ওখানকার গ্রামের লোকেরা সুইসাইড করবে, পুলিশের গুলির সামনে দাঁড়িয়ে তার মোকাবেলা করবে। আমি বিষয়টির প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় মুখ্যমন্ত্রী ইমিডিয়েটলি স্টেপ নিন, ক্যানেল ডাইভারসনের জন্য ১০ কিলোমিটার জায়গা আছে, সেখানে ডাইভারসনের চেষ্টা করুন।

**শ্রী বিমলকান্তি বসু :** স্যার, মাননীয় পরিবহন মন্ত্রী উপস্থিত আছেন। আমাদের উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের ব্যাপারে দুটি কথা মাননীয় মন্ত্রীর নজরে আনতে চাই, উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন ১৯৬০ সালের নিগম হিসাবে স্বীকৃতি পায়।

[12-20 — 12-30 P.M.]

দীর্ঘ ৩০ বছর ধরে পরিষেবামূলক সংস্থা হিসাবে কাজ করে যাচ্ছে এবং অত্যন্ত নিষ্ঠার সঙ্গে কাজ করে যাচ্ছে। কিন্তু সম্প্রতি উক্ত পরিবহন সংস্থার প্রশাসনের মধ্যে কিছু কিছু ত্রুটি বিচ্যুতি অত্যন্ত প্রকট হয়ে উঠেছে এবং সেটাই আমি মাননীয় পরিবহন মন্ত্রীর নজরে আনতে চাই। এমন কি এখানে দেখছি অর্থনৈতিক শৃঙ্খলা বলে কোনও কিছু নেই। দুর্নীতি আজকে সেখানে রন্ধ্রে রন্ধ্রে ঢুকে গেছে। আমরা বামফ্রন্টের পক্ষ থেকে বেসরকারিকরণ সংক্রান্ত যে সুনির্দিষ্ট নীতি গ্রহণ করেছি, বিদায় নীতি সংক্রান্ত যে সুনির্দিষ্ট নীতি গ্রহণ করেছি তাও সেখানে মানা হচ্ছে না। ঐ রাষ্ট্রীয় সংস্থায় বিভিন্ন কর্মচারীদের মধ্যে নোটিশ জারি করা হচ্ছে যে, তাঁদের অক্ষমতা দরুন চাকরি থেকে সরিয়ে দেওয়া হবে। আমি এরকম একটা নোটিশ মাননীয় মন্ত্রীর নজরে আনছি, তিনি অনুগ্রহ করে সেটা একটু দেখবেন। সেটা সরকারের গৃহীত নীতির সঙ্গে সামঞ্জস্যপূর্ণ নয়। কি করে জারি হল বুঝতে পারছি না। মেমো নং-৩০২২, ডোটেড ৪/৫/৯২ একজন গ্রেড ড্রাইভারকে দেওয়া হয়েছে। এইভাবে অনেক কর্মচারীকেই অক্ষমতার কারণ দেখিয়ে চাকরি থেকে সরিয়ে দেওয়ার চেষ্টা হচ্ছে। ঐ গ্রেড ওয়ান ড্রাইভারটি ট্রান্সপোর্ট বাস চালাবার সময় সামান্য আহত হয়েছিলেন, তারপর থেকে তাঁকে হালকা কাজ করতে দেওয়া হয়েছিল। এখন তাঁকে বলা হচ্ছে—ভাষাটাও ভাল নয়—আপনি ঐ কাজ করার ক্ষমতা হারিয়ে ফেলেছেন, কাজেই আপনার কাজ করা সংস্থার পক্ষে ক্ষতিকর। ভদ্রলোক দীর্ঘদিন ধরে সুনামের সঙ্গে গাড়ি চালিয়েছেন, কাজ করেছেন এবং গাড়ি চালাতে গিয়েই তিনি আহত হয়ে গাড়ি চালাতে অক্ষম হয়ে পড়েছেন। এখন তাঁকে চিঠি দেওয়া হয়েছে। এটা অত্যন্ত লজ্জাজনক। তাই আমি বিষয়টির প্রতি মন্ত্রী মহোদয়ের দৃষ্টি

আকর্ষণ করছি। আমার মনে হয় এই কাজ সরকারকে হেয় করার জন্য করা হচ্ছে, এর পেছনে কোনও চক্রান্ত আছে। ওখানে কর্মচারিদের সি.আই.টি.ইউ. প্রতিষ্ঠিত যে ইউনিয়ন আছে তারাও এতে আপত্তি জানিয়েছে। এম.ডি. এই চিঠি দিয়েছেন। আমি জানি না তিনি নিজ ইচ্ছায় এই চিঠি দিয়েছেন কিনা, বোর্ডে এই চিঠি গৃহীত হয়েছিল কিনা। মাননীয় মন্ত্রী এখানে উপস্থিত আছেন, আমার তাঁর কাছে অনুরোধ তিনি ব্যক্তিগতভাবে বিষয়টির প্রতি একটু নজর দিন।

**শ্রী শ্যামল চক্রবর্তী :** স্যার, এটা ভালই হল, মাননীয় সদস্য প্রশ্নটা এখানে উত্থাপন করলেন। উনি বিষয়টা এখানে উল্লেখ করলেন এবং অবাক হলেন। কিন্তু রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশনগুলিতে বহুদিন ধরে একটা স্বীকৃত প্রথা চালু আছে এবং সেটা নতুন কিছু নয়। এর সঙ্গে কেন্দ্রীয় সরকারের বর্তমানে গৃহীত নীতির কোনও সম্পর্ক নেই। বিগত প্রায় ১০ বছর ধরে রাষ্ট্রীয় পরিবহন সংস্থা গুলির ক্ষেত্রে একটা পদ্ধতি চালু আছে—কর্মচারিদের কিছু পদে ডিসএবিলিটি রিটায়ারমেন্ট বা অক্ষমতাজনিত অবসর গ্রহণ প্রথা চালু আছে। বিশেষ করে রাষ্ট্রীয় পরিবহনের গাড়ি যাঁরা চালান সেই ড্রাইভারের সংখ্যা গাড়ি প্রতি নির্দিষ্ট আছে। একজন ড্রাইভার যদি গাড়ি চালাতে না পারেন তাহলে তার বদলে দ্বিতীয় কোনও পোস্ট স্যাংশন হয় না। ফলে একজন গাড়ি না চালালে একটা গাড়ি বসে থাকে। এটা শুধু নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্টের ক্ষেত্রেই নয়, সমস্ত রাষ্ট্রীয় পরিবহন সংস্থার ক্ষেত্রেই প্রযোজ্য। ইউনিয়নগুলি এই নীতি মেনে নিয়েছে, এতে তাদের কোনও আপত্তি নেই। এই নীতি গৃহীত না হলে রাষ্ট্রীয় পরিবহন শিল্প সংস্থাগুলির স্বার্থ ভয়ঙ্করভাবে বিঘ্নিত হবে। এটা দু এক জনের ব্যক্তিগত ব্যাপার নয়। যদি কেউ অক্ষম হয়ে পড়েন এবং বাস চালাতে না পারেন তাহলে তাঁর জন্য নির্দিষ্ট বাসটি বসে থাকে। সেটা যাতে না হয় সেজন্য এরকম ব্যবস্থা করা হয়েছে। তবে যিনি অক্ষমতাজনিত অবসর গ্রহণ করবেন তাঁর বাড়িতে বা পরিবারে যদি কোনও কর্মক্ষম ব্যক্তি থাকেন তাহলে তাকে তাঁর বদলে চাকরি দেওয়া হয়। অথবা তা যদি না থাকে তাহলে তাঁকে প্রচুর পরিমাণ টাকা দেওয়া হয়। অবশ্যই টাকা দেওয়ার একটা নির্দিষ্ট পদ্ধতি আছে। কোথায় কত বছর কিভাবে চাকরি করেছেন, আর কত বছর বাকি আছে ইত্যাদি হিসাব করে টাকা নির্দিষ্ট করা হয়। এবং কি কি সুযোগ সুবিধা পাবেন সেটা নির্দেশ করা আছে। সেটা ইউনিয়নের সঙ্গে বসে, রেকগনাইজড ইউনিয়নের সঙ্গে বসে নেগোশিয়েট করে সেটা ফাইনাল করা হয়েছিল এবং ক্যাবিনেট থেকে এটা পাস করা হয়েছিল ১৯৮৩-৮৪ সালে। এটা একটা পুরাণ প্রথা। স্টেট ট্রান্সপোর্টের স্বার্থের দিকে লক্ষ্য রেখে এটা করা হয়েছিল।

**শ্রী বিমলকান্তি বোস :** এই জাতীয় ব্যবস্থা যদি থেকে থাকে আমি জানতাম না। কিন্তু সাম্প্রতিক কালে প্রায় ১৫০ জনকে এই রকম নোটিশ দেওয়া হয়েছে বলেই আমার মনে প্রশ্ন জেগেছে। একজন ড্রাইভার যদি বাস চালাবার ক্ষমতা হারিয়ে ফেলেন তাহলে তার পরিবারের কাউকে নেওয়া যেতে পারে, এটা একেবারে যিনি অক্ষম হয়ে পড়েছেন তাদের

ক্ষেত্রে কিন্তু আমি যে কেসটার কথা বলছি তিনি হাল্কা ডিউটি করছিলেন।

**শ্রী শ্যামল চক্রবর্তী :** কোনও একটা পোস্টে তো তাকে চাকরি করতে হবে। সেই ড্রাইভার যদি অন্য পোস্টে কাজ করেন তাহলে তার জন্য স্যাংশন দরকার, সেখানে যদি ক্যান্ডিডেট বলে যে হাল্কা ডিউটি করব, সেই হাল্কা ডিউটির পোস্ট তো খালি থাকতে হবে যদি তা খালি থাকে তাহলে তাকে নেওয়া যেতে পারে কিন্তু তার বদলে তো আমাকে ড্রাইভার নিতে হবে। কিন্তু নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনে কোনও ভ্যাকেন্সি নেই তাকে কোন জায়গায় নেব?

**শ্রী বিমলকান্তি বোস :** আমি বলছিলাম এই গ্রেড ওয়ান ড্রাইভার গ্যারেজ ড্রাইভারের কাজ করছিল।

**(এ ভয়েস—এই রকম ভাবে কথোপকথন কতক্ষণ চলবে?)**

**মিঃ স্পিকার :** নো ডিবেট। মন্ত্রী মহাশয় যদি ইচ্ছা করে জবাব দেন, আমি কি করতে পারি, এটা তাঁর ডিসক্রিশনের ব্যাপারে।

**শ্রী তপন হোড় :** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিল্প মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টা হচ্ছে আহমেদপুর সুগার মিলে প্রতি বছর নভেম্বর মাসে আখ মাড়াই করা হয়, মিলটিকে চালু করা হয়। এই বছর নভেম্বর মাস চলে গেল কিন্তু মিলটি এখনও পর্যন্ত চালু হল না। অথচ আনন্দবাজার এবং অন্যান্য কাগজে দেখছি মিলটিকে বেসরকারিকরণের ব্যবস্থা চলছে। এর ফলে আখ চাষী এবং ঐ মিলের ৮৭৪ জন কর্মচারীর মধ্যে একটা বিভ্রান্তির সৃষ্টি হচ্ছে। এই সম্পর্কে বলি যে ঐ মিলে ৮৭৩ কুইন্টাল চিনি এখনও মজুত আছে, যার আর্থিক মূল্য ৩৭ লক্ষ টাকা। অথচ গত বছর কর্মচারিরা ১৭ লক্ষ টাকা তাদের বকেয়া পাননি। এই বছর চাষীদের কাছ থেকে আখ না কেনার জন্য আখ মাঠেই শুকিয়ে যাচ্ছে। এর ফলে ৪২ লক্ষ টাকার ক্ষতি চাষীদের উপর চাপছে এবং মিলের আধুনিক যন্ত্রপাতি সব নষ্ট হয়ে যাবার সম্ভাবনা দেখা দিয়েছে। এর ফলে অনিশ্চিত অবস্থার মধ্যে চাষীরা পড়ছে। অন্যদিকে শ্রমিকদের যে বকেয়া ১৩ লক্ষ টাকা তৃতীয় বেতন কমিশনের জন্য প্রাপ্য টাকা, সেই টাকাও পাওয়া যায় নি। অথচ ৩৭ লক্ষ টাকার চিনি ওখানে মজুত রয়েছে এবং চাষীদেরও এই অবস্থা চলছে।

[12-30 — 12-40 P.M.]

**শ্রী প্রবীর ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র রামচন্দ্র পুর এলাকায় একটা কাঠের ব্রিজ ছিল বিদ্যাধরী নদীর উপর। গত ছয় মাস হলে সেই ব্রিজটি ভেঙে পড়েছে। এর ফলে দেড় লক্ষ মানুষ মূল শহর থেকে বিচ্ছিন্ন হয়ে পড়েছে। এই সম্পর্কে মন্ত্রী মহাশয়কে বারবার বলা

হয়েছে। সয়েল টেস্ট হওয়া সত্ত্বেও ব্রিজ রিপেয়ার এর কাজ এখনও আরম্ভ করা হয় নি, আমি আবেদন করছি অবিলম্বে ব্রিজটি সংস্কার করা হোক

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা খবরের কাগজে কংগ্রেসের প্রাক্তন কেন্দ্রীয় মন্ত্রীর বিবৃতি দেখেছি। তিনি বলেছেন, কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গ সরকারকে যেন আর্থিক সহায়তা না দেন। আমাদের প্রাপ্য যে ৭১ কোটি টাকা, সেই টাকা যেন না দেন এবং আমাদের কোনও পরিকল্পনার জন্য টাকা যেন না দেন। স্যার, এর আগে অষ্টম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী ৩২৫ কোটি টাকা পশ্চিমবঙ্গ সরকারকে দেয়নি। স্যার, আপনি জানেন, কংগ্রেসের এক প্রাক্তন প্রধানমন্ত্রী এই রাজ্যে এসে ঘোষণা করেছিলেন ১ হাজার ৭ কোটি টাকা পশ্চিমবঙ্গকে দেবেন। তার শতকরা ৫ ভাগ টাকা এখন পর্যন্ত পাওয়া গেছে কিনা সন্দেহ, যদিও ৮ বছর পেরিয়ে গেছে। আমি জিজ্ঞাসা করতে চাই, এতে করে পশ্চিমবাংলার কংগ্রেসের কোন লাভ হয়েছে? উনি কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করেছেন পশ্চিমবঙ্গ সরকারকে ৩৫৬ ধারা প্রয়োগের জন্য। এই অপকর্ম কেন্দ্রের কংগ্রেস সরকার বহুবার করেছিলেন। কিন্তু কেন্দ্রের কংগ্রেসের হাল কি হয়েছে? তাদের সংখ্যাগরিষ্ঠতা পর্যন্ত নেই। বহু রাজ্য তারা কায়েম হয়েছিল। কিন্তু একের পর এক হাত ছাড়া হয়ে গেছে। পশ্চিমবঙ্গে তারা ৩৫৬ ধারা বারবার প্রয়োগ করেছিল। কিন্তু সেই কংগ্রেস এর এখন পশ্চিমবঙ্গে মাত্র ৪২ টি আসন। যতই তারা অপকর্ম করছে, পশ্চিমবঙ্গের মানুষ তাদের উচিত শিক্ষা দিচ্ছে। আমি তাই জিজ্ঞাসা করি, আপনারা চোখ খোলা রেখে চলেন তো? কয়েকদিন আগে নিশ্চয়ই দেখেছেন, লক্ষ লক্ষ মানুষের গণস্রোত পশ্চিমবঙ্গের বিভিন্ন দিক থেকে ধেয়ে আসছে। আপনারা চ্যালেঞ্জ করেছিলেন পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারকে খারিজ করব। সেদিন পশ্চিমবঙ্গের সেই মানুষের মেজাজ কিছুটা দেখেছেন। আজকে অনাস্থা প্রস্তাব দিয়েছেন। বাংলায় একটা প্রবাদ আছে, বামন হয়ে চাঁদে হাত দেওয়া। আজকে কংগ্রেস দল পশ্চিমবাংলার মানুষ থেকে বিচ্ছিন্ন, ধিকৃত, ঘৃন্য। পশ্চিমবাংলার মানুষ তাদের ছুঁড়ে ফেলে দিয়েছে। ওরা আজকে চাইছেন, মানুষের রায়কে অগ্রাহ্য করে, কেন্দ্রে ওদের যে কংগ্রেস সরকার আছে সেই কংগ্রেস সরকারকে দিয়ে আমাদের যে ন্যায্য প্রাপ্য তা থেকে বঞ্চিত করা এবং অন্যায়ভাবে ৩৫৬ ধারা প্রয়োগ করা, তাই বলছি, বামন হয়ে চাঁদে হাত দেওয়া। ওদের আস্পর্ধা পশ্চিমবঙ্গের লক্ষ লক্ষ মানুষের গণস্রোতে ভাসিয়ে নিয়ে চলে যাবে, চিহ্ন থাকবে না।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রী সভার সমস্ত সদস্যের এবং আপনার মাধ্যমে কেন্দ্রীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই মুহূর্তে শুধু পশ্চিমবঙ্গ নয়, গ্রাম ভারতবর্ষের সর্বত্র কৃষির ক্ষেত্রে গভীর সংকট দেখা দিয়েছে। এটা পশ্চিমবঙ্গের ক্ষেত্রে বিচ্ছিন্ন ঘটনা নয়। হঠাৎ করে এই গৃহীত সিদ্ধান্তে বাংলার লক্ষ লক্ষ কৃষক সার না পাওয়ায় সংকটের মুখে পড়েছে। আমরা জানি, ভারতবর্ষের অর্থনীতিকে কেন্দ্রের বন্ধু সরকার বামপন্থীদের সাথে যেটা তৈরি হয়েছিল ভি.পি.

সিং-এর নেতৃত্বে সেই ১১ মাসের সরকার ছারখার করে দিয়েছিল। তারই অবশ্যম্ভাবী ফলস্বরূপ অর্থনীতিকে চাঙ্গা করার জন্য ভরতুকি নির্ভর অর্থনীতিকে বাতিল করতে হয়েছে। কিন্তু ঐ ভর্তুকি অর্থনীতিকে বাতিল করে দিয়ে হঠাৎ করে সারের উপর ভরতুকি তুলে দেওয়া, এটা বোধ হয় বর্তমানের ঐতিহাসিক প্রেক্ষাপটে প্রয়োজন আছে। আমি বলতে চাই, পশ্চিমবঙ্গের কৃষি দপ্তর এবং স্বরাষ্ট্র দপ্তর কেন্দ্রীয় সরকারের কৃষি দপ্তরের গৃহীত নীতিকে এখানে ফলপ্রসূ করছেন না। ফলে বিগ ডিলার্স, পুলিশ এবং মজুতদাররা মিলিতভাবে মজুতদারি চক্র করেছে। একদিকে ভরতুকি তুলে দেবার জন্য পটাশ এবং গ্রোমোরের দাম এবং রাজ্য সরকার কৃষি দপ্তরের চূড়ান্ত অবহেলা এবং অপদার্থতা এবং স্বরাষ্ট্র মন্ত্রীর এনফোর্সমেন্ট ডিপার্টমেন্টের অবহেলা সার সঙ্কটকে তীব্রতর করেছে। আমি তাই আবেদন করব, যেহেতু আলু চাষীরা তীব্র সঙ্কটের মধ্যে পড়ে চাষে মার খাচ্ছে এবং আগামী মাস থেকে বোরো চাষও শুরু হয়ে যাবে, তাই অবিলম্বে এর প্রতিকারের উদ্দেশ্যে একটি সর্বদলীয় প্রতিনিধি দল দিল্লিতে কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হোক।

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি সাম্প্রতিক গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার বিশেষ করে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, রাজ্যে শিক্ষা-ব্যবস্থার উপর সরকার একটি কমিশন বসিয়েছিলেন—অশোক মিত্র কমিশন। সেই কমিশনের বেশ কিছু সুপারিশ নিয়ে সারা রাজ্যে একটা বিতর্কের ঝড় উঠে গেছে। বিভিন্ন ছাত্র এবং শিক্ষা সংগঠন রিপোর্টের বিভিন্ন অংশ নিয়ে তাদের আপত্তি জানিয়েছেন। আমি মনে করি, এইরকম একটা গুরুত্বপূর্ণ বিষয় নিয়ে এই বিধানসভায় আলোচনা হওয়া দরকার এবং সরকার এই সুপারিশগুলি রূপায়ণ করবার বিষয়ে কি ভাবছেন বা কি ব্যবস্থা নিতে চলেছেন সেটা এই সভাকে জানানো দরকার। আমি তাই অনুরোধ করছি, আপনি এই বিষয় নিয়ে আলোচনার সুযোগ করে দিন যাতে মন্ত্রী এবং সরকার এই বিষয়ে কি ভাবছেন সেটা এই সভা অবহিত হতে পারেন।

**श्री ममताज हसन :** माननीय स्पिकार साहब, में इस सभा का ध्यान इन्डियान आयरनं एन्ड स्टील कम्पानी की ओर ले जाना चाहता हुँ, जो इस्को के नाम से जाना जाता हे। जो हमारे हिरापुर कनस्टीयुयेन्सी मे पड़ता हे। सर, मैं आगे भी मैं इस हाउस मे ही रहे अन्याय की ओर दिलाया था। डाय इन हारेन्श जो सुप्रीम कोर्ट का आदेश हे। मगर इन्डियन आयरन एन्ड स्टील कम्पानी मे इसे भी अन्देखा किया जाता है। जिससे अनेक प्रबलेम हौता है। कहा जाता है वही आदमी इसके यौग्य

[12-40 — 12-50 P.M.]

**শ্রী সৌগত রায় :** স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ

করছি। নদীয়া জেলার অবস্থা স্যার, পাঞ্জাবের চেয়েও খারাপ হয়ে দাঁড়িয়েছে। এমন অবস্থা দাঁড়িয়েছে নদীয়াকে যদি ডিস্টার্ব এরিয়া অ্যাক্টে উপদ্রুত অঞ্চল হিসাবে ঘোষণা না করা হয় তাহলে নদীয়ার সাধারণ মানুষ তাদের জীবন এবং সম্পত্তি নিয়ে থাকতে পারবেন না। আপনারা কাগজে দেখেছেন গতকাল রানাঘাটে কি হয়েছে। সেখানে আই.পি.এফ সমর্থন করে তাকে কেউ হত্যা করেছিল, তাদের তাড়া করে ফাইভ হেড টু ডেথ হয়েছে। আইন-শৃঙ্খলা আছে? নদীয়ার ঘটনায় বুঝুন। কৃষ্ণনগর এবং অল ওভার নদীয়ায় একটার পর একটা খুন হচ্ছে, কখনও আই.পি.এফ. কখনও সি.পি.এম(এল), কখনও কংগ্রেস। হাউসে আলোচনা হয়েছে, ২৭ তারিখে জয়ন্ত দাস এবং আরও মারা গিয়েছে। নকশাল করত নরেশ সাহা, সে সি.পি.এম-এর দিকে চাচ্ছিল, সি.পি.এম-এর লোকজন তাকে মার্ডার করেছে। নদীয়া জেলা একে বর্ডার এরিয়া, সেখানে ক্রাইম হচ্ছে স্মাগলিং চলছে। কৃষ্ণনগর, রানাঘাট, শান্তিপুর এবং বগুলাই এই সমস্ত বর্ডার এরিয়ায় কোনও আইন-শৃঙ্খলা নেই। পাঞ্জাবে যা খুন হচ্ছে তার চেয়ে বেশি খুন হচ্ছে এই সমস্ত অঞ্চলে। অবিলম্বে এখানে ৩৫৫ ধারা ব্যবহার করে উপদ্রুত অঞ্চল হিসাবে ঘোষণা করা হোক।

**শ্রী নিত্যানন্দ অধিকারী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচন কেন্দ্র বারনিস গ্রামে ৯ মাসের শিশু পুত্র সহ বারনিস গ্রামে গৃহবধূ শান্তিবালাকে তার শ্বশুরবাড়ির লোকেরা খুন করেছে। ১৫ই অক্টোবর শ্বশুরবাড়ির লোকেরা রটনা করে দিল শিশুপুত্রসহ শান্তিবালা নিরুদ্দেশ হয়েছে। কিন্তু প্রতিবেশিদের চেষ্টায় পরে তাদের পুকুর থেকে শান্তিবালা এবং শিশুপুত্রকে মৃত অবস্থায় পাওয়া গেল। ১৮ই অক্টোবর তারিখে শান্তিবালার পিতা ময়নাগুঁড়ি থানায় গিয়েছিল। ময়নাগুঁড়ি থানা থেকে জলপাইগুড়ি এই সুদীর্ঘ ২৭ কি.মি রাস্তা অতিক্রম করে শান্তিবালার ময়না তদন্তের রিপোর্ট যেতে দেড় মাস অতিক্রান্ত হয়ে গেল। আজকে পুলিশকে তাগাদা দেওয়া হচ্ছে কিন্তু পুলিশ নিষ্ক্রিয়। এই ঘটনাটা ওভারল্যান্ড কাগজে গত ২৩ শে নভেম্বর তারিখে এবং গত পরশু দিন ৩০শে নভেম্বর তারিখে দুবার বেরিয়েছিল। তাদের তদন্ত আমাদের তদন্তের সঙ্গে মিলে যাচ্ছে। অতীতে একজন দেশপ্রিয় সমাজসেবী উপেন দাস খুন হয়। এই এলাকায় সমাজবিরোধীরা বহাল তবিয়তে আছে। এই সমস্ত ধর্মীয় সংগঠনের নামে এই যে কার্যকলাপ এইগুলি অন্ধকারের কার্যকলাপ। আমি স্বরাষ্ট্রমন্ত্রীকে অনুরোধ করব এখানকার পুলিশি ব্যবস্থা যেন ত্বরান্বিত হয়। চারিদিকে যখন বধূহত্যা এবং নারী নির্যাতন বন্ধ করার চেষ্টা হচ্ছে, যেখানে আমাদের রাজ্যের প্রশাসনের তরফ থেকে সাহায্যের প্রতিশ্রুতি দেওয়া হচ্ছে সেখানে এই ধরনের কাজকে কিছুতেই বরদাস্ত করা যায় না।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদহ জেলার মঙ্গলবাড়িতে একটা এফ.সি.আই.-এর গুদাম আছে। সেই গুদাম থেকে সারা জেলার খাদ্য সরবরাহ করা হয়। সেখানে একটা আই.এন.টি.ইউ.সি-র ইউনিয়ন আছে, সেখানে ১৫০ জন লোক কাজ করে। সেখানে মাঝে

াঝে শ্রমিকরা কাজ বন্ধ করে দেয়। তারা ডিলারদের থেকে ৫০ টাকা করে আগে নিত পরে াবার ৭৫ টাকা করে ধার্য করে। এই ব্যাপার নিয়ে গন্ডোগোল। সেই কারণে সকলে মিলে এবং সেখানে মন্ত্রী মহাশয়ের যে লোকজন আছে তাদের নিয়ে একটা সভা করা হয় এবং সই সভা ১৫০ টাকা করে দেওয়া হবে ঠিক করে দেওয়া হয়। কয়েকদিন আগে ডিস্ট্রিবিউটরের াছে—এটা পাওনা নয়, উপরি—বকশিসের নামে উপরি, ঘুষ, এটা দিতে হয়—এটা তারা ায়। এটা পেলে তবে তারা লোড করে। এফ.সি.আই.-এর কাছ থেকে তারা পয়সা পায়. তারা আবার ডিম্যান্ড করছে যে তাদের চারশো টাকা দিতে হবে। এটা আই.এন.টি.ইউ.সি. ইউনিয়ন। ডিস্ট্রিবিউটররা বলছে তারা চারশো টাকা দিতে পারবে না। তারা বলছে, তারা মাল তুলবে না। ১৫ দিন ধরে এই অবস্থার ফলে মালদহের লোকেরা রেশন পাচ্ছে না, তারা গম িনি কিছুই পাচ্ছে না। এতে কংগ্রেসের কোনও মাথাব্যথা নেই। মালদহ এতবড় একটা শহর. এখানে এফ.সি.আই.-এর গোডাউন, এখানে ডি.এম. থাকে না। এটাকে স্টেট গভর্নমেন্ট টেকআপ করেছে বলে আমরা শুনেছি। কিন্তু কিছুই তো হচ্ছে না। এখানে ৩০ লক্ষ লোকের াস, তারা খাদ্য থাকা সত্ত্বেও কিছু পাচ্ছে না। আমি খাদ্যমন্ত্রীর কাছে দাবি করছি, এই াভাকে তিনি অবহিত করুন। তিনি একটি স্টেটমেন্ট এখানে দিন। এই অবস্থা কি চলবে, লোকে কি না খেয়ে থাকবে?

**মিঃ স্পিকার :** একটা ঘোষণা আছে। আগামী ৫ তারিখে, শনিবার দিন আমাদের বিধানসভা প্রাঙ্গনে একটা সেমিনার হবে। The Commonwealth parliamentary Association West Bengal Branch in Collaboration with UNICEF will hold seminor on Universal Primary Education with people's Representatives on Saturday, the 5th December, 1992 at 10-00 a.m. in the Assembly House. আপনাদের অনুরোধ করা হচ্ছে সেখানে উপস্থিত থাকার জন্য। দুপুরে একটা লাঞ্চের ব্যবস্থা আছে। আপনারা কার্ড পাবলিকেশন কাউন্টার থেকে নিয়ে নেবেন।

## ZERO HOUR

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যের চিকিৎসা ব্যবস্থার জন্য বাইরে থেকে বহু লোক এরাজ্যের হাসপাতালগুলিতে চিকিৎসা করাতে আসতেন। কিন্তু সেই ব্যবস্থা আমাদের এখন নেই। আমরা পিছুতে পিছুতে সবচেয়ে শেষে এসেছি। এখন আমাদের রাজ্যের লোকেরা চিকিৎসার জন্য অন্য রাজ্যে যাচ্ছেন। কিন্তু গরিব লোকেরা, যারা খুব অসহায় অবস্থার মধ্যে আছে, যারা হাসপাতালের উপরে নির্ভরশীল, তাদের জন্য হাসপাতালে চিকিৎসার ব্যবস্থা কিছু নেই। হাসপাতালগুলিতে ওষুধপত্র নেই, কোনওকিছু পরীক্ষার ব্যবস্থা নেই, রোগীদের কুকুরে টেনে নিয়ে যাচ্ছে। চিকিৎসার ন্যূনতম সুযোগ-সুবিধা নেই। যেখানে হাসপাতালগুলিতে চিকিৎসা ব্যবস্থা ভেঙে পড়ছে, সেখানে স্বাস্থ্যমন্ত্রী চার্জ বাড়িয়ে দিলেন ফ্রি বেড তুলে দিয়ে। গরিব লোকেরা অসহায় অবস্থার মধ্যে পড়েছে। এই অবস্থায় আমরা দাবি করেছিলাম যে, এই ব্যাপারে বিধানসভায় একটি আলোচনা হোক। স্বাস্থ্যমন্ত্রী তা না করে এক

তরফাভাবে চার্জ বাড়িয়ে দিলেন। রোগীদের উপরে অতিরিক্ত বোঝা চাপিয়ে দিলেন। চিকিৎসার কোনও সুযোগ দিতে পারছেন না, অথচ চিকিৎসার চার্জ বাড়িয়ে দিলেন। আপনি মন্ত্রী মহাশয়কে বলুন অবিলম্বে চার্জ প্রত্যাহার করতে। রোগীরা যাতে বিনা পয়সায় চিকিৎসার সুযোগ-সুবিধা পেতে পারেন এবং বিধানসভায় আলোচনার ব্যবস্থা হয় তারজন্য আপনি মন্ত্রী মহাশয়কে বলুন।

[12-50—1-00 P.M.]

**শ্রী তপন হোড় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। সেটা হচ্ছে যে রাজ্য সরকারের ২১টি জুনিয়ার টেকনিক্যাল ডিপ্লোমা ইঞ্জিনিয়ারিং এবং ভোকেশন্যাল ট্রেনিং কোর্সের পাশ করা ছাত্রদের এক অনিশ্চিয়তা অবস্থার মধ্যে পড়তে হচ্ছে। এই দুই শিক্ষাক্রম এন সি অর্থাৎ ন্যাশনাল কাউন্সিল ফর ভোকেশন্যাল ট্রেনিংয়ের অ্যাপ্রেনটিসশিপের কোনও মর্যাদা রাজ্য সরকারের পক্ষ থেকে দেওয়া হয় নি। এরফলে ২১টি জুনিয়র টেকনিক্যাল পাশ করা ছাত্রদের একটা ভয়ঙ্কর অনিশ্চয়তা অবস্থার মধ্যে পড়তে হয়েছে। তারা আন্দোলন শুরু করেছে এবং আজকে বিধানসভা অভিযানে আসছে। বেলা ২টার সময়ে বিধানসভার প্রতিনিধিবর্গের সঙ্গে দেখা করতে চায়। আমি আপনার মাধ্যমে বলতে চাই যে, ওই ৪-৫ হাজার জুনিয়ার টেকনিক্যাল স্কুলের শিক্ষার্থীরা মুখ্যমন্ত্রীর কাছে ডেপুটেশন দিতে চান। আমার অনুরোধ ওদের স্মারকলিপিটা যদি নেন তাহলে খুব ভালো হয়।

**শ্রী আব্দুল সালাম মুন্সী :** (হাউসে অনুপস্থিত।)

**শ্রী সুকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ে খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তমলুক এবং হলদিয়া মহকুমায় হঠাৎ কয়েক হাজার লিটার কেরোসিন তেলের যে কোটা ছিল তা বন্ধ হয়ে যায়। এরফলে বিভিন্ন জায়গার চাষীরা বিক্ষুব্ধ হয়ে পড়েন এবং তাদের ১০-১২ টাকা দরে তেল বাইরে থেকে কিনতে হয়। আমি খাদ্যমন্ত্রীকে এই ব্যাপারে বিশেষভাবে অনুরোধ করছি, তিনি এই বিষয়ে বিশেষ জানেন না। সেইসঙ্গে আমি শক্তিবাবুকেও অনুরোধ করছি তিনিও যাতে এই ব্যাপারে একটু সহযোগিতা করেন।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে খাদ্যমন্ত্রী তথা মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। এক কথায় বলতে গেলে সারা পশ্চিমবঙ্গের রেশন ব্যবস্থা বলে কোনও বস্তুই নেই। প্রত্যেকটি জেলাতে, প্রত্যেকটি ব্লকে রেশন ব্যবস্থা সম্পূর্ণ ভেঙ্গে পড়েছে। রেশনের মাধ্যমে চাল এবং গম সরবরাহ করার ক্ষেত্রে সম্পূর্ণ ব্যর্থতার পরিচয় দিয়েছে। এই ব্যাপারে তারা কোনও পদক্ষেপই নিতে পারছে না। অথচ মাঝে মাঝেই খাদ্যমন্ত্রী এফ.সি.আই.কে গালমন্দ করছেন। সংবাদপত্রতে প্রায়ই বিবৃতি

দিয়ে বলছেন যে এফ.সি.আই.র জন্যই কিছু পাওয়া যাচ্ছে না। আসলে রাজ্য সরকার গ্রহণে পর থেকেই রেশনের এই অবস্থা। আসলে এই সরকার ঠিকমতো তুলতে পারছে না, লি করতে পারছে না অথচ রাজনৈতিকভাবে এটাকে কাজে লাগিয়ে কেন্দ্রের বিরুদ্ধে স্লোগা দিচ্ছেন। এই দপ্তর চূড়ান্তভাবে সাধারণ মানুষের স্বার্থ নিয়ে ছিনিমিনি খেলছে। প্রকিওরমেন্টে ক্ষেত্রে সম্পূর্ণ ব্যর্থ। যেখানে এটা একটা এসেন্সিয়াল কমোডিটিস বলে কথা তাই নিয়ে তা মুনাফা লুটছেন। একটা সংকটের সৃষ্টি করে কিছু লোক অর্থাৎ চোরাকারবারি, মজুতদাররা এ খাদ্য দপ্তরের সঙ্গে যুক্ত হয়ে ফায়দা লুটছে। কেন্দ্রের বিরুদ্ধে রাজনৈতির স্লোগান তু মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করছে। আসলে রেশনিং ব্যবস্থা সার্বিকভাবে ব্যর্থ। বাংলা প্রতিটি মানুষ যারা রেশনিং এলাকায় থাকেন তথা কলকাতা মহানগরীর এবং সম জেলাগুলিতে এবং স্ট্যাটুট্যারি রেশনিং এরিয়া এবং মডিফায়েড রেশনিং এরিয়ার সম জায়গাতেই এক তীব্র সংকটের সৃষ্টি হয়েছে। আপনারা শুনলে অবাক হয়ে যাবেন পঞ্চায়ে থেকে আদিবাসী তফসিলি মানুষদের জন্য আই.টি.ডি.পি. ব্যবস্থায় যে রেশন দেওয়ার ব্যবস্থ চালু আছে, সেই আদিবাসী তফসিলিরা আজকে রেশন এবং গম পাচ্ছে না।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার একটি ব্যক্তিগত কথ আপনার মাধ্যমে কংগ্রেসি বন্ধুদের কাছে জানাতে চাই। গত ১৬ই সেপ্টেম্বর দুইজন দুষ্কৃতকারী আমার বাড়িতে বোমা নিক্ষেপ করে। সেই বাড়িতে মহিলারাও থাকেন। এই পরিপ্রেক্ষিতে ১৯শে সেপ্টেম্বর দুইজন লোককে গ্রেপ্তার করা হয়, তারা হচ্ছেন সমাজবিরোধী। এদের মধ্যে একজনের বাবা হচ্ছেন কংগ্রেসের পঞ্চায়েতি সদস্য। যিনি কিনা ৪০ বার জেল খেটেছেন পকেটমারার জন্য, তাঁর ছেলেকে পুলিশ গ্রেপ্তার করার সঙ্গে সঙ্গে কংগ্রেসের একাংশ—অন্য একটি কংগ্রেসের অংশ তারা নিন্দা করেছে—যারা সুব্রতবাবুর দলের আই.এন.টি.ইউ.সি. করেন তারা থানা ঘেরাও করেন এবং বলেন যে আসামীকে গ্রেপ্তার করা চলবে না। তার পরে তাঁকে ছেড়ে দেওয়ার ব্যবস্থা হল। আমার বাড়িতে যে বোমা পড়ল সেই ব্যাপারে যে একটা এনকোয়ারী হবে সেটাও হল না, পুলিশ থমকে গেল। তাই আমি আপনার মাধ্যমে আবেদন করছি এই ব্যাপারটি দেখার জন্য। এই ব্যাপারে আমি কংগ্রেসের নেতা বরকত সাহেবের কাছে গিয়েছিলাম, আমার বাড়িতে বোমা পড়বে, আপনারা সেটা সমর্থন করবেন, কংগ্রেসের লোকেরা এটা করেছে, কংগ্রেসের ভয়ে থানা চুপ করে গিয়েছে। তাই আমি মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করব এটা সি.আই.ডি. দিয়ে একটা এনকোয়ারী করা হোক।

**শ্রী দীপক সেনগুপ্ত :** স্যার, বীরেনবাবু এই হাউসের একজন পুরনো সদস্য এবং শ্রদ্ধেয় ব্যক্তি। আজকে তাঁর বাড়িতে বোমা পড়েছে বলে যে অভিযোগ উঠেছে এ থেকেই বোঝা যাচ্ছে রাজনীতিতে বোমাবাজি উঠে আসছে ধীরে ধীরে। ওখানে যারা এই ঘটনা ঘটিয়েছেন তাদের দায়িত্ব নিশ্চয় এখানের কংগ্রেসিরা নিতে পারবেন না। কিন্তু প্রশাসনকে নিশ্চয় এই ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করতে হবে। একজন এম.এল.এ.-র বাড়িতে বোমা ফেলা হল, এই ব্যাপারে কংগ্রেস সদস্যদের উচিত একটা কিছু বলা, যদি না বলেন তাহলে বোঝা

হয়েছে যে, গোর্খাল্যান্ড হয়ে গেছে। কারণ আমরা জানি এর আগে যখন মুভমেন্ট চলছিল আপনাদের কমরেডরা বলেছিলেন কাঞ্চনজঙ্ঘা সাক্ষী থেকে দেশের জন্য লড়ছে কারা। কিন্তু প্রয়াত প্রধানমন্ত্রী শ্রী রাজীব গান্ধীর দৌলতে দার্জিলিং পশ্চিমবাংলা থেকে বিচ্ছিন্ন হয় নি কিন্তু এবারে বিচিত্র অভিজ্ঞতা হল, দার্জিলিংয়ে পশ্চিমবাংলার চিহ্নমাত্র নেই। সেখানে যত ট্যুরিজম আছে তাতে লেখা আছে ডি.জি.এইচ.সি ট্যুরিজম। ডি.জি.এইচ.সি. ট্যুরিজম লেখা আছে অর্থাৎ নট ট্যুরিজম ডিপার্টমেন্ট, গভর্নমেন্ট অফ ওয়েস্টবেঙ্গল। ডি.জি.এইচ.সি.র যিনি চেয়ারম্যান তাঁর চলাফেরা দেখলে মনে হয় যেন ভারতবর্ষের প্রধানমন্ত্রী মুভ করছে। যদি কেউ বেড়াতে যেতে চায় বলা হচ্ছে কনট্যাক্ট ডি.জি.এইচ.সি। সবটাই পশ্চিমবাংলা সরকার বিরোধী মনোভাব।মাননীয় মন্ত্রীরা যদি থাকতেন তাহলে জানতে চাইতাম এবং বলতাম যে যেভাবে দার্জিলিং হিল এরিয়া চলছে আবার যে কোনও মুহূর্তে মুভমেন্ট স্টার্ট হতে পারে। অবিলম্বে এই সম্বন্ধে ব্যবস্থা নেওয়ার জন্য পশ্চিমবঙ্গ সরকারের কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী দেবেশ দাস :** আমার নির্বাচনী এলাকায় বেঙ্গল পটারী কারখানা আছে। আজকে এই মুহূর্তে বেঙ্গল পটারির শয়ে শয়ে শ্রমিক কর্মচারী সিধু কানু ডহরে বাধ্য হয়ে অবস্থান করছেন। কেন্দ্রীয় সরকারের রাষ্ট্রায়ত্ত কারখানা সম্পর্কে দৃষ্টিভঙ্গি কি তা এই কারখানার অবস্থা দেখলেই বোঝা যায়। এই কারখানাকে লাভজনক করবার জন্য ৯ কোটি টাকার প্রয়োজন কিন্তু কেন্দ্রীয় সরকার টাকা দিলেন না। না দিয়ে বন্ধ করে দিলেন। যেখানে মাইনে দিতেই ১১৫ কোটি টাকা খরচা হয় অথচ সেখানে লাভজনক করবার জন্য যে ৯ কোটি টাকার প্রয়োজন তা দিলেন না। আজকে শ্রমিক, কর্মচারিরা কেন্দ্রের শিল্পনীতির প্রতিবাদ করছেন। সেখানে আই.এন.টি.ইউ.সি এবং সিটু প্রত্যেকে আছেন। কংগ্রেস নেতাদের কাছে অনুরোধ যে, আপনারা একটু মেরুদণ্ড সোজা করে দাঁড়ান। কেন্দ্রের শিল্পনীতির প্রতিবাদ করুন।

**শ্রী মানবেন্দ্রনাথ মুখার্জি :** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে এই সভার প্রতি আমি দৃষ্টি আকর্ষণ করছি। এই রকম একটা বিষয় নিয়ে যেখানে বিরোধীপক্ষ এবং আমরা এক হয়ে দাঁড়িয়ে এই কথাই বলতে পারি এবং মাননীয় সদস্য শ্রী দেবেশ দাস মহাশয় একটু আগেই বলেছেন বেঙ্গল পটারির কথা। আপনি নিশ্চয় জানেন শিলিগুড়িতে এন.এফ. রেলওয়ের লোকোশেড যেটা ছিল সেটাকে বন্ধ করে দেওয়া হয়েছে এবং মাস কয়েকের মধ্যেই আলিপুরদুয়ারের লোকোশেড বন্ধ করে দেওয়া হবে। এমনি লোকো ইঞ্জিন ডিজেল চালু হওয়ায় আমাদের কোনও আপত্তি নেই। আমাদের আপত্তি হচ্ছে ওখানকার বন্ধ লোকো শেডের শ্রমিক-কর্মচারিরা জানে না তাদের কাজের ভবিষ্যত কি হবে। আপনি নিশ্চয় জানেন স্যার, ইতিমধ্যে কেন্দ্রীয় সরকার ঘোষণা করেছেন, পরিবহন এবং এনার্জি ছাড়া অন্য কোনও দপ্তরের শিল্পের ক্ষেত্রে ভরতুকি দেওয়াটা বন্ধ করে দেবেন। ইতিমধ্যে এর ফল ফলছে। স্যার, আপনি দেখেছেন নিশ্চয় যে গত বছরের তুলনায় এই বছর অর্থাৎ রানিং ইয়ারে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে যে ভ্যাকেন্সি অ্যানাউন্সড করা হয় তার পরিমাণ ১৫.৮ পারসেন্ট কমেছে।

একেই এন.টি.সি.র ১৪টি কারখানা বন্ধের দরুন, পশ্চিমবাংলায় ব্রেথওয়েটের মতো হেভি ইঞ্জিনিয়ারিং কারখানা বন্ধ হতে যাচ্ছে। আমরা দাঁড়িয়ে এক হয়ে এই কথাগুলো বলতে পারি কিনা (**শ্রী সৌগত রায় ঃ এখনও বন্ধ হয় নি।**) বন্ধ হয়ে যাবে। (**শ্রী সৌগত রায় ঃ এখনও বন্ধ হয় নি।**) আচ্ছা ঠিক আছে, আপনার কথাই মেনে নিলাম যে বন্ধ হয় নি। কিন্তু বন্ধ হয়ে যাওয়ার সম্ভাবনা থাকলে এক হয়ে দাঁড়িয়ে বলবেন তো? এক হয়ে দাঁড়িয়ে বলুন এই আবেদন আমি করছি। (**শ্রী সৌগত রায় ঃ বন্ধ হলে আপনাদের সাথে এক হয়ে বলব, মিছিল করব।**) এর জন্য আপনাকে আমি সাধুবাদ জানাচ্ছি। এর জন্য আপনাকে আমি একটা সামান্য অনুরোধ করি, সি.পি.এমের একটা মৃত্যুঘন্টা বার করেছেন, পাশে মনমোহন সিংহের একটা মৃত্যুঘন্টা বার করুন না। (**শ্রী সৌগত রায় ঃ আপনাদের গলায় বেঁধে দেব।**) আমাদের গলায় কেন বাঁধবেন? কেন্দ্রীয় সরকারের শিল্পনীতির গলায় বাঁধুন। সে বাঁধার সাহস যদি না থাকে নিজের গলায় বেঁধে ঘুরে বেড়ান। প্রথমত হচ্ছে এই, স্যার, কেন্দ্রীয় সরকারের নীতির ফলে রাজ্যের শিল্পগুলো বন্ধ হচ্ছে। ওদের সলিউশন হচ্ছে, সি.পি.এম বাংলা ছাড়ো। কেন আই.এম.এফ ভারত ছাড়ো বলার সাহস নেই? সি.পি.এম বাংলা ছাড়ো বলেছে, আই.এম.এফ ভারত ছাড়ো বলার সাহস নেই। সি.পি.এমের বিরুদ্ধে, বামফ্রন্টের বিরুদ্ধে মৃত্যুঘন্টা বার করবেন যারা কলকারখানা বন্ধ করে শ্রমিক-কর্মচারিদের অনাহারের দিকে ঠেলে দিচ্ছেন তাদের বিরুদ্ধে ঘন্টা বার করবেন না? যদি মেরুদন্ড থাকে প্রতিবাদ করুন। (**শ্রী সৌগত রায় ঃ আপনাদের মেরুদন্ড আছে?**) আপনি মশাই কি বলেন? কার বাড়িতে ডিনার খেতে যান আমরা জানি। আপনি একজন বিদেশি অফিসারের খোচর মাত্র। মার্কিন কনস্যুলেটের কোনও অফিসারের উচ্ছিষ্ট আপনার ভাইয়ের মাধ্যমে আপনি খান। আমরা জানি আপনি একটি তৃতীয় শ্রেণীর খোচর। আপনার কথার আমরা কোনও গুরুত্ব দিই না। আপনার মতো লোকেদের এই রাজ্যের মানুষ রাস্তায় দড়ি দিয়ে বেঁধে সোজা বড় প্যান্ডেলে চাপকাতে চাপকাতে নিয়ে যাবে। আমেরিকান সরকারের কাছে ঘুস খেয়ে রাজ্যের সরকারের বিরুদ্ধে কথা বলেন। আপনি আবার মুখ তুলছেন কি? ন্যূনতম মেরুদন্ড থাকলে দাঁড়িয়ে এর প্রতিবাদ করবেন। আপনাদের দেখে পশ্চিমবঙ্গের মানুষ ধিক্কার দেবে, থুথু দেবে। আত্মমর্যাদা থাকলে এর প্রতিবাদ করবেন।

**শ্রীমতী মহারাণী কোঙার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মারফত এই বিধানসভার সকলের দৃষ্টি আকর্ষণ করে কিছু গুরুত্বপূর্ণ কথা বলছি। আজকে বামফ্রন্ট সরকারকে পশ্চিমবাংলায় ভাঙ্গতে পারছে না ওই বিরোধী পক্ষের লিডাররা চেষ্টা করছে, এতে বিদেশি হাতও আছে, তবুও পারছে না। তাই আজকে দশভূজার দশ হাত নিয়ে সে নেমে পড়েছে কিভাবে দেখুন। যেহেতু নারীকে লোকেরা দয়ার চক্ষে দেখে থাকে, সেই দশভূজার হাত নিয়ে মেয়েদের কোথায় নারীত্ব চলে যাচ্ছে সেইটা ওনার দৃষ্টি আকর্ষণ হয়েছে। নব নব সাজে, নব নব ভাবে কিছু প্রাচীরপত্র, ভি.ডি.ও তাদের সঙ্গে ওই মহিয়সী মহিলার সঙ্গে লেগে পড়েছে। গ্রামে-গঞ্জে ঘুরে বেড়াচ্ছে আর এইসব আপনি শুনলে অবাক হয়ে

যাবেন যে টি.ভিতে দেখানো হল চুল নিজেরা কাটলো এবং মহিয়সী মহিলার কাছে এলো। টি.ভিতে দেখানো হল। আমার এলাকায় একটা ঘটনা কিছুদিন আগে ঘটেছে। আমি তাজ্জব হয়ে যাই যে এদের কে লিডার, কে ক্যাডার। আপনি দেখুন, একটি চায়ের দোকান আছে, একটি ইয়ং ছেলে সেই দোকানে গেল। চা বিক্রি করছে যে সে মহিলা। চায়ের দোকানের মহিলা খুব একটা ভাল লোক নয়। ছেলেটা সেই দোকানে গেল, ঢুকলো। মহিলাকে খারাপ কিছু করে নি। কিন্তু ঢুকেছিল খারাপ উদ্দেশ্য নিয়ে। হঠাৎ দেখা গেল সেই ছেলেটা চলে যাবার পরে আর এক বিরোধী পক্ষের লিডার তাকে নিয়ে টাকা দিয়ে ওই দিল্লির ওই পশ্চিমবাংলার মহিয়সী মহিলার কাছে আনার জন্য। সেটা ব্যবস্থা করে ফেলেছে। আমরা হঠাৎ শুনতে পেলাম, সেইখানে গিয়ে মহিলাকে ধরলাম, চাপ দিলাম। দেখা গেল যাকে বার করল সে হচ্ছে বিরোধী পক্ষের একজন কর্মী। তাহলে এখানে দেখুন কি অবস্থা চলছে। পুলিশকে আমরা চাপ দিলাম, অ্যারেস্ট করল। আর ওদের ওখানকার আর একজন লিডার তাকে ছাড়াবার জন্য তদ্বির করে।

[1-10 — 1-20 P.M.]

এই অবস্থা ওরা করছে পশ্চিমবাংলায় ঐ মহিয়সী মহিলাকে দিয়ে। ওরা নিজেরাই খতম হতে চায়, ওদের নিজেদের মধ্যে কোনও একতা নেই। আর সঙ্গে এই নারীকে বার করেছে। গোটা পশ্চিমবাংলার নারীর সতীত্ব যাবে। ওরাই রেপ করছে, করাচ্ছে আবার ওরাই সেগুলি টি.ভি. সংবাদপত্রে দিচ্ছে। এটা ওদের একটা কৌশল। ওরা চেষ্টা করে দেখছে কি করে বামফ্রন্ট সরকারকে ভাঙ্গা যায়। আমরা মানুষের কাছে যাচ্ছি এবং মানুষকে এসব কথা বলছি। স্যার, যাদের নিজেদের দলের মধ্যেই একতা নেই তারাই এইসব কথা বলছে। আমি ওদের বলি, আপনারা কোণঠাসা হয়ে আছেন, পশ্চিমবাংলার মানুষ আপনাদের কেণঠাসা করে দিয়েছেন সেটা আপনারা বুঝতে পারছেন না। আপনাদের মুখে ঝামা ঘষে দিয়েছে। আপনারা আজ গ্রামে-গঞ্জে এইসব করছেন নিজেরা পাওয়ার নেবার জন্য। গ্রামে-গঞ্জে মহিয়সী মহিলা যাবে। যাক। আমাদের ওখানে গেলে ঠ্যাং ভেঙ্গে দেবে। কি করতে পারেন দেখব একবার, ঐসব মহিয়সী গিরি বার হবে।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানি না বামফ্রন্ট সরকারের খাদ্য ও সরবরাহ দপ্তর আছে, না তুলে দেওয়া হয়েছে। কারণ আমরা দেখছি পশ্চিমবাংলায় দীর্ঘদিন ধরে রেশন ব্যবস্থা বিপর্যস্ত। গ্রামবাংলায় রেশন ব্যবস্থা সম্পূর্ণ বিপর্যস্ত, বিধিবদ্ধ রেশনিং এলাকায়ও অবস্থা শোচনীয়। চাল, গম, চিনি কিছুই নেই। এমন কি কেরোসিন তেল পর্যন্ত নেই। ২.৭৫ টাকা লিটারের কেরোসিন ৫ টাকা করে বিক্রি হচ্ছে। একদিকে সরকার বলছেন আমাদের রেকর্ড পরিমাণের খাদ্যশস্য উৎপাদন হয়েছে—১ কোটি ১৫ লক্ষ টন অথচ এই অবস্থা চলছে। খাদ্য দপ্তরে দুর্নীতি চলছে এবং সেখানে অসাধু ব্যবসায়ী ও মজুতদারদের সঙ্গে যেভাবে আঁতাত করে চলা হচ্ছে সেটা সকলেই জানেন। এর ফলে রেশনিং ব্যবস্থা

সম্পূর্ণ বিপর্যস্ত হয়ে পড়েছে, খাদ্য সংকট চলছে। পশ্চিমবাংলায় এই অবস্থা চলছে অথচ এ ব্যাপারে সরকার কনসার্ন ফিল করছেন কিনা জানি না। মাননীয় রাজ্যপাল পর্যন্ত এই বিপর্যস্ত রেশনিং ব্যবস্থা সম্পর্কে খোঁজ খবর নিচ্ছেন। বিধানসভা চলছে অথচ স্যার, এ সম্পর্কে সরকারের তরফে কোনও বিবৃতি এখানে দেওয়া হচ্ছে না। স্যার, আপনি খাদ্যমন্ত্রীকে ডাকুন, আমরা জানতে চাই এ সম্পর্কে সরকারের বক্তব্য কি? জনসাধারণকে খাওয়ানোর দায়িত্ব সরকারের আছে কিনা? রেশন ব্যবস্থা চালু রাখার দায়িত্ব আছে কিনা। খাদ্যমন্ত্রী বিবৃতি দিন।

## LEGISLATION

### The West Bengal Co-operative Societies (Amendment) Bill, 1992

**Shri Saral Deb :** Sir, I beg to introduce the West Bengal Co-operative Societies (Amendment) Bill, 1992.

....(Secretary then read the title of the Bill)...

**Shri Saral Deb :** Sir, I beg to move that the West Bengal Co-operative Societies (Amendment) Bill, 1992, be taken into consideration.

**শ্রী সরল দেব :** স্যার, আমি এই বিলটা এনেছি তার কারণ এর আগে ৮৯ সালে আমরা কো-অপারেটিভ ডাইরেক্টরেট থেকে অডিটটাকে সেপারেট করলাম। ১৯৯০ তে আবার অপারেশনালের ব্যাপারটা—ডাইরেক্টার অব অডিটের কি ফাংসান, তার অপারেশনাল এরিয়া অব জুরিসডিকশনটা কি আমরা নির্দিষ্ট করলাম। কিন্তু একটা কনফিউশনের ব্যাপারে বিভিন্ন জায়গা থেকে আমাদের কাছে আসছিল যে ডাইরেক্টার (অর্ডিট)—ডাইরেক্টার কো-অপারেটিভ সোসাইটি, এই কো-অপারেটিভ সোসাইটি কথাটা যদি ব্যবহার করা না হয় তাহলে একটা বিভ্রান্তি দেখা দিচ্ছে। সেই বিভ্রান্তি দূর করার জন্য সিম্পল একটা ওয়ার্ড কো-অপারেটিভ সোসাইটি, ডাইরেক্টার কো-অপারেটিভ অডিট এটা আমরা ইন্ট্রোডিউস করতে চাইছি।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের সামনে যে ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ সোসাইটিজ অ্যামেন্ডমেন্ট বিল, ১৯৯২, মন্ত্রী মহাশয় এনেছেন এটা বিরোধিতা করার মত এমন কিছু নেই। যেখানে যেখানে আগেকার অ্যাক্টে ডিরেক্টার অব অডিট আছে, সেই সমস্ত জায়গাগুলোতে ডিরেক্টার অব কো-অপারেটিভ অডিট শব্দটা ঢোকানো হয়েছে এবং এই আলাদা ডাইরেক্টরেটটা উনি করেছেন, যেটা উনি স্টেটমেন্ট অব অবজেক্ট অ্যান্ড রিজনসে বলেছেন—একটা আলাদা ডাইরেক্টার কো-অপারেটিভ অডিট করা হয়েছে ফ্রম সেভেন্থ মার্চ, ১৯৮৮। সেখানে তিনি বলেছেন, ১০টি পদ অ্যাসিস্ট্যান্ট ডিরেক্টর কো-অপারেটিভ অডিট সৃষ্টি করা হয়েছে। আমি নিশ্চিত যে অন্যান্য পদও এই ডাইরেক্টরেটে বৃদ্ধি পাবে, তার কলেবর সৃষ্টি করা হবে। এই বিলটাতে শুধু শব্দ পরিবর্তন করার জন্য খরচ হবে না, আমি

মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইব, এই যে সেপারেট ডিরেক্টার অব অডিট করা হল, তার জন্য আরও কিছু খরচ হবে, এই সম্পর্কে যদি তিনি জবাব দেন তাহলে আমরা উপকৃত হব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এই ব্যাপারে কতকগুলো কথা আমি তুলে ধরতে চাই যেটা সাধারণ ভাবে সমবায় আন্দোলনের ক্ষেত্রে প্রযোজ্য। প্রথম নং হচ্ছে ১৯৭৩ সালে আমরা যখন একটা নতুন আইন আনি, কো-অপারেটিভ আইন, সেখানে আমরা তার ৭০/৫ এর ধারাতে সর্বজনীন সদস্যভুক্ত করি, এটা সংযোজন করেছিলাম। কারণ দেখলাম ১৯৭৩ সালের আগে এই সমবায় সমিতিগুলো কিছু কিছু লোকের কুক্ষিগত হয়েছিল। এই সমবায় সমিতিগুলো নিজেদের কুক্ষিগত হয়ে থাকতো। বাইরে থেকে সদস্য নেওয়ার জন্য কোনও ব্যবস্থা ছিল না। সেই জন্য আমরা এই ধারা সংযোজন করেছিলাম ৭০/৫। তাতে বলেছিলাম যে কেউ দরখাস্ত করলে সদস্য হতে পারবে। যেটার নাম দিয়েছিলাম সর্বজনীন সদস্য ভুক্তি প্রকল্প। আমরা দেখছি গত ১৫ বছরে বামফ্রন্ট আসার পরেও মাত্র ৩২ লক্ষ মানুষকে সমবায়ের আওতায় আনতে পেরেছেন, যেখানে পশ্চিমবাংলার জনসংখ্যা প্রায় ৭০০ লক্ষ। শতকরা ৪.৫ ভাগ মানুষকে আপনারা সমবায়ের সদস্য করতে পেরেছেন, সমবায় আন্দোলনের মধ্যে আনতে পেরেছেন। এটা নিশ্চয়ই খুব একটা কৃতিত্বের পরিচয় নয়, এটা আপনারা স্বীকার করবেন। এই সমবায় আন্দোলন গত ১৫ বছরে মুখ থুবড়ে পড়ে রয়েছে এই বিষয়ে কোনও সন্দেহ নেই। আজকে ছোট সমবায় থেকে আরম্ভ করে অ্যাপেক্স সোসাইটিগুলোর টাকা তছরূপ হচ্ছে অডিটের অভাবে। সেখানে টাকা নয় ছয় হচ্ছে, সেখানে অডিট ঠিকমতো হচ্ছে না এবং অডিট হলেও যারা দোষী তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হচ্ছে না, তাদের শাস্তি দেওয়া হচ্ছে না। এই অবস্থার মধ্যে সমবায় আন্দোলন এসে পড়েছে।

[1-20—1-30 P.M.]

আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এই অবস্থা থেকে আপনি সমবায় আন্দোলনকে বাঁচাবার যথাসাধ্য চেষ্টা করুন। জানি না আপনার একার প্রচেষ্টায় হবে, কি হবে না! কিন্তু এটা অত্যন্ত জরুরি। যখন সমবায় নিয়ে আলোচনা হয় তখনই আমরা এ কথা বার বার বলি যে, আমাদের ভারতবর্ষে যে অর্থনৈতিক কাঠামো আছে তাতে মিশ্র অর্থনীতি চলছে—একদিকে সরকারি শিল্প আছে, আর একদিকে বেসরকারি শিল্প আছে, এর মাঝখানে সমবায় একটা বিশিষ্ট ভূমিকা নিতে পারে। সেই বিশিষ্ট ভূমিকা যেমন পশ্চিমের রাজ্যগুলি, দক্ষিণের রাজ্যগুলি, মহারাষ্ট্রে, তামিলনাড়ু প্রভৃতি নিয়েছে এবং এগিয়ে গেছে, পশ্চিমবাংলা তাদের তুলনায় অনেক পিছিয়ে আছে। আর আমরা গত ১৫ বছরে এক কদমও এগিয়ে যেতে পারি নি, বরং '৭৭ সালের পর সমবায় আন্দোলনে পিছিয়ে গেছি। এই অবস্থার পরিবর্তন দরকার। আমি আশা করব নিশ্চয়ই মন্ত্রী মহাশয় দেখবেন যাতে এই অবস্থার পরিবর্তন আগামী দিনে করা যায়। আমাদের পশ্চিমবাংলায় ক্রেডিট সোসাইটি আছে ১১,৭৫৪টি, আর নন-ক্রেডিট সোসাইটি আছে ১১,৯৫৯টি। ১৯৯১-৯২ সালের স্ট্যাটিস্টিক্যাল অ্যাপেনডিক্স-

এর ১০৭ পাতায় এটার উল্লেখ আছে। সেখান থেকেই এই পরিসংখ্যানটি আমি সংগ্রহ করেছি। আমি জানতে চাই এই যে প্রায় ১২ ও ১২ ২৪ হাজার ক্রেডিট এবং নন-ক্রেডিট সোসাইটি পশ্চিমবাংলায় আছে, এই সোসাইটিগুলির মধ্যে কতগুলির অডিট আপটু ডেট হয়েছে, আর কতগুলির হয় নি? আর কতগুলির অডিটের মধ্যে গুরুতর দোষ পাওয়া গেছে? গুরুতর দোষ বলতে আমি এটাই বোঝাচ্ছি যে, সেই কো-অপারেটিভ সোসাইটিতে যারা কর্মকর্তা, ডাইরেক্টর, চেয়ারম্যান তারা কত তছরূপের ঘটনা ঘটিয়েছে? কটি এরকম ঘটনা অডিটে ধরা পড়েছে এবং তাদের বিরুদ্ধে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে? আমি মন্ত্রী মহাশয়ের জবাবি ভাষণে এটা জানতে চাইছি। আমি জানি আমার এলাকায় কান্দিতে একটা সি.এল.ডি.বি. কো-অপারেটিভ ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্কের বিরুদ্ধে বহু অভিযোগ মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে করা হয়েছে। আমিও অভিযোগ করেছি। আমি জানি সেখানে বহু টাকা, লক্ষ লক্ষ টাকা তছরূপ করা হয়েছে। যে উদ্দেশ্যে সেখানে টাকা দেওয়া হয়েছে সেখানে সে উদ্দেশ্যে সে টাকা ব্যয় করা হয় নি এবং সেখানে অডিট আপ-টু-ডেট নেই, তবুও সেখানে যদিও চেয়ারম্যান হয়ে আছেন, তিনি ১৫ বছর ধরে চেয়ারম্যান হয়ে আছেন। এরকম ধরনের এক একটা সংস্থায়—যেমন কনফেড-এ ৮৮ সালের পরে কোনও অডিট হয় নি। এরকম বড় বড় সংস্থায়, অ্যাপেক্স সোসাইটিতে ৪/৫/১০ বছর অডিট বাকি আছে, সেই অডিট কমপ্লিট করা হচ্ছে না। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে স্বাগত জানাচ্ছি। তিনি একটা আলাদা ডাইরেক্টরেট করেছেন যাতে ডিফল্টিং সোসাইটিগুলির অডিট হয়। আমি তাঁকে বলতে চাই অডিট মানে সত্যিকারের অডিট যাতে ভাল করে হয়, টাকা যারা তছরূপ করেছে এবং সেই তছরূপের টাকা যারা লুকোচ্ছে তাদের শাস্তি দেওয়ার ব্যবস্থা গ্রহণ করতে হবে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে চ্যাপ্টার ১০-এর একটা বিধি একটু পড়ে শোনাতে চাই, মাননীয় মন্ত্রী মহাশয়, একটু শুনবেন। চ্যাপ্টার ১০, অডিট ইন্সপেকশন ইনকোয়ারী, Section 90 sub-section (3)—Every Co-operative society shall send to the Registar and Director of Co-operative, Audit within three months from the Closing date of each Co-operative year and annual return consisting of a Cash account a profit and loss account, a balance sheet and trading account where applicable in the prescribed form. মানে কি? না, প্রত্যেকটা কো-অপারেটিভ সোসাইটিকে, ছোট বড় মাঝারি, প্রত্যেক সমবায় বর্ষের তিন মাসের মধ্যে, সমবায় বর্ষ শেষ হওয়ার তিন মাসের মধ্যে, ৩০শে জুন সমবায় বর্ষ শেষ হওয়া ধরে তার তিন মাসের মধ্যে একটা অ্যানুয়াল রিটার্ণ পাঠাতে হবে। এটা বাধ্যতামূলক। Shall send a annual report consisting at cash account, a profit and loss account, balance sheet etc. ইত্যাদি ইত্যাদি। এখানে অনেক মাননীয় সদস্য বিভিন্ন সমবায় সমিতির সঙ্গে জড়িত আছেন। আপনারা বলতে পারেন—একটার পর একটা সমিতি অ্যানুয়াল রিটার্ণ, রেজিস্টার এবং ডাইরেক্টরেট অফ কো-অপারেটিভ সোসাইটিকে যদি না দিয়ে থাকেন এবং এই ধারা যে সমস্ত কো-অপারেটিভ সোসাইটি ফলো করছে না বা মানছে না তাদের বিরুদ্ধে কি শাস্তিমূলক

ব্যবস্থা মাননীয় মন্ত্রী মহাশয় গ্রহণ করেছেন আমি জবাবি ভাষণে তা জানতে চাই। এগুলি যদি না করেন তাহলে সমবায় সমিতিগুলি যেভাবে চলছে, যেভাবে টাকা তছরূপ করছে, ইচ্ছামতো টাকা খরচ করছে—সেই ধারাকে পাল্টাতে পারবেন না। সুতরাং এই ব্যাপারে খানিকটা কড়া হতে হবে। কোনও কোনও জায়গায় যদি প্রয়োজন হয় বোর্ড অফ ডাইরেক্টারসকে নাকচ করে দিয়ে অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করতে হবে। এখানে কোন দলের ডাইরেক্টর আছে, কোন দলের চেয়ারম্যান আছে এইসব দেখলে চলবে না। কঠোর হতে হবে। সেখানে দেখবেন এই ধরনের অর্থ তছরূপের ঘটনা ঘটছে, দলমত নির্বিশেষে সেখানে দৃঢ় পদক্ষেপ গ্রহণ করতে হবে। যে সমস্ত সমবায় সমিতিগুলি এই ধরনের অ্যানুয়াল রিটার্ণ পাঠান না প্রতি বছর, এদের বিরুদ্ধে কড়া ব্যবস্থা গ্রহণ করা ছাড়া উপায় নেই যদি সমবায় আন্দোলনকে এগিয়ে নিয়ে যেতে হয়। আমরা জানি, এর মধ্যে রাজনীতি ঢুকে পড়েছে। হাউসিং ফেডারেশনের ব্যাপারে ফরওয়ার্ড ব্লক এবং সিটু ইউনিয়নের মধ্যে বিরাট ঝগড়া চলছে। এমন ঝগড়া চলছে যে সেখানে যিনি চেয়ারম্যান, ফরওয়ার্ড ব্লকের মৃনালকান্তি ঘোষ, তাকে পর্যন্ত পদত্যাগ করতে হয়েছে এবং মাননীয় মুখ্যমন্ত্রীকে পর্যন্ত ইন্টারফেয়ার করতে হয়েছে এবং সিটু ইউনিয়নকে বলতে হয়েছে, তোমরা থামো, এত গন্ডগোল করো না। তাসত্ত্বেও হাউসিং ফেডারেশনের কাজ আমাদের কাছে যতদূর খবর আছে—অচল হয়ে আছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, এই হাউসিং ফেডারেশনের কাজ চলছে কি চলছে না? জবাবি ভাষণে আপনি বলবেন। বর্তমানে এখন সিটু ইউনিয়নের কর্মপদ্ধতি কি? হাউসিং ফেডারেশনের কাজ করতে দেবে, কি দেবে না? চলবে, কি চলবে না—জানতে চাই? আমরা দেখেছি তন্তুজাত, যদিও এটা কো-অপারেটিভ দপ্তরের ডাইরেক্টলি অধীনে নয়, এটা কুটির ও ক্ষুদ্র শিল্প দপ্তরের অধীন, তবুও এটা কো-অপারেটিভ সোসাইটি। আপনি জানেন, এর নাম হচ্ছে, ওয়েস্ট বেঙ্গল হ্যান্ডলুম উইভারস কো-অপারেটিভ সোসাইটি লিমিটেড। এটা কো-অপারেটিভ সোসাইটির একটা শীর্ষ সংস্থা, তন্তুবায় যে সমিতিগুলি আছে তার শীর্ষে। জনতা কাপড়ের উপর সেন্ট্রাল গভর্নমেন্ট যে রিবেট দেয়, তখন সেটা ছিল ১৮ কোটি টাকা। কিভাবে সেই টাকা তছরূপ হয়েছে—এইরকম বিভিন্ন ঘটনা আমরা ধরে ধরে দেখিয়েছি। পেপার ট্রানজাকশন করে—একটা সমবায় সমিতি কাপড় কিনবে, সে তন্তুজ কাপড় দেবে, সে বিক্রি করবে। সত্যি করে কাপড় তৈরি হচ্ছে না। একদিকে ২ লক্ষ কাপড় নিচ্ছে আর ২ ঘন্টার মধ্যে বিক্রি হয়ে যাচ্ছে। কেন্দ্রীয় সরকারের যিনি তদন্ত করতে এসেছিলেন তাকে কাগজ-পত্র দিয়েছি। এই যদি অবস্থা হয়, কেন্দ্রীয় সরকার ১৮ কোটি টাকা প্রতি বছর ভরতুকি দিচ্ছেন আর সেটা যদি তছরূপ হয় কতগুলি সমবায় সমিতির পরিচালক তাদের মধ্যে যদি ভাগ বাটোয়ারা হয়ে যায় তাহলে তন্তুজের বা তাদের কি হাল হবে সেটা আমরা বুঝতে পারছি। বিভিন্ন সমবায় সমিতিগুলিতে এই সমস্ত যে ব্যাপক দুর্নীতি চলছে তার বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করতে হবে, কড়া হাতে ব্যবস্থা নিতে হবে। হাওড়ার উদয়নারায়ণপুর হিমঘরের যিনি পরিচালক তার বিরুদ্ধে লক্ষ লক্ষ টাকা নয়-ছয় করার ঘটনার কথা উঠেছে। তন্তুজের পরিচালক যিনি তারই এই হিমঘর। এইভাবে দেখছি একটার পর একটা ঘটনা ঘটছে। অডিট হয়েছে, তদন্ত হয়েছে, রেজিস্টারের রিপোর্ট

গেছে, কিন্তু কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে? আসল কর্তৃপক্ষ, যিনি পুরোধা, তিনি বহাল তবিয়তে আছেন। তন্তুজ সম্পর্কে এনকোয়ারী হয়েছে। কো-অপারেটিভ মিনিস্টার ভক্তিবাবুর সময়ে এনকোয়ারী হয়েছিল।

[1-30 — 1-40 P.M.]

সেই এনকোয়ারীর রিপোর্ট—আমি যতদূর জানি—বোধহয় মাননীয় মুখ্যমন্ত্রীর দপ্তরে পড়ে আছে। এইভাবে যদি একটা এনকোয়ারীতে প্রমাণিত হয় যে সেখানে চুরি হয়েছে তছরূপাদি হয়েছে, সেখানকার কর্তৃপক্ষের যদি কোনও ব্যবস্থা না গ্রহণ করা হয় তাহলে সমবায় আন্দোলন পশ্চিমবঙ্গে কি করে এগিয়ে যাবে, ডাইরেক্টরেট অফ অডিট করে কি লাভ হবে, আড়াই কোটি টাকা খরচ করে কি লাভ হবে? এই কর্তৃপক্ষ যদি বহাল তবিয়তে টাকা তছরূপ করা সত্ত্বেও বছর বছর কোনও ব্যবস্থা গ্রহণ করা না হয় তাহলে সেপারেট ডাইরেক্টরেট করে কোনও লাভ হবে বলে আমার মনে হয় না। তারপর মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটা ব্যাপারে আসতে চাই, সেটা হচ্ছে মাননীয় মন্ত্রী যদিও এই বিলের সঙ্গে সম্পর্কিত নয়—তবুও কেন জানি না তিনি তাঁর স্টেটমেন্ট অফ অবজেক্টস অ্যান্ড রিজনস মেনশন করেছেন কতকগুলি ধারা যেগুলি এখন কার্যকর করা হয় নি আপনারা জানেন ১৯৮৩ সালের আগে যখন এই নতুন কো-অপারেটিভ আইন হয় এই বামফ্রন্ট সরকারের সময়ে তখন একটা সিলেক্ট কমিটি করা হয়েছিল। সেই সিলেক্ট কমিটি করার পরে বিল পাস হয়। আমরা যে নতুন আইনটা ১৯৭৩ সালে করেছিলাম সেটা অনেকটা পাল্টে ১৯৮৩ সালে এই আইন করা হয়। এই আইন ১৯৮৩ সালে কার্যকর হয় নি, কার্যকর হয়েছে ১৯৮৭ সালের পয়লা আগষ্ট এবং এর বিভিন্ন ধারা সেকসন ১৩-র ৫,৬,৭ এইগুলি আরও পরে ১৫ই জুলাই ১৯৮৮ তে এটা এ্যাক্ট হল ১৯৮৩ সালে, কার্যকর হল ১৯৮৭ সালে। ১৩-র ৫,৬,৭ সেগুলি কার্যকর হল ১৯৮৮ তে। ৩৫, ৩৮ এবং ৯৭ ধারা এখন পর্যন্ত কার্যকর হয় নি। আমরা আপত্তি করেছিলাম। এই ধারা গুলিতে সিলেক্ট কমিটি যদি বিবরণী দেখেন, দেখতে পাবেন—৩৫, ৩৮ এবং ৯৭ ধারাগুলি সংযোজন করতে আপত্তি ছিল। ৩৫-তে কি আছে, ৩৫তে আছে ইলেকশন অথরিটি করা হবে। প্রত্যেকটি সমবায় সমিতি ইলেকশন করতে পারবে। ইলেকশন কমিশন আছে, অথচ একটা ইলেকশন কমিটি করা হবে, এখন পর্যন্ত করা হয় নি। ৩৮তে কি আছে, সেখানে একটা কো-অপারেটিভ সার্ভিস করা হবে, অর্থাৎ সমস্ত সমবায় সমিতিকে লোক নিয়োগ করতে গেলে যেমন কলেজ সার্ভিস কমিশন আছে সেই রকম কো-অপারেটিভ সার্ভিস কমিশনের মাধ্যমে লোক নিতে হবে। অথচ সমবায় আন্দোলনের প্রথম শর্ত হচ্ছে সেই আন্দোলনে গণতান্ত্রিক ভূমিকা রাখতে হবে। একটা সমবায় সমিতি আছে, সেই সমবায় সমিতি নিজের ইচ্ছামতো ম্যানেজার নিয়োগ করতে পারবে না, তাদের ইচ্ছামতো একজন পিওন, একজন হিসাব রক্ষক রাখতে পারবে না। তাহলে সমবায়ের গণতান্ত্রিক ভূমিকা কি রইল? এখানে সমবায়কে ডেমোক্রেটিক মুভমেন্টের মধ্যে আনতে গেলে কিছু এসেন্সিয়াল এলিমেন্টস দরকার, কিন্তু সেখানেও রাজনীতি রয়েছে,

লোক নিতে পারবে না, লোক নিতে গেলে সার্ভিস কমিশনের মধ্যে থেকে নিতে হবে। আমরা তাতে আপত্তি করেছিলাম, কিন্তু আমরা খুশি এই কারণে যে এখন পর্যন্ত ৩৫, ৩৮ এবং ৯৭ কার্যকর করা হয় নি। আপনি নিশ্চয়ই অসুবিধা ফিল করেছেন, সেজন্য এখনও কার্যকর করেন নি। তাই আমি অনুরোধ করব যে ধারাগুলি বাদ দিন। কো-অপারেটিভ সোসাইটি অ্যাক্টের ধারা এখন কার্যকর করেন নি, সেগুলি যাতে একেবারে তুলে দেওয়া যায় তার জন্য ব্যবস্থা করুন। এর পর আমি আরও দু-একটি সেকসান সম্বন্ধে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। সেকশন ৩৩ যদি দেখেন, এগুলিতে বলছে এই আইনটা ওনার পরে দুবার সংশোধনী এনেছেন ১৯৮৯ এবং ১৯৯০ সালে কি কি আইন পাল্টানো যায় যা আমাদের তরফ থেকে মনে হয়েছে তা আমি আগেও বলেছি এবং এখনও বলছি। এক নম্বর হচ্ছে, সেকশন ৩৩শে আছে, যেখানে যে কোনও সমবায় সমিতিকে সরকারের তরফ থেকে সাহায্য দেওয়া হচ্ছে, সে এক টাকা হোক, এক লক্ষ টাকা হোক বা এক কোটি টাকাই হোক, সেখানে সরকার ওয়ান-থার্ড বা তিনজন ডাইরেক্টর নিয়োগ করতে পারবেন যেটা সংখ্যায় কম হবে। একটু আগে ডেমোক্র্যাটিক প্রিন্সিপালের কথা যা বলছিলাম—তার পরের ধারায় রয়েছে ওয়ান পার্সন ওয়ান ভোট। সুতরাং সরকার টাকা দিচ্ছেন, তাই সরকারের একটা ভোট থাকা উচিত। কিন্তু সেখানে সরকার বলছেন—আমাদের তিনজন থাকবেন বা বোর্ডে ওয়ান-থার্ড থেকে যেটা কম হবে। এই সুযোগ নিয়ে আজকে সরকার নোমিটেড যারা যাচ্ছেন বোর্ডে তারা চেয়ারম্যান নিযুক্ত হচ্ছেন। পরের একটি ধারায় সেকশন ২৭(৯)—একটি সোসাইটিতে যদি কেউ চেয়ারম্যান হন তাহলে তিনি টানা ছয় বছরের পর থাকতে পারবেন না, তাকে মাঝে তিন বছর গ্যাপ দিতে হবে এবং তারপর আবার চেয়ারম্যান হতে পারবেন। এটা সাধারণ ডাইরেক্টরের ক্ষেত্রে। কিন্তু সরকার মনোনীত ডাইরেক্টরদের ক্ষেত্রে এই ধারা প্রয়োগ করা হচ্ছে না। তাহলে তারা কি একটা আলাদা বস্তু, নাকি মহামাণ্য ব্যক্তি যে আইনটা তাদের ক্ষেত্রে প্রয়োগ করা যাবে না? তারফলে বহু শীর্ষ সংস্থা—কাঁদি ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্ক, কনফেড, বেনফেড থেকে আরম্ভ করে সেন্ট্রাল ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্ক পর্যন্ত এক একজন দীর্ঘ চৌদ্দ-পনের বছর ধরে চেয়ারম্যান হয়ে রয়েছেন। এটা কী ধরনের ব্যবস্থা? তিনি নির্বাচিত হয়ে যাচ্ছেন না, নমিটেড হয়ে যাচ্ছেন, কিন্তু সেই নমিনেটেড হয়ে যাচ্ছেন, কিন্তু সেই নমিনেটেড ব্যক্তির ক্ষেত্রে ছয় বছর তিন বছর বাদ দেওয়া সেটা প্রযোজ্য হচ্ছে না। এরফলে তারা সেখানে কায়েমী স্বার্থের বাহক হিসাবে ঐসব শীর্ষ সংস্থায় জমিদারী চালিয়ে যাচ্ছেন। এর পরিবর্তন প্রয়োজন। আমি আশা করব, যে ধারাগুলি পরিবর্তনের কথা বললাম সে ব্যাপারে মাননীয় মন্ত্রী তাঁর জবাবি ভাষণে উত্তর দেবেন। আজকে যে বিলটা এনেছেন এতে শুধুমাত্র কথার পরিবর্তন হচ্ছে। ডাইরেক্টর অফ অডিটের জায়গায় ডাইরেক্টর অফ কো-অপারেটিভ অডিট এতে করা হয়েছে। এতে বাধাদানের কিছু নেই। কিন্তু যে কথাগুলি বললাম তার সদুত্তর পাব এই আশা করে শেষ করছি।

**শ্রী পঙ্কনিধি ধর :** মাননীয় স্পিকার মহাশয়, এতক্ষণ ধান ভানতে শিবের গীত

গাইলেন। কারণ একটি ছোট এ্যামেন্ডমেন্ট যা ওনার নিজের ভাষাতেই যেখানে ছিল ডাইরেক্টর অফ অডিট আর অ্যাসিস্ট্যান্ট ডাইরেক্টর অফ অডিট, তার জায়গায় সাবস্টিটিউট করতে চাওয়া হয়েছে অ্যাসিস্ট্যান্ট ডাইরেক্টর অফ কো-অপারেটিভ অডিট অর সিনিয়র অডিটর অফ কো-অপারেটিভ সোসাইটিজ গ্রেড-ওয়ান। ডাইরেক্টর অফ অডিট এর জায়গায় ডাইরেক্টর অফ কো-অপারেটিভ অডিট রিপ্লেস করতে চাওয়া হয়েছে, এছাড়া অন্য কোনও উদ্দেশ্য এই সংশোধনীর নেই। কিন্তু তিনি অযথা কতগুলো কথা টেনে আনলেন। তিনি কো-অপারেটিভে চুরি-জোচ্চুরির কথা বলেছেন। ওরা যদি নিজেদের আয়নায় মুখ দেখতেন তাহলে বোধ হয় চিত্রটা পরিষ্কার হত।

[1-40—1-50 P.M.]

কেননা ১৯৭৭ সালের আগে পশ্চিমবাংলায় যে কো-অপারেটিভগুলি ছিল সেইগুলি কারা পরিচালনা করত? উনি আজকাল বলছেন সর্বজনীন সদস্য পদের কথা। হাওড়া জেলায় কিছু দিন আগে পর্যন্ত ডিস্ট্রিক্ট কো-অপারেটিভ ওঁদের দলের এক ব্যক্তি দখল করে বসে ছিল। অন্যান্য সদস্য পদ দেবার দরকার ছিল। কোটি কোটি টাকা তারা চুরি-জোচ্চুরি করেছে। তন্তুজ, তন্তুশ্রী এবং মঞ্জুসা এইগুলি ১৯৭৭ সালের আগে ছিল। তখন এইগুলি হাল কি ছিল আর এখন কি হাল হয়েছে? আজকে উইভার্স কো-অপারেটিভ অনেক হয়েছে। আমরা জানি সারা পশ্চিমবাংলায় এই কো-অপারেটিভের মাধ্যমে বিভিন্নভাবে দাদন দিয়ে বিভিন্ন উইভার্স কো-অপারেটিভগুলিকে উজ্জীবিত করা হয়েছে। তার ফলে আজকে কোটি কোটি টাকার বৈদেশিক মুদ্রা আমাদের উইভার্স কো-অপারেটিভগুলি নিয়ে আসছে। আমরা জানি এই কো-অপারেটিভগুলি কংগ্রেস আমলে কয়েকটি পেটুয়া লোকের সম্পত্তি ছিল। এখন অডিট হতে যাচ্ছে, এতে ওঁদের অসুবিধা। কংগ্রেস দখল করে আছে এই রকম কো-অপারেটিভ যদি দেখা যায় তাহলে সেখানে দেখব প্রচুর পরিমাণে অর্থ তছরূপ করেছে তাঁরা। তাই চোরের মায়ের বড় গলা। এইভাবে আচরণ করে বিধানসভাকে উত্তপ্ত করা সঙ্গত নয়। আমি যেটা বলতে চাই মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন তাতে স্টেটমেন্ট অফ অবজেক্টস অ্যান্ড রিজিনস-এ বলা হয়েছে ১৯৭৩ সালের যে ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ সোসাইটি এ্যাক্ট, ১৯৮৩ ছিল সেটা রিপ্লেসড হয়েছিল ১৯৮৩ সালে ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ সোসাইটিস অ্যাক্ট ১৯৮৩ এই আইনের দ্বারা। বেশ কিছু সমালোচনা বিভিন্ন জায়গা থেকে আসার ফলে এটাকে অডিটের ক্ষেত্রে যে অসুবিধাগুলি হয়েছিল সেইগুলি সংশোধন করার জন্য অ্যাসিস্ট্যান্ট ডিরেক্টর অফ অডিট এর বদলে এই কো-অপারেটিভ নির্দিষ্ট করে Director of Co-operative Audit or senior Auditor of Co-operative Societies Grade I. এইগুলি রিপ্লেস করার বন্দোবস্ত করা হয়েছে এই সংশোধনী আইনের মাধ্যমে। পরে বলা হয়েছে After the enforcement of the principal Act, the state Government received several representation pointing at various defects and lacunas in the Act which presented practical difficulties and hardship in the

working and smooth implementation of some of the statutory provisions. এই যে ল্যাকুনা এবং এই যে ডিফিকাল্টিজ এই সংশোধনের জন্য, এইগুলি পয়েন্ট আউট বিভিন্ন জায়গায় করা হয়েছে, সেইজন্য এটা আনা হয়েছে। আবার বলা হয়েছে "The state Government also decided to separate the audit of Co-operative institutions from the administration as a matter of policy. এটা আলাদাভাবে আমরা চাইছি, সেইজন্য এই সংশোধনী আনা হয়েছে, সেইজন্য আর একটা আলাদা ডাইরেক্টর করা হয়েছে।

সুতরাং যে সমস্ত অপ্রাসঙ্গিক কথাবার্তা এখানে অতীশ সিন্‌হা মহাশয় এনেছেন এই বিলের সংশোধনীর ক্ষেত্রে তা উত্থাপনের কোনও প্রয়োজন ছিল না। আমি এই সংশোধনকে সর্বান্তকরণে সমর্থণ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সমবায় মন্ত্রী মহোদয় যে বিল এখানে উত্থাপন করেছেন সেটা আমি আন্তরিকভাবে সমর্থন করছি। এর মধ্যে বিশেষ কিছু নেই। বিলটিকে সমর্থন করতে গিয়ে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আপনার মাধ্যমে কয়েকটি কথা নিবেদন করতে চাই। মাননীয় মন্ত্রী মহাশয় আশা করি কিছু মনে করবেন না। আমি ৪২ সাল থেকে এই কো-অপারেটিভ করছি, কো-অপারেটিভ দেখছি, কো-অপারেটিভের সরকারি কর্মচারিদের দেখবার চেষ্টা করছি। কাজেই আমার কথায় যদি কিছু অপ্রাসঙ্গিক থাকে তাহলে আমাকে মাপ করবেন। আজকে আপনি অডিট ডিপার্টমেন্টকে আলাদা করছেন। অনেকদিন আগে এটা আলাদা হয়েছে বলে আমি শুনেছি, এর কিছু উন্নতি হয়েছে? আপনি কো-অপারেটিভ অ্যাসিসট্যান্ট ডিরেক্টর পদে অ্যাপয়েন্টমেন্ট দিলেন ১০ জনকে। কিন্তু গ্রামাঞ্চলের কোনও থানায় বা ব্লকের জন্য আপনি কি করলেন? সেখানে একজন অডিটর। বছরের পর বছর অডিট করছে না ডিপার্টমেন্ট। শেষ করবার চেষ্টাও করছে না। ব্লকে লোক বাড়ানো হচ্ছে না। এখানে কি দরকার? মাথাভারী এক অবস্থা। সমস্ত লোক দেখছি—অ্যাসিস্ট্যান্ট ডিরেক্টর নিউ সেক্রেটারিয়েটে বসে আছে। সেখানে লোক ভর্ত্তি অথচ গ্রামে জেলায় লোক নেই। অফিসে জায়গা নেই। এটা আপনাকে ভাবতে হবে। আমরা দেখছি, ব্লকে অফিসাররা বছরের পর বছর অডিট করে না। কিন্তু তাদের দেখবার লোক নেই অ্যাসিস্ট্যান্ট ডিরেক্টর এখানে বসে থাকলে কি করে দেখবেন? আমি অনেক অ্যাসিস্ট্যান্ট ডিরেক্টরকে দেখেছি। অডিট হচ্ছে, একটা অডিট অবজেকশন এসেছে, সিরিয়াস অবজেকশন দিয়েছেন, কিন্তু সেটা দেখবার জন্য এখানে কোনও সেল আছে? কোনও সেল নেই। আমি গত বিধানসভায় প্রশ্ন তুলেছিলাম মালদহ ডিস্ট্রিক্ট সেন্ট্রাল কো-অপারেটিভ এর বিরুদ্ধে অডিট রিপোর্টে কোনও গোলাযোগ আছে। আমি জেনারেল মিটিং অ্যাটেন্ড করি। বছরের পর বছর অবজেকশন আসছে। এখানে দাঁড়িয়ে আপনি স্বীকার করেছিলেন, হ্যাঁ, কিছু খবর আমি পেয়েছি। কোনও অ্যাকশান হয়েছে? যে অডিট হয় এবং যে অবজেকশন রেজ হয় তার যদি কোনও অ্যাকশন না হয় তাহলে তার কি মূল্য আছে? আপনার কাছে এই জিনিসটা আমি

বলতে পারি যে আজ পর্যন্ত কিছু হয়নি। এটার ব্যবস্থা করতে হবে। ডিরেক্টর, অডিটর, অ্যাসিস্ট্যান্ট ডিরেক্টর যদি নিচু তলায়, গ্রামে যদি সংখ্যা না বাড়ানো যায় তাহলে শুধু আপনি বলছেন এম্বার্গো আছে—অ্যাসিস্ট্যান্ট ডিরেক্টরকে বাড়িয়ে কিছু হবে না। আজকে আপনি এম্বার্গোর কথা বলছেন, কিন্তু একজন ইনস্পেক্টরকে দিয়ে দু-তিনটে কো-অপারেটিভ সোসাইটি কি ঠিকভাবে চালানো যায়? একজন একজিকিউটিভ অফিসার হোলসেল মার্কেটিংয়ে আছে। একজন একজিকিউটিভ অফিসার তিন-চারটে মার্কেটিংয়ের কাজ করতে পারে না। আজকে আপনি এম্বার্গোর কথা বলছেন, লোক অ্যাপয়েন্টমেন্ট করতে পারছেন না। কিন্তু নিচু তলায় আপনি যদি লোক বাড়াতে না পারেন তাহলে কিছু হবে না। জয়নাল আবেদিন সাহেব কো-অপারেটিভ মিনিস্টার ছিলেন, তিনি কিছু নাড়াচাড়া করেছিলেন, একথা আমি স্বীকার করি। তবে তখন কিছু পেপার ট্রানজাকশন হয়েছিল। আপনি তখন যা দেখিয়েছিলেন তার ফলভোগ আমরা করেছি। আমরা হাউসিং ফেডারেশনে কিছু লোকের দুর্নীতি ধরবার চেষ্টা করেছিলাম তখন তারা আন্দোলন আরম্ভ করেছিলেন। আপনি বলেছিলেন কো-অপারেটিভের স্বার্থে পদত্যাগ করুন। আমরা পদত্যাগ করেছিলাম। কিছু কাজ হয়েছে? শয়ে শয়ে লোক বসে আছে অর্দ্ধেক বাড়ি তৈরি করে, তারা লোন পাচ্ছে না।

[1-50 — 2-00 P.M.]

এক্ষেত্রে আমার বক্তব্য হচ্ছে যে আপনারা যে অডিট রিপোর্ট করছেন সেটা ঠিক আছে কিন্তু তারসঙ্গে অডিট সেল করুন। তাহলে চোর যদি ধরা পড়ে তার ব্যবস্থা নেওয়া যেতে পারে। আইনে তার ঠিক সেইরকম প্রভিসন নেই। আইনের যে প্রভিসন আছে তাতে চাকুরি করার ক্ষেত্রে কোনও ত্রুটি দেখা গেলে সেখানে কোনও ব্যবস্থা নেই সেই ত্রুটি ধরার। সুতরাং এক্ষেত্রে ইনস্পেকশনের দরকার আছে। আপনার অ্যাপয়েন্টমেন্টের ক্ষেত্রে কো-অপারেটিভ সার্ভিস কমিশন করা উচিত এবং ইট ইজ এ মাস্ট। সরকারি কর্মচারিরা যা ইচ্ছে করে যাচ্ছেন। ইলেকশনের নামে তারা যা করছেন তা আপনাকে কাছে গিয়ে বলব এবং আলাদাভাবে বলব। আপনি অডিট রিপোর্টের ব্যবস্থা আলাদাভাবে করুন তাহলে কো-অপারেটিভের যথেষ্ট উন্নতি হবে। কিন্তু অডিট অবজেকশনে যে ধরা পড়বে তার যাতে বিচার হয় তারজন্য সেলের ব্যবস্থা করুন এবং এই ব্যাপারে যাতে অ্যাকশন নেওয়া যেতে পারে। এইকথা বলে এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সভায় সমবায় বিভাগের ভারপ্রাপ্তমন্ত্রী সমবায় আইন সংশোধনী যে বিল এনেছেন সেটা নিতান্ত টেকনিক্যাল ব্যাপার। কিছু কনফিউশন ছিল সেটা দূর করার জন্য এই সংশোধনীটি আনা হয়েছে। সুতরাং এটাকে সমর্থন না করার প্রশ্নই ওঠে না। এই কো-অপারেটিভের মধ্যে অডিটের একটা বিভাগ আছে সেই অডিট বিভাগকে স্ট্রেনদেন করা খুবই দরকার। অতীতেও অডিট সময় মতো হত না। ৩ বছর ৪ বছর পরে থাকত এবং সংস্থাগুলি অনেক সময়ে ব্যাকলগে চলত। কিন্তু অডিট অনেকটা

কারেন্টে চলছে। তবে সমবায়ে এক্সপার্ট কোনও লোক নেই। সাধারণ মাধ্যমিক এবং উচ্চমাধ্যমিক পাশ করা ছেলেরাই একটু ট্রেনিং নিয়ে কো-অপারেটিভের অডিটর হিসাবে থাকেন। তারা যে সমস্ত উল্লেখ করেন সেগুলো পরবর্তী সমিতির সাধারণ সভায় আলোচনা হওয়ার কথা কিন্তু সেই বিষয়ে সেইরকম ব্যবস্থা নিচ্ছেন না। এই বিষয়টা আপনার জানা দরকার। বেশিরভাগ ক্ষেত্রেই ঘাটতি থেকে যাচ্ছে এবং বেশিরভাগ সমিতিই কোনও আলোচনাই করেন না। সমিতির যে সাধারণ সভাগুলো হয় সেগুলো লিপিবদ্ধ করার কোনও ব্যবস্থা নেই। এক্ষেত্রে সমিতিকে আরও স্ট্রেনদেন করার দরকার। সমবায় মন্ত্রীর এই বিষয়টা দেখার দরকার। সমবায় এবং দুর্নীতি এই দুটি কথা খুবই সমর্থক হয়ে পড়েছে। সমবায় সৃষ্টির থেকেই কিছু মানুষ সমবায়ের প্রশাসনিক ক্ষমতাকে কুক্ষিগত করে রেখেছিল। এটা কংগ্রেস আমলেই প্রথম সূত্রপাত। সেই বাস্তুঘুঘুদের আমরা আসার পরে কিছুটা মুক্ত করতে পারলেও পুরোপুরি মুক্ত করতে পারেনি। এখনও কিছু বাস্তু ঘুঘু রয়ে গেছে। দুর্নীতি যদি থেকে থাকে তাহলে সমবায়ের উন্নতি কিছুতেই করা যাবে না। এবং এই দুর্নীতি থাকার জন্য বহু সমবায় সমিতি অকালেই অবলুপ্ত হয়ে গেছে। সুতরাং মাননীয় মন্ত্রী যে সমবায় সংশোধনী বিল এনেছেন সেটা খুবই সময়োপযোগী। সমবায়ের অডিট ঠিকমতো না হলে অনেক সমবায় সমিতি লিকুইডিশনে চলে যাবে। সুতরাং সমবায় সমিতিগুলিকে স্ট্রেনদেন করতে হবে তাহলে অনেক সমস্যার সমাধান করতে পারে। তাছাড়া সমবায় সমিতিতে অডিটের কাজ দেখার জন্য চার্টার্ড অ্যাকাউনটেন্ট রাখার দরকার।

মাননীয় মন্ত্রী মহাশয়, আজকে যে উদ্যোগ নিয়েছেন অডিট বিভাগকে আরও স্ট্রেনদেন করার জন্য—সেখানে যাতে বাস্তুঘুঘুরা বাসা বাঁধতে না পারে—এই ব্যাপারে আমি আরও বলব এর সাথে স্পেশ্যাল অডিটের যে ব্যবস্থাটা রয়েছে সেটাকে আরও চাঙ্গা করারও দরকার আছে। ব্লক লেভেলে সমবায় সমিতিতে যে অডিটরের ব্যবস্থা রয়েছে সেটা করুন, কিন্তু তার সাথে সাথে যাতে উর্ধ্বতন বাই এক্সপার্ট অডিটর দিয়ে অডিট করানো হয় সেটাও দেখা দরকার। অডিট যেভাবে করা উচিত সেইভাবে হচ্ছে কি না বা যে ত্রুটি-বিচ্যুতিগুলি রয়েছে সেগুলি ঠিকমতো দেখা হচ্ছে কিনা, সেই ব্যাপারে আশাকরি মাননীয় মন্ত্রী মহাশয় নজর দেবেন। এই কথা কয়টি বলে এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রঞ্জিত পাত্র :** মাননীয় স্পিকার মহোদয়, সমবায় মন্ত্রী যে সংশোধনী বিল সভায় এনেছেন তাকে পূর্ণ করে কয়েকটি কথা বলতে চাই। বিরোধী পক্ষের কংগ্রেসি সদস্যদের এই বিল সমর্থন না করে উপায় নেই তাই তারা করেছেন এবং কিছু বাজে কাসুন্দির কথাও বলেছেন। এখানে কো-অপারেটিভ সম্বন্ধে বলা হচ্ছে, আপনাদের সময়ে এই কো-অপারেটিভ সমিতিগুলিকে বলত চোর চোর কো-অপারেটিভ, অর্থাৎ চোর কো-অপারেটিভগুলি বাস্তুঘুঘুর আখড়ায় পরিণত হয়েছিল। লেফট ফ্রন্ট গভর্নমেন্ট এই বাস্তুঘুঘুদের হাত থেকে সমবায় সমিতিগুলিকে উদ্ধার করবার চেষ্টা করেছেন। সেইজন্য লেফট ফ্রন্ট গভর্নমেন্টের সমালোচনা না করে আপনাদের অভিনন্দন জানানো উচিত ছিল তাতে জনগণের আপনারা আশীর্বাদ

পেতেন। মাননীয় মন্ত্রী একটি কথা বলেছেন, যে জিনিসের কথা বলেছেন সেটা খুবই ভাল জিনিস তার সাথে আমিও একটি কথা বলব, বীরেন বাবু যে কথা বলেছেন, অডিটারের সংখ্যা ব্লকে ব্লকে যদি না বাড়ানো যায় তাহলে কো-অপারেটিভগুলিতে নিয়মিত অডিট করা অসম্ভব হয়ে পড়ে, একজনের পক্ষে করা সম্ভব নয়। যে কো-অপারেটিভ সেক্টারগুলি রয়েছে সেখানে যাতে নিয়মিত অডিট করা যায় তারজন্য ব্লকে ব্লকে কো-অপারেটিভে অডিটারের ব্যবস্থা করুন। আর একটি কথা বলতে চাই সেটা হচ্ছে সমবায়ের যে সমস্ত সিস্টেমগুলি আছে এটা থ্রীটায়ার সিস্টেম, এই সিস্টেম থাকার ফলে টাকা পেতে দেরি হয়, তাই গ্রামের কৃষক সমাজকে বাঁচাবার জন্য এখানে যদি টু টায়ার সিস্টেম চালু হয় এবং কৃষকের টাকা যদি দ্রুত দেওয়ার ব্যবস্থা হয় তাহলে ভাল হয়। এই কো-অপারেটিভ ঋণ কৃষকরা যাতে সময়মতো শোধ করতে পারে তার ব্যবস্থাটাও দেখার দরকার আছে। সর্বশেষে আমি একটি কথা বলব সেটা হচ্ছে কো-অপারেটিভ সোসাইটিগুলিতে যে বার্ষিক সভা হয় বা সাধারণ যে সমস্ত সদস্য আছে তাদের কো-অপারেটিভ মুভমেন্ট সম্বন্ধে এবং এই কো-অপারেটিভ সোসাইটিতে কেন তারা আসবে এই সম্বন্ধে আরও শিক্ষা দেওয়ার দরকার আছে। এই ব্যাপারে লেফট ফ্রন্ট গভর্নমেন্টের আরও জোর দেওয়ার দরকার আছে বলে আমি মনে করি। সেইজন্য এই বিলকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সরল দেব ঃ** মিঃ স্পিকার, এখানে আমার সামান্য একটি শব্দ পরিবর্তনের জন্য মাননীয় সদস্যদের কাছে আমি আবেদন করেছিলাম। এই সামান্য শব্দটি আপনারা হাউস থেকে অনুমোদন করবেন।

[2-00 — 2-10 P.M.]

কিন্তু সেই প্রসঙ্গে আমার বিরোধী সদস্য বন্ধু অতীশ সিনহা মহাশয় অনেকগুলি প্রশ্ন তুলেছেন। প্রথমত সমবায়ে দুর্নীতির কথা বলছেন। অতীশবাবু নিজে এই সম্পর্কে এককালে প্রশাসনের ক্ষমতায় ছিলেন। উনি জানেন, সমবায় অফ দি পিপল বাই দি পিপল ফর দি পিপল। এখানে যদিও জয়নাল সাহেব সমবায় মন্ত্রী ছিলেন, কিন্তু মনে হচ্ছে দুর্নীতি যেন হঠাৎ করে ১৯৭৭ সালে চালু হয়েছে। আমি একমত নই। দুর্নীতি আজকে এবং শুধু সমবায়ে কেন সারা ভারতবর্ষেই আছে। এটা কোনও বিচ্ছিন্ন ঘটনা নয়। আমি জোর দিয়ে বলতে পারি যে, এটা দুর্নীতি হঠাৎ করে হয় নি, এবং এর একটা ধারাবাহিকতা আছে। আপনারা তো তিরিশ বছর এই রাজ্যে ক্ষমতায় ছিলেন। তখন কি দুর্নীতি ছিল না? ১৯৮৮ তে সরকারি নির্দেশনামাতে কো-অপারেটিভ ডাইরেক্টার ভাগ করা হল। তার ডাইরেক্টার অডিট ফার্ম আছে। যেগুলি ১৯৮৯ তে কিছু সংশোধন হল। ১৯৯০য়ে হল। এইবার বিভিন্ন জায়গা থেকে ক্রমাগত আমাদের কাছে দাবিপত্র পেশ হচ্ছে। নানা রকমের বিভ্রান্তি সৃষ্টি হচ্ছে। কি সেই বিভ্রান্তিটা? কো-অপারেটিভ অডিট ডাইরেক্টার কথাটা না থাকবার ফলে বিভ্রান্তি হচ্ছে। এরজন্য কমিটি সেট আপ করা হয়েছিল। কিন্তু তা সত্ত্বেও মাননীয় বিরোধী সদস্যরা অডিট

করা সম্পর্কে প্রশ্ন তুলছেন। এই রাজ্যে সব মিলিয়ে ৩০ হাজার সোসাইটি আছে। কিন্তু প্রকৃতপক্ষে ফাংশনিং সোসাইটি হচ্ছে ১৭ হাজার ৩৭৩। এবং আমাদের এই যে সোসাইটিগুলি আছে আমি আপনাদের কাছে হিসাব দিয়ে বলছি, আমাদের বাইফারকেশনের আগে যে অডিট হত সেই অডিট ছিল ৯৯৫৪ ১৯৮৮-৮৯য়ে বেড়ে হল ১১ হাজার ২৪০। ১৯৮৯-৯০য়ে হল বারো হাজার ১৪০। ১৯৯০-৯১তে হল বারো হাজার ৩৩৭। তার মানে কো-অপারেটিভ ডাইরেক্টারকে ভাগ করবার ফলে কিছু উন্নতি হয়েছে। নয় হাজার হয়েছিল কিন্তু তেরো হাজার ছাড়িয়ে গেছে। এই বছর আরও বাড়বে। সাম্প্রতিককালে মিটিং করা হয়েছে, আমরা অ্যাপেক্স সোসাইটিগুলিকে বড় বড় চার্টার্ড ফার্মগুলিকে দেব। প্রাইমারি সোসাইটিগুলির ফি ধার্য করা আছে কিন্তু তার পরিমাণ এত কম সেগুলিকে সরকারিভাবে দেব। কিছু কোর্টের মামলাও আছে। আমরা স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক করেছি। সি.এল.ডি.পি. তে মে মাসে ইলেকশন করব। বেনফেড এবং কনফেড নিয়ে একটু অসহযোগিতা আছে। মাননীয় সদস্য প্রশ্ন তুলেছেন হ্যান্ডলুম নিয়ে, সেখানে দীর্ঘদিন যাবৎ নির্বাচন হয়নি। এই বছর করেছি। শেসনে একটি নির্বাচিত বোর্ড তৈরি হয়েছে। মাননীয় সদস্য প্রশ্ন তুলেছেন যে যে নমিনি শাসকগোষ্ঠীর লোক হয়। এটাতো চিরন্তন সত্য। যারা পাওয়ারে থাকেন তাদেরই লোক হয়। যাঁরা সরকারে থাকেন তাঁদেরই লোক হয়। এরপর মাননীয় সদস্য প্রশ্ন তুলেছেন যে, এই বাবদ কত টাকা খরচা হয়েছে? ১৯৮৬-৮৭ তে কো-অপারেটিভ বাবদ হয়েছে ১ কোটি ৪৬ লক্ষ টাকা, ১৯৮৮-৮৯য়ে সেটা দাঁড়ালো ২ কোটি ৩ লক্ষ টাকা। এবং আজকে ১৯৯২-৯৩তে হয়েছে ৩ কোটি ৭৪ লক্ষ টাকা। বাইফারকেশনের ফলে খরচা বেড়েছে। ২১টা পোস্ট চাওয়া হয়েছিল কিন্তু উই হ্যাভ গট ১০। ব্লকে ব্লকে অফিসার রাখতে হয়েছে। তাও ওঁনারা বলছেন যে, মাথাভারী প্রশাসন। আমাদের মাননীয় সদস্যরা সি.পি.আই এবং ফরওয়ার্ড ব্লক বেঞ্চ থেকে যেকথা বলেছেন, ব্লকে ব্লকে আমাদের অফিসার না থাকার ফলে জেলায় জেলায় একজন অফিসার চেয়েছি। কিন্তু এম্বার্গো থাকার জন্য তা পাই নি। এখন জেলাগুলিতে আমরা পূরণ করতে পেরেছি। তলার লেভেলে আমাদের একটা প্রস্তাব আছে। এম্বার্গো থাকার জন্য রিটায়ার পার্সনকে কাজে লাগাতে পারি কিনা। ৩৫, ৩৮ এবং ৯৭—এগুলো আমি আসার আগে ১৪ মাসের আগে যে কমিটি হয়েছিল সেই কমিটি সিদ্ধান্ত নিয়েছিল। কিন্তু এটা এখনও কার্যকর করতে পারি নি অর্থ দপ্তর থেকে ক্লিয়ারেন্স পাই নি বলে। মাননীয় সদস্য বিধানসভার আগের বাজেট অধিবেশনে বলেছিলেন, কান্দি ব্যাঙ্ক উঠে যাচ্ছে, সেই ব্যাঙ্ক রক্ষা করতে না পারলে চাষীরা মার খাবে। আমি মাননীয় সদস্য অতীশবাবুর কথামতো উঠে যাচ্ছিল যে ব্যাঙ্ক সেই ব্যাঙ্কের ব্যাপারে ব্যবস্থা নিই। সেই ব্যাঙ্ক উঠে যাওয়ার যাওয়ার মতো অবস্থায় আসে, কারণ সেখানে যত লোক প্রয়োজন ছিল তার ডাবল নিয়েছিল। তারা আগের থেকে স্থায়ী কর্মচারী হয়ে গিয়েছে। আমি একটা এনকোয়ারী কমিটি করি। সেই কমিটি বলে যদি ভ্যায়াবেল করতে হয় তাহলে বাড়তি লোক সরাতে হবে আপনারা জানেন সেটা আমার পক্ষে সম্ভব ছিল না। বাড়তি লোক যে ভদ্রলোক নিয়োগ করেছিলেন সেই সরিয়েছে। আমরা এখানে নির্বাচন করব। এইবারে ক্যালেকশন খুব ভাল হয়েছে। হাউসিং কো-অপারেটিভ-এর

কথা বলেছেন। এইটা একটা অচল অবস্থায় ছিল। মাননীয় মুখ্যমন্ত্রীর নির্দেশে একটা চুক্তি হয়েছে। আমি আশা করছি অতি শীঘ্র স্বাভাবিক অবস্থা ফিরে আসবে। মাননীয় সদস্যরা জানেন যে ১৭ হাজারের উপরে কো-অপারেটিভ ফাংশনিং সোসাইটি আছে। মাননীয় জয়নাল আবেদিন সাহেব সমবায়মন্ত্রী ছিলেন। তিনি জানেন, দুর্নীতির অভিযোগ এলে তা তদন্ত করে ব্যবস্থা করতে হয়। আপনারা দুর্নীতির অভিযোগ দিলে, তিনি যে পার্টির লোকই হন, নিশ্চয়ই আমরা তার প্রতিকার করব। সমবায়কে সার্থকভাবে দুর্নীতিমুক্ত করে জনগণের কাজে নিয়োজিত করতে হলে সকলের সহযোগিতা প্রয়োজন। সেখানে যদি দলীয় স্বার্থ আসে বা তা রক্ষা করার প্রবণতা থাকে, তাহলে মন্ত্রী একা সব কিছু করতে পারবেন না। পশ্চিমবাংলার সামনে দুর্নীতিমুক্ত সমবায় উপস্থিত করতে চাই এবং সেখানে আপনাদের সকলের সক্রিয় সহযোগিতা চাই। অডিট করার চেষ্টা করছি। প্রত্যেকটি সমবায় সমিতিকে নির্দিষ্ট সময়ে অডিটের ব্যবস্থা করার চেষ্টা করছি। অনেক জায়গায় কয়েক মাস নির্বাচন হয় নি, তিন বছর পেরিয়ে গিয়েছে। তাদের সময় সীমা পেরিয়ে গিয়েছে। একটা জেনারেল অর্ডার বা নির্দেশনামা আমাদের দপ্তর থেকে জারি করা হয়েছে। তাতে বলা হয়েছে আগামী ৬ মাসের মধ্যে যে সমস্ত সোসাইটি তিন বছরের অধিককাল নির্বাচন না করে আছেন সেগুলোর নির্বাচনের ব্যবস্থা করুন। আপনারা উদয়নারায়ণপুরে কথা বলেছেন। অডিটর গিয়েছিলেন, রিপোর্ট বেরিয়েছে। ত্রুটি দেখা গেলে আইনত ব্যবস্থা নিতে হয়। আপনারা জানেন হ্যান্ডলুম কো-অপারেটিভের সম্প্রতি নির্বাচন করেছি। আর বাকি তিনটে অ্যাপেক্স আছে যেগুলো সরাসরি সমবায় দপ্তর দেখে থাকেন। আমরা প্রতিটির জন্য প্রতিনিয়ত লেগে আছি ফয়সালা করবার জন্য। কিন্তু হাইকোর্টের উপরে তো আমি যেতে পারি না। আমরা নির্বাচনে যাব। নির্বাচনকে ভয় করার প্রশ্ন নেই। মাননীয় সদস্যদের কাছে আবেদন যে বিল আপনাদের কাছে এনেছি সেটা সকলে—সরকার এবং বিরোধী পক্ষ সমর্থন করুন।

[2-10 — 2-20 P.M.]

সঙ্গে সঙ্গে আমি আবেদন জানিয়ে বলব, দুর্নীতিমুক্ত সমবায় করতে গেলে সকল সদস্যকে এগিয়ে আসতে হবে অতএব সকলে আপনারা এগিয়ে আসুন। আশা করি আপনারা সকলে আমার দপ্তরকে দুর্নীতি মুক্ত করার জন্য সব রকমের সহযোগিতা করবেন। মাননীয় সদস্য অতীশবাবুকে বলব, তিনি যদি কোনও নির্দিষ্ট অভিযোগ আনতে পারেন তাহলে তিনি যে কোনও দলেরই হোন না কেন তার বিরুদ্ধে আমি অ্যাকশন নেব। মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন মহাশয়কেও এই একই কথা জানাচ্ছি। এই বলে আমার এই বিল সকলে সমর্থন করবেন এই আশা করে শেষ করছি।

The motion of Shri Saral Deb that the West Bengal Co-operative Societies (Amendment) Bill, 1992, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 9 and the Preamble ::**

**Mr. Speaker :** There are no amendment to Clauses 1 to 9 and the preamble. The question that Clauses 1 to 9 and the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Saral Deb :** Sir, I beg to move that the West Bengal Co-operative Societies (Amendment) Bill, 1992, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 2-12 P.M. till 11-00 A.M. Thursday, the 3rd December 1992 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 3rd December 1992 at 1.00 P.M.

PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 28 Ministers, 12 Ministers of State and 210 Members.

[11-00 — 11-10 A.M.]

## OBITUARY REFERENCE

**Mr. Speaker :** Before taking up the business of the House I rise to perform a melancholy duty to refer to the sad demise of Shri **Girindra Nath Mondal**, former member of the West Bengal Legislative Assembly and **Cardinal Lawrence Picachy,** former Arch Bishop of Calcutta.

Shri Girindra Nath Mondal, Ex-M.L.A. breathed his last on the 12th October, 1992 at his South Calcutta residence. He was 82.

Shri Mondal served as a Deputy Magistrate and Deputy Collector of undivided Bengal. He was closely associated with the social works in the Sunderbans area. He was the Director of 24-Parganas District Co-operative Land Mortgage Bank Ltd. He was also a leading advocate of the Calcutta High Court and authored several law books.

He was elected to the West Bengal Legislative Assembly in the General Elections of 1967 from Gosaba, 24 Parganas Constituency as a candidate of the Jana Sangha Party.

At his death the State has lost a sincere social and political worker.

**Cardinal Lawrence Picachy**, former Arch-bishop of Calcutta died on 29th November, 1991 at a Nursing Home in Calcutta following cerebral haemorrhage. He was 76.

Born in Lebong in Darjeeling district on the 8th August, 1916 he had his education at St. Joseph's College, Darjeeling and joined the Society of Jesus in 1934. He was ordained a priest in 1947.

Farther Picachy was associated with St. Xavier's College for over ten years during the early part of his ministry. He was a teacher and then a prefect before he became rector and principal of the school and college during the mid fifties. After a two-year stint as a parish at a

village in South 24 Parganas district he was appointed the first Bishop of Jamshedpur's newly erected diocese in 1962.

He returned to Calcutta in 1969 and was appointed Archbishop of the city, a post held by him till May, 1986. He was elected Vice-President of the Catholic Bishop's Conference of India in 1972 and was its President in 1976. In the same year he was made Cardinal by Pope Paul VI. As the first Asian prelate he was named as one of the three Presidents of the Syned of Bishops in Rome. His amiable disposition endeered him to one and all he came in contact with.

The State has lost a distinguished educationist and a revered Philanthropist at the death of Cardinal Picachy.

Now I request the Hon'ble members to rise in their seats for two minutes as a mark of respect to the decessed.

(After two minutes)

Thank you Ladies and Gentlemen.

Secretary will send the message of condolence to the members of the bereaved family.

## Held Over Starred Questions
## (to which oral answers were given)

### বক্রেশ্বর তাপবিদ্যুত প্রকল্প

*১। (অনুমোদিত প্রশ্ন নং *২৮।) শ্রী আবদুল মান্নান ঃ বিদ্যুত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বক্রেশ্বর তাপবিদ্যুত প্রকল্পটির রূপায়ণ আর্থিক ও কারিগরি সহযোগিতার জন্য বিদেশি যে সংস্থার সাথে চুক্তি হয়েছে তার নাম ও চুক্তির শর্তগুলি কি কি ; এবং

(খ) এ পর্যন্ত ঐ প্রকল্পে কত টাকা ব্যয় করা হয়েছে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ**

(ক) বক্রেশ্বর তাপবিদ্যুত প্রকল্পটি রূপায়ণের জন্য কোনও বৈদেশিক সংস্থার সহিত এখনও পর্যন্ত কোন্ও প্রকার আর্থিক চুক্তি হয় নাই। জাপানের ও. ই. সি. এফ. সংস্থার সাহায্য সংক্রান্ত একটি প্রস্তাব কেন্দ্রীয় সরকারের নিকট দাখিল করা হইয়াছে।

(খ) ১৯৯২-এর সেপ্টেম্বর পর্যন্ত প্রায় ১৩৯.০০ কোটি টাকা খরচ হইয়াছে।

**ডাঃ মোতাহার হোসেন ঃ** বক্রেশ্বর প্রকল্প বহুদিন থেকে চলছে। প্রথমে রাশিয়ার সঙ্গে কথা বলেছেন, তারপর জাপানের সঙ্গে কথাবার্তা বলছেন। এটা এখন কোন পর্যায়ে আছে এবং এর সম্ভাবনা কী? ওদের সঙ্গে চুক্তি ছাড়া এটা সম্পাদন করা সম্ভব কিনা?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** জাপানি সংস্থা ও. ই. সি. এফ এবং গভর্নমেন্ট অফ ইণ্ডিয়া ডিপার্টমেন্ট অফ পাওয়ার তাদের সঙ্গে প্রায়ই কথাবার্তা হচ্ছে। আমি যতদূর জেনেছি, এর জন্য ভারত সরকারের মাননীয় প্রধানমন্ত্রী এবং মাননীয় অর্থমন্ত্রী বিভিন্ন সময়ে বলছেন আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীর রিকোয়েস্টে। এটাকে জাপানের যে লং লিস্ট আছে তার মধ্যে অন্তর্ভুক্তির সম্ভাবনা আছে। প্রকল্প রূপায়ণ করার যে সমস্ত ব্যবস্থা সেগুলি আমরা নিচ্ছি, অন্য কোনও অসুবিধা নেই।

**ডাঃ মোতাহার হোসেন ঃ** এ পর্যন্ত ১৩৯ কোটি টাকা খরচ হয়েছে। ১৯৯১-৯২ আর্থিক বছরে বাজেট বরাদ্দ কত ছিল এবং কত টাকা খরচ হয়েছে জানাবেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমরা যেহেতু জাপানি সংস্থার সঙ্গে কথাবার্তা বলছি, সেহেতু আমাদের যে কাজকর্ম সেটাকে ইচ্ছাকৃতভাবে সো-ডাউন করছি। কারণ, ঐ সংস্থা যদি আসে তাহলে সমস্ত খরচের শতকরা ৮৫ ভাগ তারা বহন করবে। আমরা ইচ্ছা করে ১৯৯২-৯৩ সালের প্রোগ্রেস সেটা সো-ডাউন করেছি। কিন্তু বয়লারের কাজকর্ম চলছে। এ বছরের যে কাজ ছিল এটাতে খুব একটা খরচ করিনি। এক্‌জাক্টা মনে নেই। আমাকে নোটিশ দিতে হবে কত খরচ করেছি তা জানাবার জন্য। তবে এ. বি. এলের বয়লারের যে কাজকর্ম চলছে তারজন্য রেগুলার পারসিয়াল পেমেন্ট করে দিচ্ছি। তবে নোটিশ দিলে অ্যাকচুয়াল অ্যামাউন্টটা জানাতে পারব।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, এ. বি. এলের কাছে যে বয়লারের অর্ডার দেওয়া হয়েছে তা বহাল আছে এবং জাপানি সংস্থা এলেও এ. বি. এলের কাছে যে অর্ডার দেওয়া হয়েছে সেটা বজায় থাকবে কিনা এবং আজ অবধি বয়লারের জন্য কত টাকা স্যাংশন্ড হয়েছে এবং কতদূর প্রোগ্রেস করেছে? একাধিক বয়লারের অর্ডার দেওয়া হয়েছিল কিনা এবং ক'টা দেওয়া হয়েছে তা জানতে চাইছি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** পুরো প্রকল্পটি ৫টি স্টেজে হওয়ার জন্য সেন্ট্রাল ইলেক্ট্রিক অথরিটির কাছে পেশ করা হয়েছিল। প্রথম স্টেজে ৩টি ইউনিট, দ্বিতীয় স্টেজে আরো ২টি ইউনিট। প্রথম স্টেজে ৩টি বয়লারের জন্য এ. বি. এলকে অর্ডার দিয়েছিলাম। প্রথম কাজ শতকরা ৭০ ভাগ হয়ে গেছে এবং দ্বিতীয় কাজ ২৫ ভাগ হয়ে গেছে। তৃতীয়টির ক্ষেত্রে বলা হয়েছে, এখন মাল সাপ্লাই করো না। এই দুটো এক্‌সেলারেট করো। বাকি সেকেণ্ড স্টেজের জন্য সি. ই. এর কাছে ক্লিয়ারেন্সের জন্য দিয়েছিলাম। সেই ক্লিয়ারেন্স পাওয়া গেছে। এই নতুন দুটি প্রকল্প জাপানি সংস্থা নেবে এবং কিছুটা পুরানো প্রকল্প তারা নেবে। অ্যাকচুয়াল কত খরচ হয়েছে এখনই বলা মুশকিল, তবে নোটিশ দিলে বলতে পারব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আপনি বক্রেশ্বর তাপবিদ্যুত প্রকল্পের কাজের অগ্রগতি সম্পর্কে বললেন এবং বিদেশি জাপানি সংস্থার সঙ্গে চুক্তির ব্যাপারে কেন্দ্রের মাধ্যমে যে কথাবার্তা

চলছে তার কথাও বললেন। আমার প্রশ্ন, একটা সময়ে কেন্দ্রের অসহযোগিতা এবং নানান কারণে রাজ্যের আপন সম্পদ-এর ভিত্তিতে (রক্তদান ইত্যাদির মাধ্যমে) বক্রেশ্বর তাপবিদ্যুত গড়ে তুলবেন বলে দেশের মানুষের কাছে বলেছিলেন। কিন্তু এত বছর অতিক্রান্ত হল। এই সরকার কেন্দ্রের মাধ্যমে বিদেশির উপর নির্ভরশীল থাকার জন্য বক্রেশ্বর তাপবিদ্যুত প্রকল্পের কাজ বিলম্বিত হচ্ছে কিনা? সরকার নিজস্ব সম্পদের ভিত্তিতে এগুচ্ছেন না কেন বা পারছেন না কেন তা কি দয়া করে জানাবেন?

[11-10 — 11-20 A.M.]

**ডঃ শঙ্করকুমার সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বক্রেশ্বরের তাপ বিদ্যুত প্রকল্পের ৫টি ইউনিট, এবং প্রতি ইউনিটে ২১০ মেগাওয়াট করে। তার মানে এটা হচ্ছে যে, ১০৫০ মেগাওয়াট, এবং এই ১০৫০ মেগাওয়াট তৈরি করতে গেলে অন্তত পক্ষে কম করে ৩ কোটি টাকা পার মেগাওয়াট অর্থাৎ প্রায় ৩১০০ কোটি টাকার মতো লাগবে, পুরো টাকাটা রাজ্য সরকার বহন করবেন এ কথা কোথাও বলা হয় নি। রাজ্য সরকার ইতিমধ্যে ১৩৯ কোটি টাকা বহন করেছেন এবং আরও ১৫ পারসেন্ট—জাপানিরা যদি আসেন—বহন করবেন, এবং এইজন্য এইটথ প্ল্যান বাজেটে টাকা ধরা আছে। কাজেই চিন্তার কোনও কারণ নেই।

**শ্রী সাত্ত্বিককুমার রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, মেশিনারির ব্যাপারে কন্ট্রাক্ট না হওয়ার জন্য কাজ বন্ধ করে দিয়েছেন, কিন্তু বক্রেশ্বরের জন্য যে সমস্ত অন্যান্য— বিল্ডিং কনস্ট্রাকশন, জল আনার জন্য যে সমস্ত পরিকল্পনা কমপ্লিট হয়ে গেছে সে কাজগুলিতে কেন বিলম্ব করছেন?

**ডঃ শঙ্করকুমার সেন :** মাননীয় সদস্য এইটুকু ভুল বুঝছেন, কাজ বন্ধ হয়ে গেছে বলিনি, বলেছি স্লো-ডাউন হয়েছে। যে স্পিডে হবার কথা সেই স্পিডেতে করা হচ্ছে না মেন ইউনিট, বয়লার ইত্যাদির জন্য। কিন্তু আনুষঙ্গিক কাজগুলি যেমন, হাউসিং কমপ্লেক্স, পাবলিক হেলথ্ ইঞ্জিনিয়ারিং ডিপার্টমেন্ট পাইপলাইন-এ সবের কাজ হচ্ছে, তিলপাড়া থেকে যে জলটা আসবে তার জন্য কাজকর্ম চলছে। বক্রেশ্বর ড্যাম প্রকল্পের কাগজপত্র তৈরি হচ্ছে তার ডিজাইন, তার রিপোর্ট হয়ে গেছে। সবই পাশাপাশি এগিয়ে যাচ্ছে। আমি যেটা মিন করেছিলাম, মেন যে ইউনিট সেই ইউনিটের কাজ স্লো-ডাউন করেছি। আপনারা যদি যান দেখতে পাবেন কাজকর্ম যে গতিতে হওয়া উচিত সেই গতিতে হচ্ছে না। আমরা বুঝেছি আমাদের সঙ্গে জাপানি সংস্থা টাই-আপ করলে প্রোজেক্টের কত টাকা তাঁরা দেবেন।

**শ্রী নাসিরুদ্দিন খান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে একটি প্রশ্ন রাখছি। কত টাকার অংক, কত কাণ্ড, কোন সংস্থা দেবে, সেন্টারের পারমিশন পাব কিনা এইসব প্রশ্ন নয়, সারা দেশের লোক একটা জিনিসের উপর তাকিয়ে আছে। বক্রেশ্বরের জন্য রক্ত দেওয়া হয়েছে, এ পর্যন্ত কত টাকার রক্ত আপনি পেয়েছেন?

**মিঃ স্পিকার :** হবে না, নো, নো, নট অ্যালাউড।

**শ্রী নির্মল দাস :** বক্রেশ্বর তাপ বিদ্যুত কেন্দ্র নির্মাণের স্বার্থে যখন রাজ্য সরকার বিদেশের সাথে এবং বিভিন্ন সংস্থার সাথে আলাপ-আলোচনা চালাচ্ছেন, সেক্ষেত্রে পূর্বাঞ্চলের বিদ্যুতের সমস্যা নিরসনের স্বার্থে এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার কি ধরনের মনোভাব পোষণ করেছেন, অর্থাৎ বক্রেশ্বর প্রকল্প রূপায়ণের ব্যাপারে তারা সহযোগিতা করছেন, নাকি গড়িমসি করছেন?

**ডঃ শঙ্করকুমার সেন :** আমি সার্বিকভাবে বলতে পারি, কেন্দ্রীয় সরকারের কাছে আমারা যেসব সাহায্য চাচ্ছি সেটা আমরা পাচ্ছি।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল :** বিষয়টা প্রায় রাজনৈতিক পর্যায়ে চলে এসেছে। আমি জিজ্ঞাসা করছি, দায়িত্বশীল দল হিসাবে কংগ্রেস দল বক্রেশ্বর প্রশ্নে আপনার পক্ষে আছেন, নাকি বিপক্ষে আছেন?

**মিঃ স্পিকার :** এটা হবে না, হবে না, বসুন।

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** সাধারণত প্রজেক্ট যারা করেন তারাই ডিসাইড করেন এবং সেইমতো কাজ হয় জানি। বক্রেশ্বর প্রজেক্টের বয়লারের অর্ডার এ. বি. এলকে দেওয়া হয়েছে এবং এ. বি. এলকে আন্তর্জাতিক কোম্পানি বলেই জানি। কিন্তু এই বিধানসভায় এর আগে এ. বি. এলকে বয়লারের অর্ডার দেওয়া নিয়ে অনেক ক্রিটিসিজম্ করা হয়েছে। এ. বি. এল-কে অর্ডার আগে দেওয়া হয়েছে। আমার প্রশ্ন, বর্তমানে জাপানি কোম্পানি, ডি.পি.এল. যাদের সুপারভিসনে রয়েছে, তাদের ডিজাইন অনুযায়ী এবং স্যাংশন অনুযায়ী এই বয়লার করতে দেওয়া হয়েছে কিনা?

**ডঃ শঙ্করকুমার সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এইটুকুই বলতে পারি যে, বয়লার এ.বি.এল. কনস্ট্রাকশন করেছে, কিন্তু এগুলোর সবগুলিই ইন্টারন্যাশনাল স্পেসিফিকেশন অনুযায়ী তৈরি হয়। এটাও বলতে পারি, এ.বি.এল.-এর কনস্ট্রাকশন টেকনিক পাঁচ-দশ বছর আগে যা ছিল এখন কিন্তু সেটা আরও উন্নত জায়গায় গেছে। এই ব্যাপারে তাদের সঙ্গে আমাদের আলাপ-আলোচনাও হয়েছে। কাজেই এ.বি.এল. বয়লার কেনা নিয়ে কোনও চিন্তা নেই, জাপানেরও কোনও চিন্তা নেই এবং অন্য যে কোম্পানি আছে তাদের কোনও চিন্তা নেই এটাই বলতে পারি।

## শ্রীদুর্গা কটন মিল

*২। (অনুমোদিত প্রশ্ন নং *৪) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** শিল্প পুনর্গঠন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলি জেলার কোন্নগরে অবস্থিত শ্রীদুর্গা কটন মিলটি কতদিন যাবৎ বন্ধ আছে ; এবং

(খ) এই মিলটি চালু করার ব্যাপারে কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কিনা এবং হয়ে থাকলে, তার সর্বশেষ পরিস্থিতি কি?

**শ্রী পতিতপাবন পাঠক ঃ**

(ক) কোন্নগরে অবস্থিত শ্রীদুর্গা কটন মিলটি ১৯৭৬ সালে বন্ধ হয় এবং কেন্দ্রীয় সরকার ১৯৫১ সালের শিল্প (উন্নয়ন ও নিয়ন্ত্রণ) আইন বলে উক্ত কোম্পানির পরিচালনভার গ্রহণ করেন ও আই.আর.বি আইকে অথরাইজড পার্সন নিযুক্ত করেন। পরবর্তী সময়ে কেন্দ্রীয় সরকার উক্ত কোম্পানিতে সরকারি পরিচালন ও নিয়ন্ত্রণ হইতে ১৩.৭.১৯৮৬ সালে ডি-নোটিফাই করেও কোম্পানি বন্ধ হয়।

(খ) পশ্চিমবঙ্গ সরকার এই কোম্পানিটিকে পুনরুজ্জীবিত করার জন্য বি.আই.এফ.আর. এর কাছে পাঠায় এবং বি.আই.এফ.আর-এর নির্দেশ অনুসারে একজন উদ্যোগী শিল্পপতি খোজার কাজে আপ্রাণ চেষ্টা করে, যিনি কোম্পানি চালু অবস্থায় রাখিবেন। কিন্তু রাজ্য সরকারের সেই চেষ্টা ব্যর্থ হয়। সবশেষে বি.আই.এফ.আর উক্ত সুপারিশক্রমে কোম্পানিটি লিকুইডেশনে পাঠানোর সিদ্ধান্ত করে এবং কলকাতা হাইকোর্টে পাঠায়।

### গোপন বৈঠক

*৪। (অনুমোদিত প্রশ্ন নং *৭০) ডাঃ দীপক চন্দ ঃ স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

সম্প্রতি জি এন এল এফ নেতা সুভাষ ঘিসিং-এর সঙ্গে ত্রিপুরার কট্টর বিচ্ছিন্নতাবাদি টি এল ডি নেতা বিজয় রাংখালের কোনও গোপন বৈঠকের বিষয়ে সরকার অবগত আছেন কি?

**জ্যোতি বসু ঃ**

না।

[11-20 — 11-30 A.M.]

**শ্রী গৌতম রায়চৌধুরী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই জি. এন. এল. এফ নেতা সুভাষ ঘিসিং বিজয় রাংখালের সঙ্গে দেখা করার ব্যাপারে ত্রিপুরা সরকারের প্রচ্ছন্ন মদত আছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** যে বিশেষ ব্যক্তির নাম করা হয়েছে তার সঙ্গে দেখা হয়েছে কিনা আমার কাছে এই রকম কোনও খবর নেই। যাদের সঙ্গে দেখা হয়েছে সেই ব্যাপারে যে খবর আছে সেটা আমি এখানে বলতে চাই না। আরো অনেকের সঙ্গে দেখা হয়েছে, নানা আলোচনা হয়েছে সেই সমস্ত খবর আমার জানা। তবে প্রকাশ্যে আমি এখন বলতে পারব না।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী বললেন বিজয় রাংখালের সঙ্গে কোনও যোগাযোগ সুভাষ ঘিসিং-এর হয় নি। বিদেশি শক্তির সঙ্গে দেশের মধ্যে দেশ বিরোধী কোনও শক্তির সঙ্গে সুভাষ ঘিসিং-এর আলোচনা বা যোগাযোগ সম্বন্ধে রাজ্য সরকার ওয়াকিবহাল আছেন কিনা জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি আগেই উত্তরে বলেছি যার নাম করে এখানে বলা হয়েছে ার সঙ্গে সুভাষ ঘিসিং-এর দেখা হয়েছে বলে খবর নেই। কিন্তু খবর আছে, যারা হিংসাত্মক ার্যকলাপে বিশ্বাস করে এই ধরনের লোকেদের সঙ্গে জি. এন. এল. এফ প্রতিনিধিদের দেখা চ্ছে এবং সেই খবরা-খবর যতটা পারি আমরা রাখবার চেষ্টা করছি।

**শ্রী সমর বাওরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, জি. এন. এল. এফ তা সম্প্রতি হিংসাত্মক চক্রান্তের জন্য নেপালে গিয়েছিলেন কিনা?

**মিঃ স্পিকার ঃ** এটা হবে না।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে সুভাষ ঘিসিং যাদের সঙ্গে াগাযোগ করছেন দেশের স্বার্থে তা প্রকাশ করা যাচ্ছে না। যাদের সঙ্গে যোগাযোগ করছে রা পশ্চিমবাংলায় বিচ্ছিন্নতাবাদ সম্প্রসারণ করতে চায় এই রকম লোক?

**Mr. Speaker :** It cannot be allowed, I am sorry.

**শ্রী সৌগত রায় ঃ** অনেক চেষ্টা করার পর দার্জিলিং অ্যাক্ট সই হয়, হিল কাউন্সিল ল পাস করা হয়। তারপর সুভাষ ঘিসিং তার চেয়ারম্যান হয়েছেন। বর্তমানে আমরা খতে পাচ্ছি রাজ্য সরকারের সাথে হিল কাউন্সিলের পুরোপুরি কমিউনিকেশন ব্রেক ডাউন রেছে। ওঁরা বলছেন যে, কোন দায়িত্ব পালন করবেন না। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে জ্ঞাসা করতে পারি কি, যাতে হিল কাউন্সিলের সাথে রাজ্য সরকারের নরমাল রিলেশন রে আসে, হিল কাউন্সিল নরমালি আইন অনুযায়ী চলে, যাতে দার্জিলিং একউ ব্যর্থ না য় তারজন্য রাজ্য সরকার কি প্রচেষ্টা করছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** সুভাষ ঘিসিং, হিল কাউন্সিলের যিনি সভাপতি তিনি সম্প্রতিকালে াষণা করেছেন দার্জিলিং হচ্ছে নো-ম্যান্‌স ল্যাণ্ড, ভারতবর্ষের বাইরে। তাই নিয়ে তিনি ল্লিতে কথাবার্তা বলতে গিয়েছিলেন। আমি যতদূর শুনেছি স্বরাষ্ট্র মন্ত্রী বলেছেন এই সব ালোচনা আমরা করতে চাই না, দার্জিলিং নিশ্চয়ই ভারতবর্ষের মধ্যে, পশ্চিমবাংলার মধ্যে। থাপিও একটা বড় বে-আইনি বই ছেপেছে এটা প্রমাণ করবার জন্য যে দার্জিলিং ভারতবর্ষের াইরে। এই খবর পাওয়ার পর দিল্লি বইটাকে ইললিগাল বলেছেন এবং রেড করেছেন, এই ই সংগ্রহ করে নিয়েছেন প্রেস থেকে। এই পর্যন্ত ঘিসিং থামেনি। এই যে ন্যাশনাল ন্টিগ্রেশন কাউন্সিলের মিটিং হয়েছে, তিনি গিয়েছিলেন, সেখানে একটা ছাপানো কাগজ নিয়ে ায়েছিলেন এবং ঘিসিং সেই কাগজ দেখিয়েছে ন্যাশনাল ইন্টিগ্রেশন কাউন্সিলের কাছে। তিনি লেছেন দার্জিলিং নো-ম্যানস্‌ ল্যাণ্ড এই ব্যাপারটা আলোচনা হওয়া দরকার ন্যাশনাল ইন্টিগ্রেশন াউন্সিলে। এই সাহস তার হয়েছে। আমি জানিনা কেন্দ্রীয় সরকার আলোচনা করবেন কিনা। ই সব যা কিছু হচ্ছে তা ঘিসিং নিজে করছেন। এখানে মাননীয় সদস্য কি বললেন বুঝলাম া। তাঁকে বার বার বলি যা প্রশ্ন তুলেছেন এই দার্জিলিং নো-ম্যানস্‌ ল্যাণ্ড নিয়ে, এটা নিয়ে ালোচনা করবেন না।

ওদের তিনজন এখানে প্রতিনিধি আছেন। তাঁরা 'নো ম্যান'স ল্যাণ্ড' বলে পদত্যাগ রেছেন। স্পিকার মহাশয় দুটি গ্রহণ করেছেন, আর একজন পদত্যাগপত্র প্রত্যাহার করে

নিয়েছেন। সেই বিষয়ে আলোচনার কিছু নেই। উনি বলেছেন, কাউন্সিল ঠিকমতো চলছে না। আমরা জি. এন. এল. এফ. প্রধানকে চারবার ডেকেছি যে, কি কারণে, কি হয়েছে এটা জানার জন্য। উনি আসেন নি। উনি খালি দলবল নিয়ে দিল্লি যান। দিল্লি থেকে আমাকে বলেছেন, ওঁকে খবর দিয়েছি যাতে কথা বলা যায়। দু'মাস ধরে এটা চলছে। আজ অবধি উনি আসেন নি। এই অবস্থা। কি করব বুঝতে পারছি না।

**শ্রী বিদ্যুত দাস ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, জি. এন. এল. এফ. অন্য কোনও নেতা—টি. এন. ডি.র সঙ্গে যোগাযোগ করছেন কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি এইসব খবর আপনাদের এখানে দিতে পারব না। আমরা যে খবর রেখেছি তা এখানে আলোচনার বিষয় নয়।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী অনুগ্রহ করে জানাবেন কি যে, ঘিসিং-কে বারবার ডেকে পাঠিয়েছেন, উনি আসছেন না, এটা আমরা সংবাদপত্রে দেখেছি। আপনি কি মন্ত্রিসভার কোন সদস্যকে সেখানে আলোচনার জন্য পাঠিয়েছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় সদস্য কংগ্রেস পক্ষ থেকে যদি পারেন কথা বলবেন। আমরা চাইছি আমাদের সঙ্গে এখানে এসে কথা হোক। ওঁদের একটা কেন্দ্রীয় সরকার আছে। তাঁরাও চাইছেন, কি অসুবিধাগুলো আছে, আমাদের জানতে হবে। আমাদের যেতে হবে, আর কাউন্সিলের প্রেসিডেন্ট তিনি আসবেন না? আপনারা কি এখন ঘিসিংয়ের পক্ষ নিচ্ছেন, না কি বিচ্ছিন্নতাবাদি আন্দোলনের পথে যাচ্ছেন?

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার সাপ্লিমেন্টারি হল, মাননীয় মুখ্যমন্ত্রী বহু কিছুই জানেন, আমরা প্রায় কিছুই জানি না। কিন্তু আমরাও সমান উৎসাহী। সেজন্য আমার জিজ্ঞাস্য হল, জি. এন. এল. এফ. যখন আন্দোলন শুরু করে, সেই সময়ে দার্জিলিংয়ে কংগ্রেসিরা—আমরা যে খবর পেয়েছি—কংগ্রেস দল প্রায় উঠে যাচ্ছিল এবং বিচ্ছিন্নতাবাদী আন্দোলনের সঙ্গে যুক্ত হয়ে যাচ্ছিল। ঠিক এই মুহূর্তে গত ৩/৪ বছর ধরে রাজ্যের বিরোধী দল হিসাবে এখন কংগ্রেস দল তাদের বিচ্ছিন্নতা বা আন্দোলনের পিছনে যাওয়ার ব্যাপারে চিন্তা-ভাবনার পরিবর্তন করছেন—এই খবর মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আছে কিনা?

(কোনও উত্তর হয় নাই।)

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী একটু আগে বলেছেন যে বিজয় রাংখেল এবং সুভাষ ঘিসিংয়ের কোন আলোচনার খবর তিনি পান নি। কিন্তু অন্য কিছু বিচ্ছিন্নতাবাদী গোষ্ঠীর সঙ্গে আলোচনার খবর তিনি পেয়েছেন। আমার প্রশ্ন হচ্ছে, কারা সেই শক্তি, যারা যোগাযোগ রেখেছে? এ সম্পর্কে কোনও ভেগ্ নয়, পজিটিভ কারা যোগাযোগ রেখেছে, এ সম্পর্কে অবহিত করবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি বলেছি যে এইসব কথা আমি বলতে পারব না। আমার যা বলার তা কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করেছি। বিশেষ করে যারা বিচ্ছিন্নতাবাদীদের সমর্থন করছে তাদের সঙ্গে আমার এইসব আলোচনার কিছু নেই।

**শ্রী রাইচরণ মাঝি :** স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী বললেন যে, একটি বই ছাপা হয়েছে। ল্লিগ্যাল বই ছাপা হয়েছে বলে মাননীয় মুখ্যমন্ত্রী বললেন। সেই বইটি কোন্ প্রেস থেকে পা হয়েছে? কোনও কংগ্রেসি এম. পি.-র প্রেস থেকে ছাপা হয়েছে কিনা তা জানাবেন ?

[11-30 — 11-40 A.M.]

**শ্রী জ্যোতি বসু :** দিল্লিতে যে প্রেসে ছাপা হয়েছিল সেই বই বে-আইনি বই এ খবর রা নিজেরাই খবর পেয়েছিলেন এবং প্রত্যেকটি বই তারা প্রেসে গিয়ে নিয়ে আসেন এবং দের সাজা দেয়।

**জেলাস্তরে প্রশাসনিক ক্ষমতা বিকেন্দ্রীকরণ**

*৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক স্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) একথা কি সত্যি যে, জেলাস্তরে প্রশাসনিক ক্ষমতা বিকেন্দ্রীকরণের পরিকল্পনা সরকার বিবেচনা করছেন ; এবং

(খ) সত্যি হলে, বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**শ্রী জ্যোতি বসু :**

(ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ। পরিকল্পনা প্রণয়ন, সম্পদ সংগ্রহ, জেলার পরিকল্পনা তহবিল ও স্থানীয় ভিত্তিতে কাজকর্মের তত্ত্বাবধানের মাধ্যমে বিভিন্ন সময়ে প্রশাসনিক ক্ষমতা বিকেন্দ্রীকরণ কার্যকর করা হচ্ছে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বললেন যে প্রশাসনিক বিকেন্দ্রীকরণ য়েছে, আমার প্রশ্ন হচ্ছে যে আইনগত মতামত দেওয়ার ব্যাপারে এই ক্ষেত্রে আইন পাস রার কোনও প্রস্তাব আপনার আছে কিনা?

**শ্রী জ্যোতি বসু :** আইনের তো প্রয়োজন হয় না। প্রত্যেকটি জেলার জন্য পরিকল্পনার কটি করে সর্বদলীয় প্রতিনিধি নিয়ে কমিটি গঠন করা হয়েছে। জেলার সভাপতির নেতৃত্বে বং জেলার ডি. এম ইত্যাদির নিয়ে এই কমিটি গঠন করা হয়েছে। তাছাড়াও আমরা ারেকটি কমিটি নভেম্বর মাসে গঠন করেছি। এই কমিটি ছোট কমিটি এবং তাতে সব লের প্রতিনিধি রয়েছেন। যেহেতু পরিকল্পনা এবং উন্নয়নের জন্য এই কমিটিতে আলোচনা বে সেইজন্য জেলায় আরো যেসব সমস্যা আছে যেমন নানারকম সমস্যা যথা আইন খলার প্রশ্ন ইত্যাদি এইগুলো সব এই ছোট কমিটিতে আলোচনা হবে। এই কমিটি অল্প ল্পদিন আগে গঠিত হয়েছে। প্রত্যেকটি জেলার যে যে মন্ত্রী তাঁরাই এই কমিটিগুলোর নতৃত্বে দেবেন। সুতরাং আইনের তো কোনও প্রয়োজন নেই।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** এই যে সব কমিটিগুলো হয়েছে এগুলো তো মূলত উন্নয়ন সংক্রান্ত বিষয় কার্যকরি করবার জন্য। কিন্তু প্রশাসনিক অনেক রকমের কাজকর্ম থাকে। এগুলো মূলত জেলার প্রশাসনের মধ্যেই কেন্দ্রীভূত থাকে এবং এটাকে আরো বিকেন্দ্রীকরণ করা যায় কিনা সেই ব্যাপারে কিছু ভাবছেন কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** এখানে আরো কি করা যায় এই ব্যাপারে যদি আপনার আরো কিছু প্রস্তাব থাকে তা আমাদের দেবেন আমরা দেখব। তবে আমরা যতটুকু করতে পেরেছি তারমধ্যে অ্যাডমিনিস্ট্রেটিভ বা প্রশাসনিক বিষয়ও আছে এবং ছোট যে কমিটি করা হয়েছে তা শুধু পরিকল্পনার বিষয়ে বা উন্নয়নমূলক বিষয়ে নয়, এছাড়া অনেক ধরনের বিষয় নিয়েও তারা আলোচনা করেন এবং তারা সিদ্ধান্তও নিতে পারবেন। সেই ক্ষমতা তাদের দেওয়া হয়েছে।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আমি একটি অতিরিক্ত প্রশ্ন করতে চাই। প্রশ্নটি হচ্ছে, আপনি জানেন যে ডঃ অশোক মিত্র কমিশন একটা রিপোর্ট দিয়েছেন। ওই রিপোর্টে বলা হয়েছে যে পশ্চিমবঙ্গের বৃহত্তর জেলাগুলিকে ভাগ করা দরকার। একজন জেলা শাসক বা একজন এস. পিকে দিয়ে ৮০-৯০ লক্ষ অধিবাসীকে রক্ষা করা সম্ভব নয়। সেই কারণেই বিভাগ করার কথা বলেছিলেন। সেইজন্য আমি ব্যক্তিগতভাগে মনে করি প্রশাসনিক ক্ষমতাকে বিকেন্দ্রীকরণ করার ক্ষেত্রে জনবহুল জেলাগুলি যেমন লাইক বর্ধমান এবং মেদিনীপুরকে প্রশাসনিক স্তরে অর্থাৎ জেলাস্তরে বা মহকুমা স্তরে বিভাজন করা দরকার। এক্ষেত্রে সেটা করার কথা ভাবছেন কিনা এবং তা যদি না করে থাকেন তাহলে অশোক মিত্র কমিশনের রিপোর্টটা ব্যাখ্যা করে জানান।

**শ্রী জ্যোতি বসু ঃ** জেলা ভাগের কোনও প্রস্তাব আপাতত আমাদের নেই। ২৪-পরগনা আর পশ্চিম দিনাজপুর এই দুটো জেলা ভাগ করার কথা ছিল এবং সেটা আমরা করেছি। এছাড়া মহকুমার ব্যাপারে আমাদের কতগুলো চিন্তা-ভাবনা আছে এবং ইতিমধ্যে কতগুলো ব্যাপারে সিদ্ধান্ত নেওয়া হয়েছে কোথাও কোথাও। কারণ মহকুমা কিছু করলে জনসাধারণের সুবিধা হয়। কিন্তু জেলা ভাগের বিষয়ে আপাতত কোনও সিদ্ধান্ত নেই।

**শ্রী বিমলকান্তি বসু ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানালেন যে প্রশাসনিক ক্ষমতা বিকেন্দ্রীকরণের ক্ষেত্রে ইতিমধ্যেই কাজ শুরু হয়েছে। আমার স্পেসিফিক প্রশ্ন সরকারি সম্পদ সংগ্রহের ক্ষেত্রে বিকেন্দ্রীকরণ-এর ব্যাপারে কোনও চিন্তা-ভাবনা করা হয়েছে কি? হয়ে থাকলে সেটা কতদূর অগ্রগতি হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** সম্পদ সংগ্রহ করার ব্যাপারে অতি সম্প্রতি একটা সিদ্ধান্ত হয়েছে যে জেলাগুলি বিভিন্নভাবে, কিভাবে সম্পদ সংগ্রহ করতে পারেন, কিভাবে তারা সেগুলি ব্যবস্থা করতে পারেন ইত্যাদি। যেমন স্ট্যাম্প ডিউটি, রেজিস্ট্রেশন ফি, অ্যামিউসমেন্ট ট্যাক্স, মোটর ভেহিকেলস্ ট্যাক্স এইগুলির ক্ষেত্রে একটা টার্গেট ঠিক করে দেওয়া হয়েছে। প্রতি জেলায় তার টার্গেটের উপর যা তুলতে পারবেন তা জেলাতেই থাকবে আর বাদ বাকিটা থাকবে রাজ্যের ক্ষেত্রে। এটা খুব অল্পদিন হল চালু হয়েছে। তারা অতিরিক্ত যা আদায় করবে তার ৫০ ভাগটা তারা নিজেদের কাজের জন্য পাবে।

**শ্রী সৌগত রায় :** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, এর আগে দার্জিলিঙে ক্ষমতা বিকেন্দ্রীকরণের জন্য হিল কাউন্সিল তৈরি করেছিলেন। সেইরকমভাবে বাঁকুড়া, পুরুলিয়া এবং মেদিনীপুর আদিবাসী অধ্যুষিত এলাকায় আলাদাভাবে কোনও অটোনমাস কাউন্সিল করার কথা ভাবছেন কি?

**শ্রী জ্যোতি বসু :** না, আমাদের এই রকম কোন পরিকল্পনা নেই এবং দিল্লির কংগ্রেস সরকারের আছে কি না আমি জানি না। মাননীয় সদস্যকে আমি বলব আপনারা পশ্চিমবাংলাকে ভাগ করে দেশের সর্বনাশ আর করবেন না। মানুষের একটু উপকার করুন, উন্নতি করুন। আজকে এই হচ্ছে কংগ্রেসের অবস্থা। দেশটা আজকে ভেঙ্গে টুকরো টুকরো হয়ে যাচ্ছে। প্রতিটি গ্রাম, প্রতিটি এলাকা, প্রতিটি বাড়ি এইভাবে ভাগ করতে করতে শেষ হয়ে যাবে। এই রকম স্বায়ত্তশাসন কখনো হতে পারে না, কখনো হবে না। আপনারা আদিবাসী মানুষকে আর সর্বনাশের পথে নিয়ে যাবেন না।

**শ্রী নির্মল দাস :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ডুয়ার্সের জয়গাঁও ডেভেলপমেন্ট অথরিটি নামে একটি অথরিটি তৈরি করা হয়েছে। কিন্তু ওদের সঙ্গে যোগাযোগ করলে ওরা বলেন ওদের কোনও আর্থিক সঙ্গতি নেই ডেভেলপমেন্ট করার জন্য। ওদের আর্থিক সঙ্গতি সম্পন্ন করে ডেভেলপমেন্টের কাজ করার কোনও পরিকল্পনা আছে কি?

[11-40 — 11-50 A.M.]

**শ্রী জ্যোতি বসু :** ডেভেলপমেন্ট অথরিটিকে শক্তিশালী করবার জন্য আমরা প্রথমের থেকেই চেষ্টা করছি। সর্বত্রই করছি। প্রত্যেকটা জেলার মধ্যেও করছি। এর জন্যই তো বিকেন্দ্রীকরণ করা হয়েছে। তা না হলে বিকেন্দ্রীকরণ করলাম কেন? বাজেটের শতকরা ৫০ ভাগ টাকা জেলার মধ্যে খরচা করা হয়েছে।

### Joint Sector venture for Modern Hospital

***7.** (Admitted question No. *103.) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) whether the West Bengal Industrial Development Corporation has any proposal to set up a Modern Hospital in the State in the Joint Sector; and

(b) if so;

the brief outlines and the present position in the matter?

**Shre Bidyut Kumar Ganguli :**

(ক) না। এই ধরনের কোনও প্রস্তাব বর্তমানে বিবেচনাধীন নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি জানি না, মাননীয় মন্ত্রী সঠিক তথ্য দিচ্ছেন কি না? তার কারণ আমি বলছি, ১৬।১১ তারিখে বিজনেস স্ট্যাণ্ডার্ডে খবর বেরিয়েছে ওক হার্ট মেডিক্যাল সেন্টারের সঙ্গে একটা কুড়ি কোটি টাকার হসপিটাল প্রোজেক্ট ইস্টার্ন মেট্রোপলিটান বাইপাশে ডবলু. বি. আই. ডিসির সঙ্গে রাজি হয়েছে করতে। ইন ফ্যাক্ট জমি কেনবার জন্য নেগোশিয়েটও করা হয়েছে। এটা ডিসাইডও হয়েছে। এই খবরটা সত্যি কি না?

**শ্রী বিদ্যুতকুমার গাঙ্গুলি ঃ** যা আপনার প্রশ্ন যৌথ উদ্যোগে এই ধরনের কোনও প্রস্তাব নেই।

**শ্রী সৌগত রায় ঃ** তাহলে দেখুন এই ব্যাপারে তথ্য আছে। যৌথ উদ্যোগের বাইরে কোনও রকম হসপিটাল সেন্টার ওকহার্ট মেডিক্যাল সেন্টারের—তাদের সাথে ফিনান্স করবার সিদ্ধান্ত নেই। তাদের সঙ্গে কি এই সংক্রান্ত ব্যাপারে কোনও আলোচনা করেছেন কি বা কোনও রকম চুক্তি করেছেন কি না?

**শ্রী বিদ্যুতকুমার গাঙ্গুলি ঃ** এইরকম কোনও চুক্তিও হয়নি এবং কোনও প্রস্তাবও বিবেচনাধীন নেই।

**Shri Saugata Roy :** "General Manager of Wockhardt Medical Centre, Calcutta told Business Standard that the WBIDC had agreed to deal with a private owner for a 2 bigha plot on the eastern side of the Eastern By-pass at the Ballygunge end of the nearly developed township. Wockhardt turned down the recent West Bengal Government offer to take over Mayo Hospital and has now set its site on the new hospital. WBIDC may seek a more active role in the hospital project and a joint venture is not ruled out. However, the management will stay with Wockhardt and there would be no compromise on services." স্যার, এক মাস আগে খবরে বেরিয়েছে। কয়েকটা প্রোপোজালও রয়েছে মডার্ন হসপিটাল করবার জন্য। পিয়ারলেস তো যেটা করেছে হসপিটেকস—সেটা হয়ে গেছে। আপনার যদি সঠিক তথ্য না জানা থাকে তাহলে আমাকে পরেও বলতে পারেন।

**শ্রী বিদ্যুতকুমার গাঙ্গুলি ঃ** হাসপাতাল যেহেতু শিল্পের মধ্যে পড়ে না। সেজন্য যৌথ উদ্যোগের সংক্রান্ত আপনার প্রশ্ন আছে, যৌথ উদ্যোগে এই রকম কোনও প্রস্তাব নেই। আই. ডি. বি. আই. রি-ফাইনান্স স্কিমে ডবলু. বি. আই. ডি. সি. ঋণ দিতে রাজি হয়েছিল। তবে এই ব্যাপারে নোটিশ দিলে পরে ভালো করে বলতে পারব। আপনি যৌথ উদ্যোগে কোনও হাসপাতাল বা ডিটেকশন সেন্টার হচ্ছে কি না প্রশ্ন করেছেন, আমি বলছি যৌথ উদ্যোগে কোনও প্রস্তাব বিবেচনাধীন নেই।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যদিও তাঁর উত্তরে স্পেসিফিক্যালি বলেছেন যৌথ উদ্যোগে নেই তবুও জানাবেন কি বিবেচনাধীন আছে কি না? এ গ্রুপ অফ হসপিটালস এবং পিয়ারলেস—এই দুটি সংস্থার সঙ্গে সরকার যৌথভাবে হাসপাতাল তৈরি করছেন কিনা?

**শ্রী বিদ্যুতকুমার গাঙ্গুলি ঃ** আমি আগেও বলেছি এখনও বলছি, যৌথ উদ্যোগে হাসপাতাল ও চিকিৎসা কেন্দ্র সম্পর্কে ডবলিউ. বি. আই. ডি. সির কাছে কোনও প্রস্তাব নেই।

**রঘুনাথপুর ও নেতুড়িয়ায় পানীয় জল সরবরাহ প্রকল্প**

*৮। (অনুমোদিত প্রশ্ন নং *২০।) **শ্রী নটবর বাগদী ঃ** জনস্বাস্থ্য ও কারগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

পুরুলিয়া জেলার রঘুনাথপুর থানায় পৌর এলাকাসহ এবং নেতুড়িয়া থানা এলাকায় পানীয় জল সরবরাহ প্রকল্পগুলির কাজ বর্তমানে কোন্ পর্যায়ে আছে?

**শ্রী গৌতম দেব ঃ**

রঘুনাথপুর পৌরসভা এলাকার ২ (দুই) থেকে ৮ (আট) নং ওয়ার্ডের আনুমানিক ৭৭০০ (সাত হাজার সাতশ') জনের জন্য একটি নলবাহি জলসরবরাহ প্রকল্প চালু আছে।

নেতুড়িয়া থানার অন্তর্গত রানীপুর ও শর্বরি—এই দুটি নলবাহি জলসরবরাহ প্রকল্পের কাজ নির্মাণের বিভিন্ন পর্যায়ে আছে।

এছাড়া পুরুলিয়া জেলার রঘুনাথপুর পৌরসভা এলাকা, রঘুনাথপুর থানার অধীনে ৮৯টি গ্রাম এবং নেতুড়িয়া থানার ১১টি গ্রামকে নিয়ে একটি পানীয় জল সরবরাহ প্রকল্প রূপায়ণের জন্য ফেডারেল রিপাব্‌লিক অফ জার্মানি, আর্থিক সাহায্য দিতে নীতিগতভাবে সম্মতি জানিয়েছেন। এই প্রকল্পের সম্ভাব্যতা পরীক্ষার জন্য নিযুক্ত পরামর্শদাতা (Consultant) তাঁদের অন্তবর্তীকালীন প্রতিবেদন ইতিমধ্যেই পেশ করেছেন। এই প্রতিবেদনটি আপাতত বিবেচনাধীন আছে। শীঘ্রই উহা KFW বা ফেডারেল রিপাবলিক জার্মানির নির্বাচিত সংস্থার নিকট মন্তব্যসহ প্রেরিত হবে।

**শ্রী নটবর বাগদী ঃ** জার্মান সংস্থার সাথে কথাবার্তা চলছে বলেছেন। এটা এখন কোন পর্যায়ে আছে? এই প্রকল্প যদি রূপায়িত করা যায় তাহলে মোট কতগুলো গ্রাম এবং কতগুলো শহর এই প্রকল্পের মাধ্যমে কভার করা যাবে?

**শ্রী গৌতম দেব ঃ** আমি আগেই বলেছি, এখন জার্মান হয়েছে, আগে পশ্চিম জার্মানি ছিল, দুটো জার্মান এক হয়ে গিয়ে জার্মান হয়েছে। সেই সংস্থার কনসালটেন্ট হিসাবে কাজ করেছিল তাদের ইনট্যারিম রিপোর্ট সেপ্টেম্বর মাসের লাস্ট জমা পড়েছে। সেটা জমা পড়ার পর বিভাগের থেকে দিল্লির সরকারের মাধ্যমে ওদের কাছে পাঠাবার ব্যবস্থা করেছি। কিছুদিনের মধ্যে ওরা এখানে আসবেন, কথা হবে। এটা হচ্ছে হোল অফ রঘুনাথপুর মিউনিসিপ্যালিটির রঘুনাথপুর পুলিশ স্টেশনের ৮১ এবং নেতুরিয়ার পুলিশ স্টেশনের মধ্যে ১১। এই প্রোজেক্টটা কভার করবে হোল অফ রঘুনাথপুর মিউনিসিপ্যালিটি।

**শ্রী নটবর বাগদী ঃ** মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি এই প্রকল্প ত্বরান্বিত করার জন্য। বিনয়ের সঙ্গে জিজ্ঞাসা করছি কবে নাগাদ এই প্রকল্প শুরু করা যেতে পারে?

**শ্রী গৌতম দেব ঃ** এটা একটা বিদেশি সাহায্য প্রকল্প ভারত সরকারের মাধ্যমে হচ্ছে। বাই-ল্যাটেরাল অ্যাসিস্টেন্ট প্রোগ্রাম। আমরা এইবার ১৩ কোটি টাকা রঘুনাথপুরের জন্য রেখেছি। আর একটা আছে বোলপুরে। এটা গ্র্যান্টের টাকা। এটা ডিসেম্বরের শেষে এবং জানুয়ারির প্রথমে যাতে তাড়াতাড়ি হয় তার চেষ্টা করছি। এখানে তো দিল্লি ছাড়া হবে না বিদেশি ব্যাপার আছে।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** এই রকম নলবাহিত ব্যবস্থা গোটা পশ্চিমবঙ্গে কটা হয়েছে আর কতগুলো হওয়ার বাকি আছে?

**শ্রী নটবর বাগদী ঃ** এটার উত্তর কবে হবে? বিদেশি প্রকল্পের আলোচনা হচ্ছে, এটা রঘুনাথপুর এবং বোলপুরের ব্যাপার। সারা রাজ্য এ. আর. পি. এবং এম. এন. পি. বহু আছে। সেটা প্রশ্ন করবেন, উত্তর দেবো।

### কৃষ্ণনগর সিটি কো-অপারেটিভ ব্যাঙ্ক সভাপতির উপর আক্রমণ

*৯। (অনুমোদিত প্রশ্ন নং *৯৭।) **শ্রী শিবদাস মুখার্জি ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) একথা কি সত্যি যে, ১৯৯২ সালের ২৫শে অক্টোবর "কৃষ্ণনগর সিটি কো-অপারেটিভ ব্যাঙ্কের" সভাপতির উপর আক্রমণের ঘটনা ঘটেছিল ; এবং

(খ) সত্যি হলে,

(১) আক্রমণকারিদের সংখ্যা কত ; ও

(২) পুলিশ কর্তৃক গ্রেপ্তারের সংখ্যা কত?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) আনুমানিক ১৫ থেকে ২০ জন।

(২) ১ জন।

[11-50 — 12-00 Noon]

**শ্রী শিবদাস মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বলেছেন 'ক' প্রশ্নের উত্তরে হ্যাঁ, 'খ' প্রশ্নের উত্তরে বলেছেন আনুমানিক ১৫ থেকে ২০ জন ছিল। কৃষ্ণনগর সিটি কো-অপারেটিভ ব্যাঙ্কের চেয়ারম্যানের উপর আক্রমণের জন্য গ্রেপ্তার হয়েছেন ১ জন। ২৫শে অক্টোবর থেকে আজকে ৩রা ডিসেম্বর অবধি একজন গ্রেপ্তার হল ব্যাঙ্কের চেয়ারম্যানকে আক্রমণ করার জন্য এবং তার ভাইও আহত হয়ে পি.জি হাসপাতালে চিকিৎসাধীন রয়েছে, কেন এবং কিসের জন্য এতদিন পর্যন্ত মূল আসামিকে গ্রেপ্তার করা হয়নি। যদি আর

আসমিদের গ্রেপ্তার করা না হয়ে থাকে তাহলে কবের মধ্যে এই আসামিদের গ্রেপ্তার করা হবে?

**শ্রী জ্যোতি বসু :** আমার কাছে যে রিপোর্ট আছে এফ. আই. আর. হয়েছিল ৫ জনের বিরুদ্ধে। ১৫।২০ জন ছিল তার মধ্যে ৫ জনের বিরুদ্ধে এফ. আই. আর হয়েছে। একজনকে গ্রেপ্তার করা হয়েছে। চার জন অ্যান্টিসিপেটরি বেল চেয়েছে, তাদের নাম হচ্ছে দুর্গা ঘোষ, অনুপ ঘোষ, মিতু ঘোষ, এদেরকে গ্রেপার করা যায়নি। ঘটনাটা যেটা ঘটেছিল সেটার ব্যাপারে আমার কাছে যা রিপোর্ট আছে কালিপূজার ব্যাপার নিয়ে রেষারেষি হয়েছিল।

**শ্রী শিবদাস মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয়, যে আসামিদের কথা বললেন তারা হচ্ছেন সি. বি. আই. এম.-এর ভুক্ত এক নম্বর সমাজবিরোধী। সেইজন্য কি তাদেরকে পুলিশ এখনও গ্রেপ্তার করেনি? নাকি এই গ্রেপ্তার না হওয়ার পিছনে কোন রাজনৈতিক চক্রান্ত আছে, যার জন্য পুলিশ সক্রিয় হতে পারছে না, এই ব্যাপারে আপনার কাছে কোনও সংবাদ আছে?

**শ্রী জ্যোতি বসু :** ওরা কংগ্রেস না কমিউনিস্ট আমি জানি না। তবে আমাদের দেশে যে আইন আছে সেই আইন অনুযায়ী অ্যান্টিসিপেটরি বেল চেয়েছিল গ্রেপ্তার করা যায়নি। যে চায়নি তাকে আগেই গ্রেপ্তার করা হয়ে গিয়েছে। তবে সে কার লোক সি. পি. আই.-র না মাননীয় সদস্যর লোক সেটা আমি বলতে পারব না।

**শ্রী শিবদাস মুখার্জি :** এ্যান্টিসেপ্টরি বেলের জন্য প্রেয়ার করলে সুপ্রীম কোর্টের অর্ডার রয়েছে তাকে পুলিশ গ্রেপ্তার করতে পারে। কিন্তু যতক্ষণ না বেল স্যাংশন করছে ততক্ষণ পুলিশ গ্রেপ্তার করতে পারে। অ্যান্টিসিপেটরি বেল-এর মঞ্জুর না হয়ে আসা পর্যন্ত পুলিশ তাকে গ্রেপ্তার করেনি, সুপ্রীম কোর্টের নির্দেশ থাকা সত্ত্বেও। এক্ষেত্রে আপনার পুলিশ সি. পি. আই. এম-এর লোক বলে কেন তাকে গ্রেপ্তার করছে না?

**শ্রী জ্যোতি বসু :** মাননীয় সদস্য বোধহয় আপনারা সবাই ল-ইয়ার, আপনি এটুকু জানেন না, এটা করা যায় না। এটা কি করে বলছেন!

(গোলমাল)

**মিঃ স্পিকার :** নিয়ম হচ্ছে যদি কেউ অ্যান্টিসিপেটরি বেল-এর জন্য দরখাস্ত করে পাবলিক প্রোসিকিউটারকে নোটিশ দিয়ে, সেক্ষেত্রে দরখাস্ত জমা হয়ে যাওয়ার পরে পুলিশ তাকে গ্রেপ্তার করতে পারে না ম্যাটারটার শুনানি শেষ না হওয়া পর্যন্ত। এটা হচ্ছে আইন, পুলিশ ইচ্ছা করলেই গ্রেপ্তার করতে পারে না।

**শ্রী আবদুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী যেটা বলেছেন অ্যান্টিসিপেটরি বেল-এর জন্য প্রেয়ার করলে তার কোর্টের রিপোর্ট না বেরুনো পর্যন্ত গ্রেপ্তার করা যায় না, এটা আমি অ্যাডমিট করছি। কিন্তু একটা জিনিস আমরা বিভিন্ন জায়গায় দেখেছি সমাজবিরোধীরা কোনও কাজ করলে যখন তাদের নামে এফ. আই. আর. হয় তখন পুলিশ মাঝে একটা টাইম কিল করে, এবং সমাজবিরোধীদের বলে দেয় তোমরা অ্যান্টিসিপেটরি বেল-এর জন্য আবেদন কর। এক্ষেত্রে ২৫শে অক্টোবর তারিখে যে ঘটনা ঘটেছে অ্যান্টিসিপেটরি বেলের জন্য কোর্টে তারা প্রেয়ার করেছে, কিন্তু এক্ষেত্রে কোন ডেটে তারা অ্যান্টিসিপেটরি

বেলের জন্য প্রেয়ার করল কোর্টেতে এই দুই তারিখের মধ্যে যে সময়টা এর মধ্যে কি পুলিশ তাহলে ইনঅ্যাকটিভ ছিল, দয়া করে বলবেন কি কোন ডেটে তারা অ্যান্টিসিপেটরি বেলের জন্য কোর্টে প্রেয়ার করল?

**শ্রী জ্যোতি বসু ঃ** ডেটটা আমার কাছে নেই। কিন্তু যখন এফ. আই. আর.-এ ৫ জনের নাম এসেছে তখন থেকেই তাদেরকে পুলিশ খুঁজছে। এর মধ্যে একজনকে ধরেছে আর চার জনকে ধরা যায়নি, কোর্টে তারা অ্যান্টিসিপেটরি বেল চেয়েছে।

একজনকে ধরা হয়েছে। সে কংগ্রেসের লোক, না কাদের লোক বলতে পারব না। যাকে ধরা হয়েছে আমার মনে হয় আমাদের পক্ষের লোক নয় কারণ কালীপূজার-টুজার ব্যাপারে আমাদের লোক থাকেন না। এটা তো কালীপূজার ব্যাপার।

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, আমাদের যেটুকু জানা আছে, ওখানকার কমিশনার দিলু শর্মা এবং গৌরীপদ দত্তের—এই দুজনের গোলমালের এটা জের কিনা?

**মিঃ স্পিকার ঃ** না, না, এই অতিরিক্ত প্রশ্ন হবে না।

**শ্রী নরেন হাঁসদা ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী দয়া করে জানাবেন কি, একজন আসামিকে গ্রেপ্তার করার পর থানার লক আপে পুলিশ কত ঘণ্টা রাখতে পারেন?

**মিঃ স্পিকার ঃ** এটা আইনের প্রশ্ন, এ প্রশ্ন হবে না।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** অ্যন্টিসিপেটারি বেল প্রেয়ার করতে পারে এবং সেই সময় না হয় ধরা গেল না। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন, এই বেল প্রেয়ার করার পর সরকারের তরফ থেকে তার বিরুদ্ধে কোন অ্যাপিল করা হয়েছিল কিনা বা এটা খারিজ করার জন্য ব্যবস্থা করা হয়েছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা তো অ্যান্টিসিপেটরি বেল, মামলা তো চলবে, মামলার তো কোন অসুবিধা নেই, খালি জেলে না থেকে বাইরে থাকবে।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### গৃহনির্মাণ ঋণ

*১০। (অনুমোদিত প্রশ্ন নং *৫৪) **শ্রী সুশান্ত ঘোষ ঃ** আবাসন -বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, বর্তমান আর্থিক বছরে গ্রামীণ এলাকায় নিম্ন-আয়ের লোকদের গৃহনির্মাণের জন্য সহজ শর্তে ঋণ দেওয়ার সিদ্ধান্ত নেওয়া হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, নভেম্বর '৯২ পর্যন্ত সময়ে মেদিনীপুর জেলায় ঐ ধরনের ঋণ প্রাপকের সংখ্যা কত?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আশা করা যায় যে, কিছুদিনের মধ্যে সিদ্ধান্ত রূপায়ণ করা সম্ভব হবে।

(খ) এই সিদ্ধান্ত অনুযায়ী মেদিনীপুর জেলায় ১,৬০০ ব্যক্তিকে ঋণ দেওয়া সম্ভব হবে।

### গৌরীপুর তাপবিদ্যুত কেন্দ্র

*১১। (অনুমোদিত প্রশ্ন নং *৬৫) **শ্রী আবুল বাসার ঃ** বিদ্যুত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

একথা কি সত্যি যে, গৌরীপুর তাপবিদ্যুত কেন্দ্র পুনঃ নির্মাণের ব্যাপারে জার্মানির একটি সংস্থার সাথে চুক্তি সম্পাদিত হয়েছে?

**বিদ্যুত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** না।

### পুলিশের গুলিচালনা

*১২। (অনুমোদিত প্রশ্ন নং *৭৪) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯২ সালের ১লা জানুয়ারি থেকে ৩১শে অক্টোবর পর্যন্ত রাজ্যে বিভিন্ন হিংসাত্মক ঘটনায় পুলিশ কত রাউণ্ড গুলি চালিয়েছে ; এবং

(খ) উক্ত ঘটনায় কতজন ব্যক্তি প্রাণ হারিয়েছেন?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৮২ রাউণ্ড।

(খ) ৫ জন।

### বেঙ্গল পটারি

*১৩। (অনুমোদিত প্রশ্ন নং *৯০) **শ্রী রাজদেও গোয়ালা ঃ** শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ইণ্ডিয়ান রিকনস্ট্রাকশন ব্যাঙ্ক অফ্ ইণ্ডিয়া (আই. আর. বি. আই.)-র কাছ থেকে বেঙ্গল পটারি কারখানা চালু করার ব্যাপারে কোনও সুপারিশ পেয়েছেন কি ; এবং

(খ) পেয়ে থাকলে, তা কি কি?

**শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আই. আর. বি. আই.-র প্রতিবেদনের ভিত্তিতে বেঙ্গল পটারিজ লিমিটেড-এর পুনর্বাসন প্রকল্পে যারা অংশ নেবেন, তাদের নিম্নবর্ণিত বিষয়সমূহ সম্পর্কে কার্যকর ভূমিকা নিতে হবে।

(১) ভারত সরকারকে কোম্পানিটার পূর্বতন আর্থিক দায়, যা একশত এককোটি টাকার উপর, মুকুব করতে হবে।

(২) আর্বান ল্যাণ্ড সিলিং অ্যাক্ট অনুসারে পশ্চিমবঙ্গ সরকারকে পাসলাডাঙ্গা ও তারাতলায় অবস্থিত কোম্পানির ২ ও ৩ নং ইউনিটের ৭০০ কাঠা ও ৪০ কাটা জমি বিক্রয়ের অনুমতি দিতে হবে।

(৩) কোম্পানির মোট ২,৩৬৪ জন কর্মীর মধ্যে অন্ততপক্ষে ১,১৩৩ জনকে স্বেচ্ছা অবসর প্রকল্পে রাজি হতে হবে।

(৪) একজন সমর্থ শিল্প উদ্যোক্তাকে যিনি ১ নং ইউনিটের পুনর্বাসনকল্পে পাঁচ কোটি টাকা বিনিয়োগে সমর্থ ও অন্যসূত্রে চারকোটি টাকা আনয়নে সক্ষম, খুঁজে বার করতে হবে।

(৫) ব্যাঙ্ক ও আর্থিক সংস্থা সমূহ যারা অন্তত পাঁচ কোটি টাকার মেয়াদি ঋণ ও দুই কোটি পাঁচ লক্ষ টাকার কার্যকরী মূলধন (ওয়ার্কিং ক্যাপিটাল) বিনিয়োগে সমর্থ কোম্পানির পুনর্বাসন প্রকল্পে অংশগ্রহণ করেন।

## নারী নিগ্রহ ও বধূহত্যা

*১৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭) শ্রী অমিয় পাত্র ঃ স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯২-এর জানুয়ারি থেকে অক্টোবর পর্যন্ত রাজ্যে নারী নিগ্রহ ও বধূহত্যার কতগুলি ঘটনা ঘটেছে ; (আলাদাভাবে) এবং

(খ) ঐসব ঘটনায় কি ধরনের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯২ সালের জানুয়ারি থেকে জুন পর্যন্ত ২,২৮২টি নারী নিগ্রহ এবং ১৬টি বধূহত্যার ঘটনা ঘটেছে।

(খ) প্রত্যেক ঘটনার পরিপ্রেক্ষিতে ভারতীয় দণ্ডবিধির বিভিন্ন ধারায় মামলা রুজু করা হয়েছে এ পর্যন্ত ২৩৫টি কেসে চার্জশিট দেওয়া হয়েছে এবং ৯২ জন আসামীর সাজা হয়েছে।

## এন. টি. পি. সি.-র তৃতীয় ইউনিট

*১৫। (অনুমোদিত প্রশ্ন নং *৮৩) শ্রী গৌতম রায়চৌধুরি ঃ বিদ্যুত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

ফারাক্কায় নির্মিয়মান এন. টি. পি. সি.-র বিদ্যুৎ কেন্দ্রে ৫০০ মেগাওয়াটের তৃতীয় ইউনিট নির্মাণের ব্যাপারে রাজ্য সরকারের নিকট তথ্য থাকলে তার সর্বশেষ পরিস্থিতির বিবরণ কি?

**বিদ্যুত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ফারাক্কায় নির্মিয়মান এন. টি. পি. সি.-র বিদ্যুৎ কেন্দ্রে ৫০০ মেগাওয়াটের তৃতীয় ইউনিট নির্মাণের ব্যাপারে রাজ্য সরকারের নিকট এন. টি. পি. সি. থেকে প্রাপ্ত তথ্যগুলি নিম্নরূপ ঃ

(ক) প্রকল্পটির জন্য সরকারি অনুমোদন ১৫ই সেপ্টেম্বর ১৯৮৯-তে পাওয়া গিয়েছে।

(খ) সেপ্টেম্বর, ১৯৯২ মূল্যমান অনুযায়ী প্রকল্পটির জন্য অনুমোদিত আনুমানিক ব্যয় ধরা হয়েছে ৬০৩.৬৫ কোটি টাকা। (বিদ্যুত প্রেরণের আনুষঙ্গিক খরচ বাদে।)

(গ) প্রকল্পটির জন্য প্রয়োজনীয় জল ফারাক্কা ফিডার ক্যানেল থেকে সরবরাহের ব্যবস্থা করা হয়েছে।

(ঘ) প্রকল্পটির জন্য কয়লা রাজমহল কয়লাখনি থেকে সরবরাহের ব্যবস্থা রয়েছে।

(ঙ) প্রকল্পটির পরিবেশ সংক্রান্ত ছাড়পত্র কতগুলি শর্তপূরণ সাপেক্ষে জুন ১৯৮৯-তে পাওয়া গিয়েছে।

(চ) প্রকল্পটির জন্য মূল যন্ত্রপাতির অর্ডার দেওয়ার তারিখ থেকে পাঁচ বছর পরে প্রকল্পটি থেকে বিদ্যুত উৎপাদন শুরু হবে বলে ঠিক আছে।

(ছ) প্রকল্পটি চালু হলে পূর্বাঞ্চলের রাজ্যগুলি উপকৃত হবে।

(জ) প্রকল্পটির রূপায়ণ এন. টি. পি. সি. কর্তৃপক্ষের বিবেচনাধীন রয়েছে।

## বাঁকুড়ায় নিহত শিখ যুবক

*১৬। (অনুমোদিত প্রশ্ন নং *৯১) **শ্রী দিলীপ মজুমদার ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

এই বছরে আগস্ট মাসে বাঁকুড়ায় পুলিশের সাথে সংঘর্ষে নিহত ২ জন শিখ যুবকের সঙ্গে উগ্রপন্থিদের যোগযোগ সম্পর্কে রাজ্য সরকারের কাছে কোনও তথ্য আছে কি না?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হ্যাঁ।

## সাগরদিঘি তাপবিদ্যুত কেন্দ্র

*১৭। (অনুমোদিত প্রশ্ন নং *৮৯) **শ্রী সমর বাওরা ঃ** বিদ্যুত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মুর্শিদাবাদ জেলায় প্রস্তাবিত সাগরদিঘি তাপবিদ্যুত কেন্দ্র নির্মাণের অগ্রগতি বর্তমানে কোনও পর্যায়ে আছে?

**বিদ্যুত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

মুর্শিদাবাদ জেলায় প্রস্তাবিত সাগরদিঘি তাপ বিদ্যুত কেন্দ্র (২ × ৫০০ + ২ × ৫০০ মে.ও.) নির্মাণের অগ্রগতি নিম্নরূপ :

(১) প্রকল্পটির প্রথম পর্যায়ের (২ × ৫০০ মে.ও.) বিস্তৃত প্রতিবেদন কেন্দ্রীয় বিদ্যুত কর্তৃপক্ষের আর্থ-কারিগরি অনুমোদনের জন্য পেশ করা হয়েছে।

(২) ১৯৪৮ সালের বিদ্যুত সরবরাহ আইনের ২৯ (২) ধারা মতে যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

(৩) প্রকল্পটির জন্য প্রয়োজনীয় জল সরবরাহের অনুমোদন কলকাতা বন্দর কর্তৃপক্ষ ও জলসম্পদ মন্ত্রকের থেকে পাওয়া গিয়েছে।

(৪) প্রকল্পটির চিমনি নির্মাণের জন্য জাতীয় বিমান বন্দর কর্তৃপক্ষের অনুমোদন পাওয়া গিয়েছে।

(৫) প্রকল্পটির জন্য রাজ্য দূষণ নিয়ন্ত্রণ বোর্ডের ছাড়পত্র এবং কেন্দ্রীয় বন ও পরিবেশ মন্ত্রকের পরিবেশ সংক্রান্ত ছাড়পত্র (২ × ৫০০ মে. ও. কিংবা ৫ × ২০০ মে. ও.) প্রথম পর্যায়ের জন্য পাওয়া গিয়েছে।

(৬) প্রকল্পটির জন্য কেন্দ্রীয় বিদ্যুত কর্তৃপক্ষের আর্থ কারিগরি অনুমোদন পাওয়া যায়নি

(৭) প্রকল্পটির (প্রথম পর্যায় ২ × ৫০০ মে.ও.) কয়লা সরবরাহের জন্য যোজনা কমিশনের নীতি সম্মতি পাওয়া গেছে কিন্তু কেন্দ্রীয় কয়লা দপ্তরে স্ট্যান্ডিং লিঙ্কেজ কমিটির অনুমোদন এখনও পাওয়া যায়নি।

(৮) প্রকল্পটির প্রথম পর্যায় (২ × ৫০০ মে. ও.) যৌথ উদ্যোগে স্থাপনের জন্য অ সম্প্রতি বিদ্যুত দপ্তর, পশ্চিমবঙ্গ বিদ্যুত উন্নয়ন নিগম এবং ডি. জি. এদে মধ্যে একটি মেমোরেন্ডাম অফ আন্ডারস্ট্যান্ডিং স্বাক্ষরিত হয়েছে।

**নারী উৎপীড়ন**

*১৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩২) **শ্রী আবদুল মান্নান ও শ্রী শিবপ্রসাদ মালিক** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯০-এর জানুয়ারি থেকে ১৯৯২-এর অক্টোবর পর্যন্ত রাজ্যে কতগুলি না ধর্ষণের ঘটনা ঘটেছে ;

(খ) উক্ত কতগুলি ঘটনার ক্ষেত্রে অপারাধিদের শাস্তির ব্যবস্থা করা সম্ভব হয়েছে এবং

(গ) উক্ত অপরাধের কতগুলি ক্ষেত্রে কর্মচারী জড়িত আছেন বলে জানা গিয়েছে

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯০ সালের জানুয়ারি থেকে ১৯৯২ সালের জুন পর্যন্ত ১,২৬১টি নারী ধর্ষণের ঘটনা ঘটেছে।

(খ) প্রত্যেক ঘটনার পরিপ্রেক্ষিতে ভারতীয় দণ্ডবিধির ৩৭৬ ধারায় মামলা রুজু করা হয়েছে। এখন পর্যন্ত ১৬৭টি কেসে ২০৮ জন আসামীর বিরুদ্ধে চার্জশিট দাখিল করা হয়েছে। মামলাগুলি বিচারাধীন আছে।

(গ) দুজন।

**বন্দর কর্তৃপক্ষের আবাসন প্রকল্প**

*১৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৬) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আলিপুরে ও স্ট্রান্ড রোডে বন্দর কর্তৃপক্ষের প্রস্তাবিত আবাসন প্রকল্পের ব্যাপারে রাজ্য সরকারের সঙ্গে কোনও চুক্তি সম্পাদিত হয়েছে কি ; এবং

(খ) হয়ে থাকলে, তা কি?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) চুক্তি নয়, আলোচনা হয়েছে।

(খ) আলোচনার সর্বশেষ পর্যায়ে রাজ্য সরকার নিম্নোক্ত প্রস্তাব দিয়েছেন ঃ

(১) ৫০৪টি বাসগৃহ নির্মিত হবে।

(২) উপরোক্ত সংখ্যক বাসগৃহগুলি নির্দিষ্ট সময়সীমার মধ্যে ২টি পর্যায়ে নির্মিত হবে। পরোক্ষ অনুদানের মাধ্যমে উক্ত আবাস গৃহগুলির বিক্রয় মূল্য হ্রাস করার ব্যবস্থা করা হবে।

উক্ত আবাস গৃহগুলি বিক্রয় ব্যাপারে কিস্তির সুযোগ থাকবে এবং রাজ্য সরকার ঐগুলি বণ্টনের ব্যবস্থা করবেন।

**গোপন বৈঠক**

*২১। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪) **শ্রী আবুল বাসার ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গোর্খা পার্বত্য পরিষদের চেয়ারম্যান-এর সঙ্গে ঝাড়খণ্ড মুক্তি মোর্চার নেতাদের গোপন বৈঠকের খবর সম্পর্কে সরকারের কাছে কোনও তথ্য আছে কি না ; এবং

(খ) থাকলে, বিশদ জানাবেন কি?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ঝাড়খণ্ড লিবারেশন ফ্রন্টের সভাপতি এবং কয়েকজন সদস্য গোর্খা পার্বত্য পরিষদের চেয়ারম্যানের সঙ্গে সাক্ষাৎ করেন।

(খ) গত ১৯/২/৯২ তারিখে ঝাড়খণ্ড লিবারেশন ফ্রন্টের সভাপতি এস. কে. মুর্মু, সহ-সভাপতি বিভীষণ বিরকা, সম্পাদক এস. এন. গড়াই এবং উপদেষ্টা ডাঃ মাঁভে দার্জিলিং-এ গোর্খা পার্বত্য পরিষদ-এর চেয়ারম্যান শ্রী সুভাষ ঘিসিং-এর সাথে সাক্ষাৎ করেন।

নদীয়া সীমান্তে চোরাচালান

*২২। (অনুমোদিত প্রশ্ন নং *৯৮) **শ্রী শিবদাস মুখার্জি ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯২-এর জানুয়ারি থেকে অক্টোবর পর্যন্ত নদীয়া জেলার সন্নিহিত বাংলাদেশ সীমান্তে কত সংখ্যক চোরাচালানকারি ধরা পড়েছে ; এবং

(খ) উক্ত ধৃতদের মধ্যে কতজনের বিরুদ্ধে মামলা দায়ের করা হয়েছে?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৪৭ জন।

(খ) সকলের বিরুদ্ধেই।

* 23 Held over

**Cases of Crimes against Women**

*24. (Admitted question No. *105) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) the number of cases of crimes against women reported to the Police during 1990, 1991 and 1992 (up to October 1992) ; and

(b) the steps taken or proposed to be taken to prevent such crimes?

**Minister-in-charge of the Home (Police) Department :**

(a)

| 1990 | 1991 | 1992 (upto June 1992) |
|---|---|---|
| 4,455 | 4,282 | 2,298 |

(b) Special cells have been created to arrest crime against women. Besides the registration of criminal cases, these cells arrange for counselling. Besides this registration and investiga-

tion of offences regarding criminal against women is done under the supervision of senior Police officers. Police Stations have been directed to maintain a close liaison with different voluntary social organisation in this regard. Special efforts are being made the prosecute the offenders in the Courts.

### চোরাই দ্রব্য উদ্ধার

*২৫। (অনুমোদিত প্রশ্ন নং *৭১) **ডাঃ দীপক চন্দ ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কলকাতা পুলিশের এনফোর্সমেন্ট বিভাগ ১৯৯২-এর জানুয়ারি থেকে অক্টোবর মাস পর্যন্ত কি কি চোরাই দ্রব্য উদ্ধার করেছে ; এবং উক্ত দ্রব্যাদির আনুমানিক মূল্য কত?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

কলকাতা পুলিশের এনফোর্সমেন্ট বিভাগ চোরাই দ্রব্য উদ্ধার করে না। ইহা গোয়েন্দা বিভাগ করে।

### কেন্দ্রীয় মন্ত্রী আক্রমণ

*২৬। (অনুমোদিত প্রশ্ন নং *৯২) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কেন্দ্রীয় মন্ত্রী শ্রীমতী মমতা বন্দ্যোপাধ্যায়কে তার নিজ বাড়িতে আক্রমণ সম্পর্কে তদন্ত রিপোর্ট আদালতে দাখিল করা হয়েছে কি না?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

### সবং থানা এলাকায় রাজনৈতিক সংঘর্ষ

*২৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫৯) **ডাঃ মানস ভূঁইয়া এবং শ্রী অনিল মুদি ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, গত ১৪ই নভেম্বর, ১৯৯২ তারিখে মেদিনীপুর জেলার সবং থানা এলাকায় সানসাহারা গ্রামে দুটি রাজনৈতিক দলের কর্মীদের মধ্যে হামলার ঘটনা ঘটেছিল ;

(খ) সত্যি হলে, ঐ ঘটনায় কোনও ব্যক্তি তীরবিদ্ধ হয়ে গুরুতর আহত হয়েছিল কি না ; এবং

(গ) ঐ ঘটনায় জড়িত কতজনকে পুলিশ গ্রেপ্তার করেছে?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ঐ ঘটনায় দুইজন তীরবিদ্ধ হয়ে আহত হয়েছিল।

(গ) ১২ জনকে।

**ভূটানি অনুপ্রবেশকারী**

*২৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪৮) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে অনুপ্রবেশকারি ভূটানিদের সংখ্যা কত ; এবং

(খ) ঐ ভূটানি অনুপ্রবেশকারিদের ফেরত পাঠানোর জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রায় তিন হাজার।

(খ) বিষয়টি কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন আছে।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received nine notices of Calling Attention namely :

1. Reported non-opening of Ahmedpur sugar Mill this year. : Dr. Motahar Hossain
2. Reported out-break of Gastroenteritis in different areas of Alipurduar Sub-Division of resulting in death of 15 persons. : Shri Nirmal Das
3. Reported Lock-out of the Orient Steel Factory at Sreerampur, Hooghly for last three months. : Shri Abdul Mannan.
4. Reported resignation of some Membrs of the Berhampore Municipal Board on 3. 12. 1992. : Shri Sudip Bandyopadhyay
5. Reported break-down of Rationing system of the State. : Dr. Manas Bhunia
6. Present financial Embargo of the State Government resulting in closure of developmental work. : Shri Ajoy De

| | | |
|---|---|---|
| 7. Reported police case against the M. L. A. of Kalyanpur. | : | Shri Ambica Banerjee |
| 8. Comptroller & Auditor General of India's report regarding the defalcation of money by the Education Department of the State Government. | : | Shri Sukumar Das |
| 9. Prayer for plying of buses on Krishnagar—Karimpur route. | : | Shri Kamalendu Sanyal |

I have selected the notice of Dr. Motahar Hossain on the subject of Reported non-opening of Ahmedpur Sugar Mill this year.

The Minister-in-charge may please make a statement today, if possible, or give a date.

**Shri Probodh Chandra Sinha :** The statement will be made on 10th December.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now the Minister-in-Charge of Home (Police) Department will make a statement on the subject of reported murder of two Congress supporters at Krishnagar on 27th November, 1992 (Attention called by Shri Saugata Roy and Shri Sudip Bandyopadhyay on the 30th November, 1992)

**Shri Jyoti Basu :**

*Mr. Speaker, Sir,*

I rise to make the following statement in response to the Calling Attention Notice given by Sarbashree Saugata Roy, and Sudip Bandyopadhyay, regarding reported murder of two Congress supporters at Krishnagar on the 27th November, 1992.

On the 27th November, 1992, at about 11.00 hours, one Jayanta Das and one Jadab Chakraborty, both of Saktinagar Baikuntha Sarak, PS. Kotwali, dist. Nadia, were attacked with lethal weapons by one Dilip Das, Amal Das, Panchu Das, Sadhan Saha and four others of the same locality. Jayanta Das and Jadab Chakraborty were travelling on a bi-cycle. Both of them sustained serious injuries. Jayanta Das expired on the spot and Jadab Chakraborty was admitted to hospital. A case has been started at the Kotwali P. S. Two persons were arrested by the police on 30th November, 1992, for harbouring some of the FIR named accused in connection with this case. Investigation in the case

is proceeding. Subsequent to the incident, senior district officials rushed to the spot and took all necessary follow up action. Three police pickets were posts in the locality and a mobile patrol was introduced to maintain law and order.

The dead body of Jayanta Das was despatched from Saktinagar Hospital for post-mortem examination at about 17.00 hours. On the way, a group of Congress (I) followers started moving in a procession just ahead of the police vehicle of the escort party. Appeals to the processionists to allow the police vehicle to pass was not paid any heed to. When the procession reached near Saktinagar Hospital, a group of unknown miscreants hurled bombs at the procession. As a result one Alok Sinha Roy died. Over this incident, a case has been started at the Kotwali P. S. No arrests could be made so far. Investigation in the case is proceeding.

On the same day (27th November, 1992), at 17-00 hours one Chitta Pramanik and one Kamal Das, both CPI(M) supporters, belonging to the Saktinagar area of PS. Kotwali, Dist. Nadia, were attacked by Congress (I) supporter in front of Saktinagar Hospital with fire arms. Both of them sustained bullet injuries and were seriously injured. They were evacuated to Saktinagar Hospital for medical treatment and emergency operations. The condition of both the victims is still reported to be precarious. A case has been started at Kotwali PS. Attempts are being made to apprehend the persons involved in this case. Investigation in the case is also proceeding.

Due to these incidents, a certain amount of tension is prevailing at Saktinagar which was known to be a citadel of the 2nd C. C. of the CPI(ML). A section of them joined the Congress (I) which resulted in rivalry and tension between the two groups. Raids are continuing to secure the arrest of the FIR named persons in all the cases. Local police are alert and the situation is under watch. Investigation in all the cases is proceeding vigorously.

**Mr. Speaker :** The statement will be circulated.

**শ্রী পান্নালাল মাজি :** মাননীয় স্পিকার মহাশয়, গতকাল আমি সভায় ছিলাম না সেই সুযোগ নিয়ে গতকাল বিরোধী দলের মাননীয় সদস্য শ্রী অতীশচন্দ্র সিংহ এই সভায় কয়েকটি অসত্য কথা বলে কিছু কুৎসা রটনা করেছেন। তিনি বলেছেন, 'তন্তুজে ১৮ কোটি টাকা তছরূপ হয়েছে।' তার এই বক্তব্য সম্পূর্ণ অসত্য, বানানো এবং মিথ্যা। উনি যদি প্রমাণ করতে পারেন যে, তন্তুজে ১৮ কোটি টাকা তছরূপ হয়েছে তাহলে উনি যা বলবেন তাই আমি করতে রাজি আছি। বিধানসভার সদস্য হিসাবে বিধানসভায় বক্তব্য রাখার সুযোগকে তিনি এ রকম মিথ্যা কুৎসা রটনার কাজে ব্যবহার করেছেন। ১৯৮১-৮২ সালেও ওব

এরকম অনেক মিথ্যা কুৎসা রটিয়ে পশ্চিমবাংলার তাঁত শিল্পের অগ্রগতি রোধ করতে চেয়েছিলেন। সে সময়ে বামফ্রন্ট সরকারের মাধ্যমে পশ্চিমবাংলার তাঁত শিল্পে ব্যাপক অগ্রগতি শুরু হয়েছিল। যে সময়ে পশ্চিমবঙ্গে অন্যান্য রাজ্যের তাঁত শিল্পের শো-রুমগুলো পশ্চিম বাংলার তাঁতের কাপড়ের তথা তাঁত শিল্পের সাফল্যে বন্ধ হতে শুরু হয়েছিল, সে সময়েও আমাদের বিরোধী সদস্যরা চক্রান্ত এবং ষড়যন্ত্র করে বিভিন্ন কুৎসা রটনার চেষ্টা করেছিলেন। ওরা এই রকমভাবে তন্তুজের বিরুদ্ধে চক্রান্ত, ষড়যন্ত্র করেছিলেন। এই রকম ষড়যন্ত্র মাঝেমাঝেই করেন। সুতরাং এই কথাগুলি অসত্য, কুৎসা ছাড়া আর কিছুই নয়। উদয়নারায়ণপুরের কো-অপারেটিভ সোসাইটির কোল্ড স্টোরেজের কোনও তছরূপের ঘটনা কিছু নেই। সেখানে অডিট হয়েছে এবং কোল্ড স্টোরেজটি ভালভাবেই চলছে। প্রকৃত চাষী যারা তারা বীজ আলু সংগ্রহ করতে পারছে এবং বছরে ৩।৪ লক্ষ টাকা মুনাফা হচ্ছে। এই অসত্য কথা, কুৎসা রটনার প্রতিবাদ করছি। গতকাল আমার বিরুদ্ধে ওনার বক্তব্য যা নোট করা হয়েছিল সেটাকে এক্সপাঞ্জ করে দেবার জন্য অনুরোধ জানাচ্ছি।

## MENTION CASES

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, আগামী ৬ ডিসেম্বর করসেবার কর্মসূচিকে কেন্দ্র করে সারা ভারতবর্ষে সাম্প্রদায়িক উত্তেজনার যে চক্রান্ত চলছে তার প্রভাব এই রাজ্যে যাতে কোনও রকমভাবে না পড়ে এবং সাম্প্রদায়িক সম্প্রীতি যাতে কোনওরকম ভাবে বিঘ্নিত করতে না পারে তারজন্য আগাম সতর্কতামূলক ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি স্বরাষ্ট্র দপ্তর এবং সমস্ত শুভবুদ্ধি সম্পন্ন মানুষের দৃষ্টি আকর্ষণ করছি। গত ১ ডিসেম্বর এই সম্পর্কে উদ্বেগ প্রকাশ করে সর্বসম্মত প্রস্তাব গ্রহণ করেছিলাম এবং সেখানে এই প্রস্তাব প্রসঙ্গে আমি পরিষ্কারভাবে বলতে চাই, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী উত্তরপ্রদেশ সরকারের বিরুদ্ধে ৩৫৬ ধারা প্রয়োগের সমর্থনে যে বক্তব্য রেখেছেন সেই সম্পর্কে আমার দল এই সুপারিশের সঙ্গে একমত নয়। আমরা এই অবস্থায় কোনও নির্বাচিত সরকারকে, এমন কি উত্তরপ্রদেশের সরকার হলেও ফেলে দেবার পক্ষপাতি নই। এই কথা আমি দ্ব্যর্থহীন ভাষায় বলতে চাই। আমাদের লিখিত প্রস্তাবে কোথাও ৩৫৬ ধারা প্রয়োগের কথা ছিল না। যদি ৩৫৬ ধারা প্রয়োগের কথা থাকত তাহলে আমাদের দলের পক্ষ থেকে সিগনেটরি হতাম না। সুতরাং এর ফলে জনসাধারণের মধ্যে বিভ্রান্তি সৃষ্টি হতে পারে। মাননীয় মুখ্যমন্ত্রীর বক্তব্য সংবাদপত্রগুলিতে বহুল প্রচার হওয়ার ফলে জনসাধারণের মধ্যে বিভ্রান্তি সৃষ্টি হতে পারে। কিন্তু প্রস্তাবে ৩৫৬ ধারার কথা উল্লেখ ছিল না। এটা মাননীয় মুখ্যমন্ত্রীর নিজস্ব বক্তব্য। এস. ইউ. সি. তার সঙ্গে সহমত পোষণ করে না। আমরা ৩৫৬ ধারার বিরোধী।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার রানাঘাট বিধানসভা কেন্দ্রের রাঘবপুর মৌজায় একটা খ্রিস্টান পল্লী আছে। সেই খ্রিস্টান পল্লীতে—গত ১৩ নভেম্বর, দুপুরবেলায়—একটি বাড়িতে মেরি গোমেজ তার বাচ্ছা নিয়ে থাকেন—ঠাকুরপুকুর থেকে ২টি খ্রিস্টান গুণ্ডা যায়। সেখানে গিয়ে মেরি গোমেজকে আক্রমণ করে। তার আড়াই বছরের মেয়ে, বিকি গোমেজকে আক্রমণ করে। ব্লেড দিয়ে কাটে এবং হাতুড়ি দিয়ে আক্রমণ করে। ঐ বাড়িতে ৯ বছরের একটি মেড সার্ভেন্ট ছিল, তার নাম দিপালি বিশ্বাস, তাকেও হাতুড়ি দিয়ে মারে এবং রক্তাক্ত অবস্থায়

ফেলে দেয়। সে ঐ অবস্থায় বাড়ি থেকে পালিয়ে পাড়ায় বেরিয়ে চিৎকার চেঁচামেচি করে পাড়ার লোকদের জড়ো করে। পাড়ার লোকেরা ঐ ২ জন গুন্ডাকে ধরে ফেলে রাঘবপুর ফাঁড়িতে জমা দেয়। এর খানিকক্ষণ পরে কিছু দুষ্কৃতকারি যারা সদস্য বাংলাদেশ থেকে এসেছে তারা কিছু লোক নিয়ে গিয়ে ফাঁড়ি আক্রমণ করে। বলে, আসামীদের আমাদের হাতে তুলে দিতে হবে। এর পরে তারা ফাঁড়িতে বোমা এবং ইট পাটকেল মারতে শুরু করে দেয়। ফাঁড়িতে রাইফেল ছিল, সেগুলি ছিনিয়ে নেয় এবং সেইসব কাজের নেতৃত্ব দেয় ওখানকার কংগ্রেসি গুণ্ডারা। তারা গত ১৩ তারিখে ফাঁড়ি আক্রমণ করে দরজা ভাঙ্গে এবং রাইফেল নিয়ে চলে যায়। আমি বারণ করেছিলাম যে এ রকম কাজ করবেন না, কিন্তু তা শোনেনি। আমি দোষিদের শাস্তির জন্য মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নরেন হাঁসদা ঃ** মাননীয় স্পিকার মহোদয়কে জোহর। স্পিকার মহাশয় ঝাড়গ্রামে একটা করুণ এবং দুর্ভাগ্যজনক সমস্যার সৃষ্টি হয়েছে, সেই সমস্যার সমাধানের জন্য আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন মাণিকপাড়া প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র—ঐ এলাকা আদিবাসী অধ্যুষিত—ওখানকার মানুষ একেবারে চিকিৎসা করাতে পারছে না। গত ১৯৯০ সাল থেকে ওখানকার ডাক্তার চলে যাবার পর ওখানে কোনও ডাক্তার যায় নি এবং জীবনদায়ী ওষুধও পাওয়া যায় না। মানুষ জন চিকিৎসার সুব্যবস্থা পাচ্ছে না। তাই আমি অনতিবিলম্বে ঐ মাণিকপাড়া হাসপাতালে ডাক্তার এবং জীবনদায়ী ওষুধ যাতে পাঠানো হয় তার জন্য দাবি করছি।

**শ্রী বীরেন ঘোষ ঃ** মাননীয় স্পিকার স্যার, কিছুদিন আগে সংবাদপত্রে একটা ছবি দেখা গেছে। আমাদের বিধানসভার একজন মাননীয় সদস্য এবং আরও দু-একজন মিলে হাওড়ার একটা মাঠে ধান কাঠতে গেছেন। কার ধান বা মাঠ তা আমরা জানিনা, তবে ছবি দেখেছি। আমার নির্বাচনী কেন্দ্রের অন্তর্গত মেদ্গাছিতে গরিব কৃষক এবং বর্গাদারদের ধান ঐ অঞ্চলের ১৯৭২ সালের একজন গুণ্ডার নেতৃত্বে সমাজ বিরোধীদের সংগঠিত করে গরিব কৃষকদের উপর হামলা কৃষকদের উপর হামলা সন্ত্রাস সৃষ্টি করছে। মান্নান মন্ডল এবং আর একজন গরিব কৃষকের ধান সন্ত্রাস সৃষ্টি করে কেটে নেবার ষড়যন্ত্র করছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে গরিব কৃষকের তাদের ফসল নিরাপদে ঘরে তুলতে পারে তার ব্যবস্থার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় পরিবহণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি ইতিপূর্বে বলেছিলাম এবং চিঠিও দিয়েছিলাম। জানিনা কি কারণে কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। কলকাতা থেকে দুটি রুটের বাস এন. ৩১ এবং এস এস. ৪, শ্রীরামপুর অবধি যায়। এস. এস. ৪টি দক্ষিণবঙ্গ পরিবহনের বাস, একটি এসপ্ল্যানেড থেকে শ্রীরামপুর এবং আর একটি উল্টাডাঙ্গা থেকে শ্রীরামপুর যায়। শ্রীরামপুরে যেখানে যায় সেখানে টারমিনাস থাকার জন্য প্যাসেঞ্জারদের অসুবিধা হয়। ঐ দুটি রুটের বাস শ্রীরামপুরের পরিবর্তে বৈদ্যবাটি চৌমাথা পর্যন্ত এক্সটেন্ড করলে প্যাসেঞ্জারদের খুব সুবিধা হয়। লেভেল ক্রসিংয়ের কোনও অসুবিধা নেই, এখন শ্রীরামপুরে ফ্লাই ওভার হয়ে গেছে। কাজেই বাস দুটিকে বৈদ্যবাটি চৌমাথা পর্যন্ত এক্সটেনশনের জন্য আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী আবু আয়েস মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কংগ্রেস (আই) দল সারা রাজ্যে বিশৃঙ্খলা সৃষ্টি করে চলেছে। এর অংশ হিসাবে গত ২২. ১১. ১৯৯২ তারিখে বর্ধমান শহরে দুপুর একটা নাগাদ যুব কংগ্রেস (আই) ত্রিরঙা পতাকা হাতে নিয়ে বন্দেমাতরম স্লোগান দিতে দিতে সি. এম. ও. এইচ.-এর দপ্তরে ঢোকে এবং সেখানে বোমা ফাটিয়ে সন্ত্রাস সৃষ্টি করে এবং তারপর অফিসারদের ঘরে ঢুকে আসবাবপত্র সব ভাঙ্গচুর করে। তারপর তারা বোমা ফাটাতে ফাটাতে বেরিয়ে যায়। এইভাবে কংগ্রেস সারা রাজ্যের রাজনৈতিক পরিস্থিতি একটা জঘন্য পর্যায়ে নিয়ে যাচ্ছে। ওরা আবার বামফ্রন্টের বিরুদ্ধে অনাস্থা আনছে। আনবেই তো, কারণ পেঁচারা দিনের আলো সহ্য করতে পারে না। তাই আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী দৃষ্টি আকর্ষণ করছি এবং আইন-শৃঙ্খলা রক্ষায় যথাযথ ব্যবস্থা নেবার জন্য অনুরোধ করছি।

**Shrimati Rubi Noor :** Mr. Speaker, Sir, today we are faced with a very grave situation in West Bengal—crimes committed against women by very guardian of law. This in turn has resulted in a rise of big crimes in the society itself. It goes against the culture and the good name the state has enjoyed as being safer for women.

Our immediate reaction in the case that took place at Phoolbagan against Nehar Banu is to bring the culprits to book. But this is not a permanent solution, although it is necessary. Let us look at a deeper question—why do otherwise normal men who are in uniform, with mothers, wives and sisters at home turn into virtual monsters when they see other women? Why do they take advantage of a poor helpless girl who needs their protection rather than being viewed as a sex object, to be kept or to be ravaged if the situation permits. They must learn to respect women and this will only happen if they work alongside with them. Lady policemen and officers must get inducted in large numbers in our force. This will serve two purposes. The first and the most important thing is that the male colleagues will learn to respect women as human being and not as sex object. One does not hear of such cases in offices and government departments where men and women work together. Second, the presence of police women will ensure that women suspects are dealt with by them. Further, when women are kept in lock-up at night a police woman should be on duty. As far as possible, women should not be lodged in lock-up but kept surveillance if they are not considered dangerous criminals. Police women should be posted in higher ranks to bring confidence in the minds of the people. particularly women. It is my plea that steps should be taken immediately to induct large number of policemen in our force. Let us not think negatively but act positively is the need of the Hour. Thank you.

**শ্রী দীপক মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করছি। সারা দেশে বেকার সংখ্যা দ্রুত গতিতে বাড়ছে। আমরা জানি, এই মুহূর্তে সারা দেশে বেকারে সংখ্যা ১৩ কোটি। ভিক্ষুকের সংখ্যাও বাড়ছে। রিজার্ভ ব্যাঙ্ক এক সমীক্ষায় বলেছেন, এই সংখ্যা প্রতি বছর ৫ পারসেন্ট করে বাড়বে। আমরা দেখেছি, প্রধানমন্ত্রী ভিক্ষাবৃত্তির বিরুদ্ধে সংসদে আইন এনেছেন। তাতে ওরা ভিক্ষা নিষিদ্ধ করবেন কিনা জানি না। কিন্তু আমাদের কাছে খবর, বৈদেশিক ঋণের পরিমাণ ৪০,০০০ কোটির জায়গায় ২ লক্ষ ১০ হাজারে পৌঁছেছে। আমাদের দেশের প্রধানমন্ত্রী, অর্থমন্ত্রী আজকে ওয়াশিংটনের কাছে ভিক্ষা করতে যাচ্ছেন। ভিক্ষার সংজ্ঞা অনুযায়ী তাহলে তো কেন্দ্রীয় সরকারও ভিক্ষুকের পর্যায়ে পড়বেন। আজকে বেকার সংখ্যা বাড়ছে, ভিক্ষুকের সংখ্যা বাড়ছে এবং এর পাশাপাশি গরিব মানুষ মারা যাচ্ছে।

[12-20 — 12-30 P.M.]

আমি এর বিরুদ্ধে সভার পক্ষ থেকে ওই বিরোধী দলের সদস্যদের ধিক্কার জানাচ্ছি ভিক্ষুক নিষিদ্ধ আইন যদি পাস হয় তাহলে দুজন ভিক্ষুক কেন্দ্রীয় সরকারের অর্থমন্ত্রী এবং প্রধানমন্ত্রীকে যাতে দিল্লিতে ঢুকতে দেওয়া না হয় তারজন্য দাবি জানাচ্ছি।

**শ্রী মহম্মদ আবদুল করিম চৌধুরি ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি পুরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ইসলামপুর মিউনিসিপ্যালিটি ৪-৫ বছর ধরে একটা অ্যাড-হক কমিটির মাধ্যমে চলছে। এই অ্যাড-হক কমিটি ইসলামপুর মিউনিসিপ্যালিটির ২ বছরের জন্য তৈরি হয়েছিল। সেই ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি ৪-৫ বছর ধরে অ্যাডহক কমিটি বেআইনি ভাবে চলে আসছে। জানিনা কেন ২ বছরের মধ্যে ইলেকশন হল না। ইসলামপুরের সিটিজান চাচ্ছে ইমিডিয়েটলি একটা ইলেকটেড মিউনিসিপ্যালিটি তৈরি হোক। আজ পর্যন্ত সেই রকম কোনও সাইন দেখতে পাচ্ছি না যাতে বলা যায় নির্বাচন হবে। ওয়ার্ড, কার্ড কোনও কিছু তৈরি হয়নি। সেই জন্য ইসলামপুরের সিটিজিয়ান মনে করছে আন্দোলনে নামবে। ইমিডিয়েট দাবি না মেনে নিলে ওরা চাচ্ছে ইসলামপুরের এস. ডি. ও ইসলামপুরের কাজকর্ম দেখুক এবং ইমিডিয়েট নির্বাচনের ব্যবস্থা করা হোক। না হলে আন্দোলন চলবে, রাস্তা-ঘাট বন্ধ হবে, ইসলামপুর বন্ধ হবে। এই প্রোগ্রাম ইসলামপুরের জনগণ নিয়েছে সেই জন্য আমি পুরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি তিনি এই ব্যাপারে সত্ত্বর সিদ্ধান্ত নিন।

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এখন বড় সমস্যা দেখা দিয়েছে রেশন কার্ড। শুধু আমার জামালপুর বিধানসভা কেন্দ্রের নয় সমস্ত রাজ্যে সমস্যা। রেশন কার্ড দিয়ে শুধু চাল, গম, তেল তোলা হয় না বেকার যুবকদের এক্সচেঞ্জে কাড করাতে গেলে রেশন কার্ডের প্রয়োজন হয়। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলি রেশন কার্ড পুরানো যেগুলি আছে সেইগুলিকে নূতন করে সার্ভে করে দেবার ব্যবস্থা করুন। কারণ অনেক গরিব মানুষ প্রথম থেকে রেশন কার্ড পায়নি, তারা বঞ্চিত হচ্ছে। আজকে এই রকম সার্ভে করে প্রত্যেককে নূতন করে রেশন কার্ড দেবার জন্য আবেদন জানাচ্ছি। এখন কার্ড পিছু ৫০ পয়সা করে নেওয়া হচ্ছে এটা বাড়িয়ে ১ টাকা করা হোক। ফুড অ্যান্ড সাপ্লাই কমিটির আমি একজন মেম্বার, সেখানে আমি ডিপার্টমেন্টের কা

থেকে জানতে পেরেছি যে রেশন কার্ড প্রিন্টিং করতে অনেক অসুবিধা আছে বেশি মূল্য পড়ে। সেইজন্য কার্ড পিছু ৫০ পয়সার জায়গায় ১ টাকা করে নেবার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী আবদুস সালাম মুন্সি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা কালিয়াগঞ্জের দেবগ্রামে ৩৪ নং জাতীয় সড়ক থেকে কাটোয়াঘাট মাটিয়ারি এই রাস্তাটি ১৮ কি. মি. রাস্তা অত্যন্ত গুরুত্বপূর্ণ রাস্তা। এই রাস্তাটি নদীয়া এবং বর্ধমান জেলার সঙ্গে সংযোগকারি রাস্তা। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ রাস্তা তা সত্ত্বেও এই রাস্তা দিয়ে বাস এবং অন্যান্য যানবাহন চলাচলে অযোগ্য হয়ে গেছে। ১৫ বছর ধরে এই রাস্তায় কোনও মেরামতের কাজ হয়নি। এই রাস্তা অত্যন্ত খারাপ অবস্থায় রয়েছে, এই ব্যাপারে আমি পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্যণ করছি। মাননীয় সেচমন্ত্রী এই এলাকা ঘুরে গিয়েছেন।

সেই রাস্তার দুরবস্থা তিনি স্বচক্ষে দেখে এসেছেন। আমি তাই মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্যণ করছি, দেবগ্রাম কাটিয়াঘাট, দেবগ্রাম মাতিয়ারির রাস্তাটি যেন ভালভাবে মেরামত করা হয়।

**শ্রীমতী কুমকুম চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে এই সভায় একটি গুরুত্বপূর্ণ বিষয় উত্থাপন করতে চাই। গত ৩০শে নভেম্বর কৃষ্ণনগরে এস. পি.-র বাংলোর সামনে একজন কেন্দ্রীয় মন্ত্রী তিনি পুলিশ বিদ্রোহের ডাক দিয়েছেন। আমার প্রশ্নের বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। এটা কেবল রাজ্যের আইন-শৃঙ্খলার প্রশ্ন নয়, এটা আমাদের ভারতবর্ষের সংবিধানের যে রীতি নিয়ম তার বিরোধী এবং গণতন্ত্রের যে ঐতিহ্য তার বিরোধী বলে আমি মনে করি। আমি এটা এই সভায় আপনার মাধ্যমে উত্থাপন করছি যে, আপনি এটা কেন্দ্রীয় সরকারকে বলবেন যে তাদের একজন মন্ত্রী কোনও রাজ্যে গিয়ে রাজ্যের আইন-শৃঙ্খলাকে বিপন্ন করবার প্রশ্নে এই ধরনের উক্তি করতে পারেন কিনা। বিরোধী দলের বন্ধু যারা এখানে আছেন, যারা বারবার আইন-শৃঙ্খলার কথা বলবেন, জানি, তারা এটাকে অনুমোদন করবেন। কারণ এটা কংগ্রেসি কালচার। যারা ও. সি.-র চেয়ার দখল করেন, কোনও পুলিশ অফিসারের গালে থাপ্পড় মারতে পারেন, তাদের সেই মন্ত্রীর পক্ষে এই ধরনের অশোভন উক্তি করা সহজ। কিন্তু আমি এই সভার কাছে বলব যে আমাদের পশ্চিমবঙ্গের কংগ্রেস দল হয়ত এই উক্তিতে উল্লসিত, তারা প্রশ্রয় দিচ্ছেন। কিন্তু এই রাজ্যের গণতন্ত্রপ্রিয় মানুষ তার জবাব দেবেন। এই রাজ্যের প্রশাসন দৃঢ় পদক্ষেপ গ্রহণ করবেন এবং মাননীয় মুখ্যমন্ত্রী এই সভায় এই সব প্রশ্নে সরকারের যে দৃঢ় অবস্থান, সে সম্পর্কে একটি বিবৃতি দেবেন। এই দাবি আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে রাখছি।

**শ্রী মানিক ভৌমিক ঃ** (সভায় উপস্থিত ছিলেন না।)

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে এই সভার কাছে একটি গুরুত্বপূর্ণ প্রস্তাব উত্থাপন করতে চাই। মুর্শিদাবাদ জেলা প্রায় শিল্প বিহীন জেলা। এই জেলায় একমাত্র শিল্প কাশেমবাজারে বি. টি. মিল। সেই বি. টি. মিলটি আজকে রুগ্ন প্রায় অবস্থায় এসে দাঁড়িয়েছে কেন্দ্রীয় সরকারের একজিট পলিসির ফলে। ঐ কারখানাটি বন্ধ

হয়ে যেতে বসেছে, শ্রমিক যারা ওখানে কাজ করে তারা ছাঁটাই হয়ে যাচ্ছে এবং না খেয়ে মরছে। আমি রাজ্য সরকারের মাধ্যমে দাবি করছি, এই কারখানাটিকে আধুনিকিকরণ করে এটিকে ঠিকমতো চালানোর জন্য কেন্দ্রীয় সরকারের যে পলিসি তার বিরুদ্ধে এখান থেকে কোনও প্রস্তাব নেওয়া যায় কিনা এবং কেন্দ্রীয় সরকারের কাছে কোনও চাপ দেওয়া যায় কিনা, যাতে এই জেলার এই কারখানাটিকে এবং শ্রমিক যারা এর সাথে যুক্ত তাদের বাঁচাতে পারি। এই জন্য আমি আপনার মাধ্যমে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ :** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই যে, বনগাঁ মহকুমা এক ভয়াবহ অবস্থায় চলছে। সেখানে সাধারণ মা-বোনরা নিরাপত্তা নিয়ে ঘুরে বেড়াতে পারছে না। থানাগুলো কন্ট্রোল্ড বাই দি সি. পি. এম. লিডার্স অ্যান্ড এল. সিস.। সি. পি. এম. ক্যাডাররা একের পর এক ধর্ষণ করে চলেছে। এক মাসে ৯টি ধর্ষণের ঘটনা ঘটেছে। আমি এক এক করে হাউসের কাছে স্পেসিফিক করে বলছি। গোপালনগর সুন্দরপুরে একজন গরিব শ্রমিক তার স্ত্রীকে নিয়ে শুয়ে আছে, পাঁচজন সি. পি. এম.-এর ক্যাডার রাত্রিতে তাকে তুলে নিয়ে ধর্ষণ করেছে। একজন এক্স-সার্ভিস ম্যান, তার মেয়ে ক্লাশ নাইনে পড়ে। সেই মেয়েটিকে সি. পি. এম. ক্যাডাররা তুলে নিয়ে ধর্ষণ করেছে। বাগদার আমডোবে দুর্গারাণী চক্রবর্তী নামে একজন মহিলা তার স্বামীর সাথে শুয়ে ছিলেন, তাকে সি. পি. এম.-এর পঞ্চায়েতের সদস্য গণেশ ঘোষ তুলে নিয়ে গিয়ে ধর্ষণ করেছে। বনগাঁ টাউনের জ'পুরে একজন অল্প বয়সী বিধবা, তাকে সি. পি. এম.-এর ক্যাডাররা তুলে নিয়ে ধর্ষণ করেছে।

[12-30 — 12-40 P.M.]

গাইঘাটায় ইছাপুরে একটি মহিলাকে ধর্ষণ করেছে এবং কেসও হয়েছে। কিন্তু এল. সি. এসরা থানায় বসে রয়েছে বলে কিছুই করা যাচ্ছে না। আমি এর খুব তীব্র প্রতিবাদ জানাচ্ছি এবং আপনার মাধ্যমে এর প্রতিকারের দাবি জানাচ্ছি স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে।

**শ্রী শিশির সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে শিল্প দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গা পশ্চিমবঙ্গ অধিগ্রহণ করার পরে এখানে আরও কিছু বিকল্প শিল্প গড়ার কথা ছিল। কিন্তু এই বিকল্প শিল্প আজ অবধি হয়ে উঠেনি। এতে জেলার মানুষরা একটু বিরক্ত এবং তাদের সংশয় হয়েছে এখানে বিকল্প হবে কিনা। তাছাড়া ওখানে শত্রুপক্ষরাও রয়েছেন তারা বেগড়া দেবার চেষ্টা করছেন এবং মানুষকে বিভ্রান্ত করছে। আমি সেই কারণে আপনার মাধ্যমে শিল্প মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এখানে বিকল্প শিল্প গড়ে উঠে।

**ডাঃ নির্মল সিনহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কংগ্রেসের একাংশের নেতা মমতা ব্যানার্জি শস্তার রাজনীতি শুরু করেছেন। গত ২৫শে নভেম্বর মিটিং হওয়ার পরে মগরা হাটের কাঁটাখালি আমার কেন্দ্রে বর্গাদার উচ্ছেদ করার চেষ্টা করছে। ওই ২৫ তারিখের মিটিংয়ের পরে অতুল মন্ডল নামে একজন সি. পি. এম. কর্মীর ধান লুঠ করে নিয়ে যায় এবং কংগ্রেসিরা বর্গাদার উচ্ছেদ করার চেষ্টা করছেন। এই ব্যাপারে থানায় কেস হয়েছে। কিন্তু কোনও এক অজ্ঞাত কারণে থানার ও. সি. কংগ্রেসি নেতাদের গ্রেপ্তার করেন নি।

একজন সাধারণ মানুষকে গ্রেপ্তার করেছেন। এরপরে বোরো ধানের সময়ও তারা আল দিতে নামবেন। সুতরাং এই অবস্থার প্রতিকারের জন্য আমি স্বরাষ্ট্র মন্ত্রীকে আপনার মাধ্যমে জানাচ্ছি। এবং এই ধরনের ঘটনা অন্য জায়গাতেও যাতে না ঘটে সেইদিকে দৃষ্টি দিতে অনুরোধ করছি এবং যথাযোগ্য ব্যবস্থা নিতেও বলছি। এরজন্য একটা শাস্তিমূলক ব্যবস্থা নেবেন যাতে এই ধরনের অরাজকতা সৃষ্টি না হতে পারে।

**শ্রী খবিরুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্র নাকাশিপাড়াতে বেথুয়াডহারি গঞ্জে ২ টি ছেলেদের এবং ২টি মেয়েদের স্কুলের মধ্যে একটি মেয়েদের এবং একটি ছেলেদের স্কুল আপ গ্রেডেশন হয়েছে। এখানে হায়ার সেকেন্ডারি হয়েছে। এই বিধানসভা কেন্দ্রটি জাতীয় সড়ক এবং রেল স্টেশনের কাছে এবং ক্রমশ গঞ্জের পরিমাণ দিনের পর দিন বেড়েই চলেছে। এখানে বৃহত্তর অংশের মানুষরা বাস করে, বেশিরভাগ তফসিলি জাতি এবং উদ্বাস্তু পরিবার। এরা বামপন্থী সরকারের জনপ্রিয় শিক্ষা নীতিতে আগ্রহী হয়ে পড়তে আসতে চাইছে। এরমধ্যে ৪০টি ছাত্র হায়ার সেকেন্ডারিতে ভর্তি হয়েছেন এবং ১৫০ জন ছাত্র হায়ার সেকেন্ডারিতে ভর্তি হয়েছেন। আশেপাশে সেই রকম হায়ার সেকেন্ডারি স্কুল নেই, এর ফলে ওখানকার ছাত্র-ছাত্রিদের অনেক দূরে গিয়ে ভর্তি হতে হচ্ছে। সুতরাং বেথুয়াডহরি গঞ্জে যাতে আরও স্কুলে হায়ার সেকেন্ডারি স্তরে আপগ্রেডেশন হয় সেইদিকে দৃষ্টি দিতে অনুরোধ করছি।

**শ্রীমতী অনুরাধা পুততুন্ডা ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। ১৫ বছর ধরে বামফ্রন্ট সরকারের আমলে গরিব মানুষরা যেভাবে সুযোগ সুবিধা পেতেন আমাদের রাজ্যে প্রতিবন্ধী মানুষেরা সেই সুযোগ সুবিধাও পেতেন। কিন্তু অল্প কিছুদিন ধরে আমরা দেখছি যে কিছু কিছু সরকারি বাসে প্রতিবন্ধী মানুষদের কার্ড থাকা সত্ত্বেও তাদের বিনা পয়সায় যাতায়াতের সুযোগ দিচ্ছে না। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব আমাদের রাজ্যের প্রতিবন্ধী মানুষরা বামফ্রন্ট সরকারের আমলে যেভাবে যাতায়াত করতেন সেই সুযোগটা যেন থাকে, এটাই আমার অনুরোধ।

**শ্রী বুদ্ধদেব ভকত ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। ঝাড়গ্রাম মহকুমায় একটা স্বাস্থ্যকেন্দ্র আছে মহকুমা সদর হাসপাতাল, সেখানে একজন এস. ডি. এম. ও. আছেন, তিনি বহু টাকার দুর্নীতি করেছেন এটা অডিট রিপোর্ট-এ প্রকাশ পেয়েছে। বামফ্রন্ট সরকার সুষ্ঠু চিকিৎসা পদ্ধতি চালু রাখার জন্য তাকে ২ বছর আগে বদলির অর্ডার দিয়েছেন। কয়েকজন ফেডারেশনের কর্মীর সহায়তায় তিনি ঐ বদলি আদেশকে উপেক্ষা করে সেখানে চিকিৎসা পদ্ধতিটাকে বাধাগ্রস্ত করার চেষ্টা করছেন। আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর কাছে অনুরোধ করব যে অবিলম্বে ঐ এস. ডি এম. ও.-কে ঐখান থেকে বদলি করা হোক, যাতে এলাকায় আদিবাসী ও পিছিয়ে পড়া মানুষরা বাংলা এবং বিহার থেকে যারা আসেন তারা সুচিকিৎসা পেতে পারেন তার ব্যবস্থা করার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রীমতী তানিয়া চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অমানবিক ঘটনার প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। কংগ্রেস (আই)-এর বিশৃঙ্খলা সৃষ্টির প্রতিবাদে কেন্দ্রীয় সরকারের জনবিরোধী নীতির প্রতিবাদে ২৯শে নভেম্বর প্রতিবাদী মানুষের জমায়েতে সামিল হতে বদ্ধপরিকর মেঘনা জুট মিলের শ্রমিক রামব্রিজ জয়সোয়ারের যাওয়া বন্ধ করতে ২৯ তারিখে কংগ্রেস আই-র নেতা কেদার সিং-এর বাহিনী তাকে ভীতি প্রদর্শন করে। কিন্তু রামব্রিজ ভীতি প্রদর্শনের বিরুদ্ধে ডাইরি করেন বীজপুর থানায়। গণতন্ত্রে ধ্বজাধারিদের প্রাণনাশের হুমকিকে উপেক্ষা করে রামব্রিজ স্ত্রী, পুত্র, কন্যা সহ সমিল হন ব্রিগেডের জমায়েতে। আর এই অপরাধে কংগ্রেস আইয়ের জহ্লাদ বাহিনী ৩০ তারিখে ভরত সিং, রাম অবতার সিং, রামদেব সিংরা তরবারি, ভোজালি চপার সহ প্রকাশ্য দিবালোকে তার বাড়িতে আক্রমণ করে। রামব্রিজের স্ত্রীও তার পরিবারের লোকেরা এই আক্রমণের ফলে ভয়ঙ্কর ভাবে আঘাত পান। রামব্রিজ ও তার স্ত্রী মনাদেবী দুইজনে এখন হাসপাতালে মৃত্যুর সঙ্গে পাঞ্জা করছে। ঐদিনই রাতে ১১.০০ মিঃ নাগাদ তার বাড়িতে—যখন তারা বাড়ি ছাড়া হয়ে হাসপাতালে রয়েছে—তার মেয়েদের উপর আক্রমণ চালায়। পশ্চিমবঙ্গের নারীর সম্মান যখন রক্ষার্থে এদের দরদ উদ্বেল তখন ঐ কংগ্রেস আই কোন উদ্দেশ্যে তার বাড়ি আক্রমণ করেছিল তা বুঝতে অসুবিধা হয় না। শুভবুদ্ধি সম্পন্ন মানুষ সেদিন সেই মেয়েদেরকে রক্ষা করার জন্য এগিয়ে এসেছিল। আজকে চারিদিকে দেখা যাচ্ছে এই কংগ্রেসিরা যেন মেয়েদেরকে রক্ষা করার জন্য এজেন্সি নিয়েছেন অথচ সদ্য বড় হয়ে উঠা রামব্রিজের মেয়েদেরকে তাদেরই বাড়িতে এরা আক্রমণ করে। রামব্রিজ একজন হরিজন পরিবারের লোক, সেই হরিজন পরিবারের উপর কেন এই আক্রমণ। আজকে ঐ হরিজন পরিবারের মেয়েরা যারা আন্তর্জাতিক সাক্ষরতা বর্ষে আত্মসম্মান মর্যাদা রক্ষায় উদ্বুদ্ধ হয়ে সাক্ষরতার কাজের দায়িত্ব পালন করছে তাদের উপর কেন এই আক্রমণ? আজকে কেন তার আইনশৃঙ্খলার অবনতি ঘটাচ্ছেন সেটা দেখার জন্য বিষয়টার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করলাম।

[12-40 — 12-50 P.M.]

**শ্রী জটু লাহিড়ি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া শহরে পঞ্চাননতলা রোড, জি. টি. রোড, মহেন্দ্র ভট্টাচার্য রোড, মোহন চ্যাটার্জি রোড এই সমস্ত রাস্তাতে মানুষ এবং গাড়ি চলাচলের অযোগ্য হয়ে উঠেছে। গত জুন মাসে মেয়রের অফিসে বিক্ষুব্ধ মানুষ বিক্ষোভ জানাতে এসেছিল এলাকার রাস্তা, জল, আলোর দাবিতে। তারা নাকি ওখানকার একটা কমোট ভেঙ্গেছিল এবং তা দেখার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এবং মাননীয় পৌরমন্ত্রী মহাশয় হাওড়ায় গিয়েছিলেন। কিন্তু হাওড়ার ভাঙ্গা রাস্তাঘাট দেখার জন্য পৌরমন্ত্রী মহাশয় একদিনও হাওড়ায় যাননি। বিক্ষুব্ধ মানুষ যে ভাঙ্গা রাস্তার উপর দিয়ে মিছিল করে গিয়েছিল, আজ ছয় মাস হয়ে গেল সেই রাস্তা সারানো হল না। প্রত্যেক দিন গাড়ি-অ্যাকসিডেন্ট হচ্ছে, মানুষ অ্যাকসিডেন্ট হচ্ছে। তাই আমি পৌরমন্ত্রীর কাছে আবেদন করছি যে তিনি যেন হাওড়া শহরের দিকে নজর দেন এবং পূতিগন্ধময় রাস্তাঘাট অবিলম্বে সারানো হয়।

**শ্রী ইদ্রিস মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার এলাকার একটা রাস্তা সংক্রান্ত বিষয়ে মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গলসি-চৌমাথা থেকে

আদ্রাহাটি দাহুক গ্রাম, এই আট কিলোমিটার রাস্তা, যেটা পি. ডবলু. ডি.-র মধ্যে পড়ে এবং এটা দুটো গ্রামের মধ্যে দিয়ে গেছে। গত বর্ষাতে এই রাস্তাটার অবস্থা খুব খারাপ অবস্থায় গিয়ে পৌঁচ্ছে। ঐ রাস্তাটি দিয়ে ৪০০-৫০০ গাড়ি যাতায়াত করে এবং গ্রামের সমস্ত ছেলে-মেয়েদের ঐ রাস্তা দিয়ে স্কুলে যাতায়াত করতে হয়। ঐ রাস্তাটি এখনই না সারালে ঐ রাস্তা দিয়ে লোক চলাচল বন্ধ হয়ে যাবে। প্রচন্ড আর্থিক কষ্টর মধ্যেও আমি ঐ রাস্তাটি মেরামতের দাবি জানাচ্ছি।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় তথ্য ও সংস্কৃতি বিষয়ক ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের ঐতিহ্যবাহী দৈনিক বসুমতী পত্রিকা কলকাতা থেকে প্রকাশ বন্ধ হয়ে গেছে। যদিও ঐ পত্রিকা শিলিগুড়ি থেকে প্রকাশিত হচ্ছে। আগে সরকার পক্ষ থেকে ঘোষণা করা হয়েছিল যে শিলিগুড়ি থেকেও ঐ পত্রিকাটি প্রকাশিত হবে এবং কলকাতা থেকেও প্রকাশিত হবে। তাই আমি মাননীয় তথ্য ও সংস্কৃতি ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়-এর কাছে দাবি জানাচ্ছি যে অবিলম্বে কলকাতা থেকে ঐ ঐতিহ্যবাহীর পত্রিকাটি প্রকাশ করা হোক।

**শ্রী বিজয় বাগদি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি আপনার মাধ্যমে মাননীয় বনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা গঙ্গারামচক সেখানে একটা ও. সি. পি. আছে। কিন্তু জায়গার অভাবে ও. সি. পি. বন্ধ হতে চলেছে। ই. সি. এল. কর্তৃপক্ষ ডি. এফ. ও.-কে—তাদের অসুবিধার কথা জানিয়েছেন। ও. সি. পি.-র পাশেই জঙ্গল আছে। তারা জঙ্গলের জায়গা দিতে রাজি হচ্ছে না। ই. সি. এল কর্তৃপক্ষ সাতাশ একর জায়গা দেওয়ার প্রতিশ্রুতি দিয়েছেন। ডি. এফ. ও. এনকোয়ারি করে রিপোর্ট বনমন্ত্রীর কাছে পাঠিয়েছেন। যাতে করে রিপোর্টের যথাযথ উপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য আপনার মাধ্যমে মাননীয় বনমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের রাজ্য আর্থিক সংকটে ভুগছে। অথচ আমাদের জলপাইগুড়ি জেলার বিস্তির্ণ এলাকা ডুয়ার্স মার্কেটিং ফান্ডের অন্তর্ভূক্ত। সেই মারকেটিং ফান্ডের জমি যথাযথভাবে সেটেলমেন্ট না হওয়ার জন্য কোটি কোটি টাকা স্বাধীনতার পরের থেকে রাজ্য সরকার বঞ্চিত হচ্ছেন। এর আগে মাননীয় মন্ত্রী শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি মহাশয় এবং শ্রী সূর্যকান্ত মিশ্র মহাশয়ের হস্তক্ষেপে ব্যবস্থা হয়েছিল। সেখানে ডি. এম. যাতে করে ডুয়ার্স মার্কেটিং ফান্ডের ল্যান্ড পজেসারদের সেটেলমেন্ট দেওয়ার ব্যবস্থা হল না, আজও পর্যন্ত হল না। অথচ আমরা আর্থিক সংকটে ভুগছি, রাজ্য সরকারও ভুগছেন। কোনও রকম উন্নয়নমূলক কাজ ঠিকমতোন হচ্ছে না। কাজে ব্যাহত হচ্ছে। ওয়েটার্ণ ডুয়ার্স মার্কেট ফান্ডের যে ল্যান্ড-এর সেটেলমেন্ট করা হোক। সেটেলমেন্ট যদি হয় তাহলে পজেসাররা ঠিকমতোন রেভিনিউ দেবেন। কোটি কোটি টাকা রেভিনিউ আসবে। উত্তরবঙ্গের উন্নয়নমূলক কাজ এমনিতেই অনেক সময় ব্যাহত হয়। সেখানে আমরা এই অর্থ দিয়ে উন্নয়নমূলক কাজ করতে পারব। যারা পজেসার আছে তারাও বহু বছর ধরে আছেন, তারা সেটেলমেন্ট পাবেন এবং নিজেদের জীবন, জীবিকার স্বার্থে জমি ব্যবহার করতে পারবেন।

**শ্রী অতুলচন্দ্র দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, আমার নির্বাচনী এলাকা গোপীবলভপুরে সাঁকরাইল থানার একটা ঘটনার কথা বলছি। সাঁকরাইল থানার খুবদা গ্রামে ৫ই অক্টোবর তারিখে ঝাড়খণ্ড এবং কংগ্রেস মিলিতভাবে গরিব চাষীর ধান লুট করে। ধান লুট করবার পরে তার ওই ধানের আঁটি নির্দিষ্ট জায়গায় রেখে আসে। পরে ধূপবারিককে সি. পি. এমের সমর্থক-কে তারা বাড়ি থেকে বিড়ি চাওয়ার অছিলায় বের করে আনে ঘর থেকে এবং বের করে তারা একটা বৃহৎ টাঙ্গি দিয়ে তাকে এক কোপে মেরে শেষ করে দেয়। শেষ করবার পরে ওই জল্লাদবাহিনী রাস্তা দিয়ে ফেরত যাওয়ার সময় সি. পি. এম. সমর্থক পরেশ পাণিকে দেখতে পায় এবং তাকেও তীরবিদ্ধ করে। তাকে এখন মেদিনীপুর হাসপাতালে ভর্তি করা হয়। আমি এই ব্যাপারে দোষিদের বিরুদ্ধে উপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আগামী বারোই ডিসেম্বর গোবরডাঙ্গা কলেজে ছাত্র সংসদের নির্বাচন হবে। এস. এফ. আইয়ের গুন্ডারা জোর করে এই নির্বাচন বাঞ্চাল করবার চেষ্টা করছে। ১৭টি মনোনয়ন পত্র বাতিল করা হয়েছে। কলেজে একটা অচলাবস্থার সৃষ্টি হয়েছে। ওরা চাইছে জোর করে ভোট বন্ধ করতে। আমার আবেদন যেন তেন প্রকারেণ শান্তিপূর্ণভাবে ভোট করবার জন্য অনুরোধ করছি। এর আগে মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী প্রতিশ্রুতিও দিয়েছিলেন। তা সত্ত্বেও আমি ওনার বিবৃতি দাবি করছি। গত ১৪ বছর ধরে ছাত্র পরিষদ ক্ষমতা দখল করে আছে। বহু মনোনয়ন পত্র বাতিল করা হয়েছে। আমার দাবি উপযুক্ত পুলিশ পাহারায় বারোই ডিসেম্বর ওখানে ভোট করবার ব্যবস্থা করা হোক।

[12-50 — 1-00 P.M.]

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সেচমন্ত্রী এখানে আছেন। আমার উলুবেড়িয়া দক্ষিণ কেন্দ্রের নবগ্রাম গ্রাম পঞ্চায়েতের শ্যামপুর এক নম্বর ব্লকে প্রায় ৮।১০ হাজার মানুষ আজকে বঞ্চিত। সেচমন্ত্রী মহাশয়কে জানিয়েছি। নবগ্রামে একটা টাওয়ালি খাল আছে তার উপরে উড়ান ব্রিজ ছিল. ব্রিজটা ভেসে গিয়েছে। হাজার-হাজার লোক ঘরবাড়ি ছেড়ে চলে যাচ্ছে, চাষীর ফসল নষ্ট হচ্ছে। ওই ব্রিজটাই রাস্তা, আর কোনও রাস্তা নেই। সেইজন্য বারেবারে দাবি করছি, জনসাধারণের স্বার্থে, কৃষকদের স্বার্থে যাতে টাওয়ালি খালের উপর তাড়াতাড়ি স্লুইস নির্মাণ করা হয়। বারবার বলেছি, সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, টাওয়ালি ব্রিজ যাতে দ্রুত নির্মাণ করা হয়।

**শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রী এবং এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের মুর্শিদাবাদ জেলোর খড়গ্রাম বিধানসভা কেন্দ্রে কান্দুরীয়া গ্রামে কংগ্রেস (আই) অহেতুক বোমাবাজি শুরু করেছে। ঝিল্লি গ্রামের পঞ্চায়েতের এক্স-প্রধানের বাড়িতে বোমা মেরেছে সকালে এবং সন্ধ্যায় পারুলিয়া গ্রাম পঞ্চায়েতের এক্স-প্রধানের বাড়িতে মেরেছে। আমার বিধানসভা কেন্দ্র শান্ত। কংগ্রেস পরিকল্পিতভাবে ধান কাটা নিয়ে বিভিন্ন জায়গায় গোলমাল বাধাচ্ছে, পায়ে পা লাগিয়ে গণ্ডগোল বাধাবার মতো। আইন-শৃঙ্খলার অবনতি ঘটাচ্ছে। স্বরাষ্ট্রমন্ত্রীকে এই ব্যাপারে হস্তক্ষেপ করতে অনুরোধ করছি।

**শ্রী মানিকলাল আচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় খনি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ই. সি. এলে যে সমস্ত শ্রমিক কাজ করেন তাদের একজন করে ডিপেনডেন্ট চাকরি পায়—তিনি মহিলা হতে পারেন, পুরুষও হতে পারেন। আমরা দেখছি, জমি যারা দিয়েছে তাদের জন্য চাকরি হওয়ার কথা, কিন্তু তার মহিলা ডিপেনডেন্ট চাকরি পাচ্ছে না। দু'একর জমিও যাদের নেওয়া হয়েছে তাদের একজনের চাকরি পাওয়ার কথা। কিন্তু তাদের মহিলা ডিপেনডেন্ট চাকরি থেকে বঞ্চিত হচ্ছে। আমরা দেখছি কিছু পরিবার আছে যাদের মেল ক্যানডিডেট নেই। ই. সি. এলের ম্যানেজিং ডাইরেক্টরের সঙ্গে কথা বলেছি, তিনি বলেছেন আমি নিরুপায়। যে সমস্ত জমি ই. সি. এল থেকে নেওয়া হয়েছে তাতে মেল বা ফিমেল ক্যান্ডিডেটের চাকরি হোক—এটা আমরা চাই। কেন্দ্রীয় সরকার মহিলাদের মুক্তির কথা বলছেন, নারী-পুরুষ সমান অধিকারের কথা বলছেন। কিন্তু এই রকম হচ্ছে। আমি খনি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, যাদের জমি গিয়েছে এই প্রকল্পের জন্য তাদের মেল হোক ফিমেল হোক চাকরি যাতে পায় তারজন্য ব্যবস্থা করতে।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আমরা জানি, আগামি ৬ ডিসেম্বর প্রস্তাবিত করসেবা আছে। তাতে অংশ নেওয়ার জন্য পশ্চিমবাংলা থেকে ভারতীয় জনতা পার্টির পক্ষ থেকে বেশ কিছু লোক নিয়ে যাওয়ার চেষ্টা করছে। পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলার ভাল পরিবেশ আছে। সেই পরিবেশকে বিঘ্নিত করার জন্য একটা চেষ্টা চলছে এবং সেই পরিবেশে আমার কাছে একটা গোপন খবর আছে, কংগ্রেসের একটা অংশ বি. জে. পির করসেবা যাতে সফল হতে পারে তারজন্য চেষ্টা করছে এবং আমি দায়িত্ব নিয়ে বলতে পারি সৌগতবাবু সেই চেষ্টা করছেন এবং সেই চেষ্টা বি. জে. পি.-কে মদত দেওয়ার। ১ তারিখে আমরা একটা সর্বদলীয় প্রস্তাব নিয়েছি। তা সত্ত্বেও এইভাবে করসেবায় লোক পাঠানোর চেষ্টা করছে, এটা অত্যন্ত চিন্তার বিষয়।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নির্বাচনী কেন্দ্র শ্যামপুরের দুটি রাস্তার কথা—মোগলাসি থেকে কমলপুর এবং শ্যামপুর থেকে গড়চুমুক— আমি গত বিধানসভার অধিবেশনের উল্লেখ করেছিলাম এবং পি. ডবলু. ডি'র সাবজেক্ট কমিটির মাননীয় চেয়ারম্যান মহাশয়কেও দেখিয়েছি কিন্তু কোনও ব্যবস্থা হয়নি। আমি অ্যাসেম্বলি থেকে একটা চিঠি পেয়েছি যে এটা অ্যাকটিভ কনসিডারেশনের জন্য নাকি পাঠানো হয়েছে। কিন্তু স্যার, এসব সত্ত্বেও ঐ দুটি রাস্তা মেরামত হয়নি। মানুষ সাইকেল নিয়ে পর্যন্ত ঐ রাস্তা দিয়ে যেতে পারে না। স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে বিনীতভাবে জানতে চাই যে আর কি ভাবে আবেদন করলে ঐ রাস্তা দুটির সংস্কারের কাজ হবে। স্যার, মন্ত্রী মহাশয় এখানে আছেন, তাঁর কাছে আমার দাবি এবং অনুরোধ যে অবিলম্বে জনস্বার্থে ঐ দুটি রাস্তার সংস্কারের কাজ আরম্ভ করুন।

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় ভূমি ও ভূমি-রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে এবং তার সঙ্গে মাননীয় শিল্প মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে কিছু তথ্য তাদের দিতে চাই। স্যার, আমার নির্বাচনী কেন্দ্র ফলাকাটায় শীলতোর্ষা নদী

অবস্থিত। এই শীলতোর্ষা নদীর দু-পারে অসংখ্য বালি এবং পাথর জমে আছে। এই বালি ও পাথর রাস্তার তৈরির কাজে ও ঘরবাড়ি তৈরির কাজে লাগে বা ব্যবহৃত হয়। কিন্তু স্যার, দেখা যাচ্ছে যে সেখানে কিছু সংখ্যক অসৎ ঠিকাদার সেটা নেবার জন্য যে রয়েলটি দেবার কথা সেটা দিনের পর দিন এবং বছরের পর বছর ফাঁকি দিয়ে যাচ্ছে। এ ব্যাপারে আলিপুরদুয়ার এক নং ব্লকের বি. এল. আর.ও অফিসে যোগাযোগ করেছিলাম কিন্তু কোনও সদুত্তর পাই নি। স্যার, আমার মনে হয় বি. এল. আর.ও অফিসের কিছু সংখ্যক অসৎ কর্মচারির সহযোগিতায় এই অসৎ ঠিকাদাররা নিরন্তর ব্যবসা চালিয়ে যাচ্ছে। স্যার, আমরা জানি, রাজ্য সরকারের আর্থিক সংকট চলছে, এই অবস্থায় সেখান থেকে রয়েলটি বাবদ অনেক টাকা রাজ্য সরকার পেতে পারেন। আমি আবেদন করব, ঐ রয়েলটি যাতে ঠিকমতন সরকারের ঘরে জমা পড়ে তারজন্য ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী অরুণকুমার গোস্বামী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২১শে নভেম্বর রিষড়া পৌরসভায় রিষড়া নাগরিক সমিতি এক প্রেস কনফারেন্স ডেকেছিলেন। সেই প্রেস কনফারেন্সে প্রায় ২০টি ছোট-বড় সংবাদপত্রের সাংবাদিকরা উপস্থিত ছিলেন। সেই প্রেস কনফারেন্সে রিষড়ার পৌর প্রধান সাংবাদিকদের অত্যন্ত অপমান করেছেন এবং খুন বা হত্যা করার হুমকি দিয়েছেন। এ বিষয়ে সাংবাদিকরা শ্রীরামপুর থানায় ডায়রি করেছেন। তারা আজ ভীত অবস্থায় ঘুরে বেড়াচ্ছেন। আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে অনুরোধ করব, আইন অনুযায়ী ঐ পৌরপ্রধানের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হোক। মাননীয় পৌরপ্রধানের কাছে আমি আবেদন করছি ঐ পৌরপ্রধানের এই ওদ্ধত্য কিসের জন্য হয়েছে এবং কেন তিনি এই কাজ করেছেন তা তিনি ডেকে জিজ্ঞাসা করুন এবং এই কাজ থেকে তাকে বিরত থাকার জন্য বলুন স্যার, সাথে সাথে এই অনুরোধও তাকে করব, তিনি যেন ভবিষ্যতে এই কাজ করতে না পারেন এবং সাংবাদিকরা যাতে স্বাধীনভাবে ঐ এলাকায় কাজ করতে পারেন তার ব্যবস্থা করুন। মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী এবং মাননীয় পৌরমন্ত্রীর কাছে এ ব্যাপারে আমার আবেদন রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

[1-00 — 1-10 P.M.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** স্যার, আজকে পশ্চিমবাংলার সংসদীয় গণতন্ত্রের পক্ষে একটি কালো দিন, ব্ল্যাক ডে। কারণ বহরমপুরের নির্বাচিত পৌর বোর্ড আজকে রীতি-নীতি মেনে তাদের পদত্যাগ পত্র দিতে বাধ্য হ'ল। পশ্চিমবাংলার পৌর দপ্তর বহরমপুর পৌরসভার ওপর ইকনমিক ব্ল্যাক ডে সৃষ্টি করার ফলে পৌর বোর্ডের পক্ষে পৌরসভা পরিচালনা করা সম্ভব হ'ল না। স্যার, এখানে জানান দরকার যে, বহমপুরে ৫-জন হরিজন পৌর কর্মচারী ইতিমধ্যে অনাহারে মারা গেছে। বহরমপুরের পৌর কর্মচারিরা গত ১ বছর ধরে মাইনে পাচ্ছে না। বহরমপুর শহরের রাস্তাঘাট সম্পূর্ণভাবে নিয়ন্ত্রণের বাইরে চলে গেছে। নির্বাচিত পৌরসভার ওপর কিভাবে দিনের পর অর্থনৈতিক অবরোধ সৃষ্টি করে তাকে পদত্যাগে বাধ্য করতে হয় তা আমরা আজকে দেখলাম। স্যার, বহরমপুর পৌরসভার জনপ্রতিনিধিবা গত ২০শে আগস্ট একবার পদত্যাগ করেছিল। তখন কিছু রীতিনীতির প্রশ্ন তোলা হয়েছিল গতকাল আবার তারা নতুন করে সভা ডেকে ২০ জন এক সঙ্গে সাক্ষর করেন এবং

আজকে ২০ জন সদস্য পদত্যাগ করেছেন। বর্তমানে বহরমপুর পৌরসভায় সি. পি. এম.-এর সদস্য সংখ্যা ১। যদি আবার পৌর নির্বাচন হয় তাহলে ঐ একটাও হারিয়ে যাবে, ৩০টি আসনই কংগ্রেসের পক্ষে আসবে। সুতরাং এ ভাবে আর বুদ্ধদেববাবু কতদিন যুদ্ধ চালাবেন! আমাদের বিধায়ক শংকর দাস পাল বহরমপুর পৌরসভার অচলাবস্থা দূর করার জন্য দিনের পর দিন চেষ্টা করে গেছেন। কিন্তু তাঁকে দিনের পর দিন মানসিক অশান্তি দেওয়া হয়েছে এবং শেষ পর্যন্ত তিনি প্রাণত্যাগ করেছেন। বহরমপুর পৌরসভার ঘটনার মধ্য দিয়ে আমরা দেখছি রাজ্য সরকার রাজ্যে সংসদীয় গণতন্ত্রকে হত্যা করেছেন। সুতরাং আমি পৌর দপ্তর তথা রাজ্য সরকারকে সংসদীয় গণতন্ত্রের হত্যাকারী হিসাবে অভিযুক্ত করছি।

**শ্রী যতীন্দ্রনাথ রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি মাননীয় সেচ মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নির্বাচনী কেন্দ্র জলপাইগুড়ি জেলার রাজগঞ্জে বিরাট কর্ম-কাণ্ডের মধ্যে দিয়ে তিস্তা প্রকল্পের কাজ করা হয়েছে, মেন ক্যানেল কাটা হয়েছে। কিন্তু সেই মেন ক্যানেল দিয়ে এখনো পর্যন্ত জল সরবরাহ করার কোনও ব্যবস্থা হয় নি। বর্ষাকাল ছাড়া বছরের অন্য কোনও সময়ে সেই ক্যানেল থেকে কোনও জল পাওয়া যায় না। অবিলম্বে ঐ ক্যানেলের মাধ্যমে ছোট কৃষক এবং প্রান্তিক কৃষকদের কাছে সেচের জল পৌঁছে দেবার ব্যবস্থা করার জন্য আমি মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই ব্যবস্থা করলে ঐ এলাকার ছোট এবং প্রান্তিক কৃষকরা অর্থকরী ফসল এবং উচ্চ ফলনশীল ফসল উৎপাদন করতে পারবে। এ বিষয়ে যে সব টেকনিক্যাল অসুবিধা আছে তা দূর করার জন্য তিনি অবিলম্বে বিভাগীয় নির্দেশ দেবার ব্যবস্থা করুন। মাননীয় সেচমন্ত্রীর কাছে এ বিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণের দাবি জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলজা কুমার দাসঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মৎস্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, মেদিনীপুর জেলার একটা বিস্তীর্ণ এলাকার মধ্যে দিয়ে বঙ্গোপসাগরে চলে গেছে। যার জন্য মেদিনীপুর জেলার বেশ কয়েক হাজার মানুষ মৎস্যজীবী। তারা সমুদ্র থেকে মাছ ধরে জীবিকা নির্বাহ করে। প্রধানত দুটি কেন্দ্রে সবচেয়ে বেশি সমুদ্র থেকে মাছ ধরা হয়। একটা দিঘা, আর একটা শৌলা। শৌলা একটা বড় মৎস্য কেন্দ্র। প্রতিদিন সেখানে প্রচুর মানুষ সমুদ্র থেকে মাছ তোলে। পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে বহুদিন আগে সেখানে একটি জেটি নির্মাণের আশ্বাস দেওয়া হয়েছিল। মৎস্য মন্ত্রী কিরন্ময় নন্দ ওখানে জেলেদের নিয়ে মিটিং করে তাঁর বক্তৃতার মধ্যে দিয়ে আশ্বাস দিয়েছিলেন,—শৌলায় একটা জেটি করা হবে। কিন্তু আজ পর্যন্ত সে বিষয়ে কিছুই হয় নি। মৎস্য মন্ত্রী কিরণময় নন্দ খুব গর্ব করে বললেন, "মাছ চাষের ক্ষেত্রে পশ্চিমবাংলা ভারতবর্ষের মধ্যে প্রথম স্থান বার বার দখল করছে।" অথচ সেই মৎস্যমন্ত্রী কিরণময় নন্দ মেদিনীপুরের শৌলায় একটি মৎস্য জেটি নির্মাণের আশ্বাস দেওয়া সত্ত্বেও বছরের পর বছর তা পূরণ করছেন না। আমি আজকে আর একবার মাননীয় মৎস্যমন্ত্রীর কাছে আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি যে, অবিলম্বে মেদিনীপুর জেলার শৌলায় জেটি নির্মাণ করা হোক।

**श्री ममताज हसन** : माननीय स्पीकर सर, केन्द्रीय सरकार की दुर्नीति की ओर इस सभा का ध्यान दिलाना चाहता हूं। राज्य सरकार से ही केन्द्र सरकार है। मगर, जहां मेम्बर आंफ पार्लियामेन्ट को जहां कुकिंग गेस, रन्ना गेस की सुविधा है। ८८ कनेक्सन एक एम०पी० को रेकोमेन्डेसन की सुविधा है, वही विधान सभा के एम०एल०ए० को रिकोमेन्डेसन की सुविधा नही है। सर, हिन्दुस्तान मे सिर्फ इस स्टेट पशिचम बंगाल मे ही मेट्रो रेल है, मगर यहां के एम०एल०ए० को इसमे कोई सुविधा नही दिया जाता है। टेली-कम्युनिकेसन, न्युज जानने की सुविधा तथा विल कनेक्सन जहां एम० पी० को १० दिया जाता है, वहां एम०एल०ए० को कम-से-कम एकभी दिया जाए फांर दि पब्लिक इन्टररेस्ट। रन्ना गेस, एल०पी० गेस का जहां ८८ कोटा एक एम०पी० को दियाजाता है, वहां एम०एल०ए० को भी रिकोमेन्डेसन की सुविधा देनी चाहिए. इसका मे डिमान्ड करता हूं। तथा मेट्रो रेल मे भी फेसिलिटिज मिलना चाहिए।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের কাছে আমার মহিষাদল এলাকার একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। ১৯৪২-এর স্মৃতি বিজড়িত খালটি—হিজলী টাইডাল ক্যানেল—এই ক্যানেল দিয়ে জাতির জনক মহাত্মা গান্ধী ১৯৪৫ সালে মহিষাদলে এসেছিলেন। এই খালটির সংস্কারের জন্য ৪ বছর ৭ লক্ষ টাকার গম এবং নগদ ২ লক্ষ টাকা দেওয়া হয়েছিল। কিন্তু দুর্ভাগ্যের বিষয়, ৪ বছর অতিবাহিত হয়ে যাবার পরেও সেই গম বস্তাবন্দি অবস্থায় নষ্ট হচ্ছে এবং খালটিও সংস্কার হচ্ছে না। এনফোর্সমেন্ট বিভাগ হোলসেলারের বিরুদ্ধে কেস করে। কিন্তু সরকারি উকিল এবং অফিসারদের চক্রান্তে এই লক্ষ লক্ষ টাকার গম আজকে কাজে লাগছে না। এই ব্যাপারটি নিয়ে আমি বিভাগীয় মন্ত্রীর সঙ্গে দেখা করেছিলাম। আমি পুনরায় এই বিষয়ে মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গ সরকার এবং ডি. ডি. সি সিদ্ধান্ত নেয় যে বোরো ধান চাষের জন্য পর্যায়ক্রমে অলটারনেটিভ জলসরবরাহ করবে। কিন্তু সেই অনুপাতে গত বছর দুর্গাপুর ব্রাঞ্চ ক্যানেল এবং পানাগড় ব্রাঞ্চ ক্যানেল দিয়ে জল সরবরাহ করা হয়নি। তেনুঘাট থেকে জল নিয়ে ঐ এলাকার কাকসা পঞ্চায়েত সমিতি রক, আউসগ্রাম ১ নম্বর এবং ২ নম্বর ব্লক, গলসি ১ নম্বর পঞ্চায়েত সমিতির অংশ, ২৫/৩০ হাজার একর জমি এবং ৪০ থেকে ৫০ হাজার কৃষি পরিবার ও লক্ষাধিক কৃষি শ্রমিক এর উপর নির্ভরশীল। যদি জল সরবরাহ করা না হয় তাহলে প্রচুর ধান ক্ষতিগ্রস্ত হবে, ঐ এলাকার অর্থনীতি ক্ষতিগ্রস্ত হবে। তাই আমি দাবি জানাচ্ছি, সেচ দপ্তর, কৃষি দপ্তর এবং পশ্চিমবঙ্গ সরকার যেন ডি. ডি.সি.র সঙ্গে যোগাযোগ করে অবিলম্বে তেনুঘাট থেকে যাতে জল সরবরাহ করা হয় এবং জল দেওয়ার কথা ঘোষণা করা হয় তারজন্য অনুরোধ করছি এবং দুর্গাপুর ব্রাঞ্চ ক্যানেল এবং পানাগড় ব্রাঞ্চ ক্যানেল দিয়ে জল সরবরাহের দাবি জানাচ্ছি।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিদ্যুত মন্ত্রী এই সভায় আছেন, আমি

ার দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, সম্প্রতি রাজ্য বিদ্যুত পর্ষদ থেকে সার্কুলার জারি করা য়েছে যে গ্রামে বৈদ্যুতিকরণ অর্থাৎ যেটা এল. টি. এক্সটেনশন লাইন সেটা আর দেওয়া হবে া। অথচ এই সরকার নির্বাচনের আগে বক্রেশ্বর নিয়ে মাতামাতি করেছেন, নির্বাচনের তিশ্রুতি দিয়েছেন যে বহু গ্রামে বিদ্যুত পৌঁছে দেওয়া হবে।

[1-10 — 1-20 P.M.]

তিনি বলেছিলেন যে বহু গ্রামে বিদ্যুত পৌঁছে দেওয়া হবে। অর্থাৎ গ্রামীণ বৈদ্যুতিকরণের ়কর্মসূচি ১৯৭২ থেকে ১৯৭৭ সালে ব্যাপকভাবে গ্রাম-বাংলার উন্নতির জন্য করা হয়েছিল াজকে এই সরকার নতুনভাবে আদেশ দিয়েছেন যে সমস্ত গ্রাম-বাংলায় লো টেনশন এক্সটেনশন ানও রকমে করা হবে না। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাই যে বিদ্যুত ম্বন্ধে রাজ্য সরকারের নীতিটা কি?

(মাইক বন্ধ হয়ে যাওয়ায় বক্তা তাঁর আসন গ্রহণ করেন।)

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার স্যার, নদীয়ার কৃষ্ণনগরের দোগাছির ব্যাপার নিয়ে াননীয় মুখ্যমন্ত্রী আজকে সভায় বিবৃতি দিয়েছেন। আমি গতকাল সেখানে গিয়েছিলাম। অলোক িংহ যাকে কংগ্রেস কর্মী বলে দাবি করা হচ্ছে আমি তার মায়ের সঙ্গে কথা বলেছি, তিনি লেছেন যে অলোক রাজনীতি করত না। আমি আবেদন করছি অলোকের মৃত্যুর পিছনে যে ত আছে তার তদন্ত করা হোক, তদন্ত হলে তার মৃত্যুর আসল রূপ প্রকাশ পাবে। এই টনা নিয়ে দুজন বামফ্রন্টের কর্মী কমল দাস এবং চিত্ত প্রামাণিককে নৃশংসভাবে গুলি করা য়েছে। আজকে যেটা ঘটনা আমি ঐ এলাকার সকলের সঙ্গে কথা বলেছি, আমি দাবি রছি যে সত্য ঘটনা উদঘাটনের ব্যবস্থা করা হোক।

(মাইক বন্ধ হয়ে যাওয়ায় বক্তা তাঁর আসন গ্রহণ করেন।)

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মিঃ স্পিকার স্যার, আমাদের একজন মন্ত্রী আছেন যিনি সব ময়ে বলেন যে ভাবব কিনা তাই ভাবছি। গত নির্বাচন থেকে একটা ছোট্ট কাঠের ব্রিজের ন্য তার কাছে অনুরোধ করেছিলাম। পি. ডবলিউ. ডি.-র মন্ত্রী। নওদার ত্রিমোহিনীর মুখ দিয়ে একটা নদী গিয়েছে, সেটা খুব প্রসারিত নয়, আমি আজ দেড় বছর ধরে সদস্য রয়েছি সেই ছোট কাঠের ব্রিজের জন্য অনুরোধ করেছি, কিন্তু এখন উনি ভাবছেন যে ভাববেন কিনা।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিধানসভার গত অধিবেশনে আমাদের রাজ্যের পঞ্চায়েত আইনের একটা ব্যাপক সংশোধনী বিল পাস করা হয়েছে। কিন্তু সেই আইন কার্যকর করতে যে রুলস দরকার সেই রুলস এখন তৈরি হয় নি। আমাদের কাছে আসেনি। অথচ আগামি মে, জুন মাসে নির্বাচন, তারজন্য একটা বিরাট প্রস্তুতি নেবার দরকার আছে। এখন জানতে পারছি না যে পঞ্চায়েত সংশোধনী অনুযায়ী কোন আসন সংরক্ষিত থাকবে, মহিলা, আদিবাসী, উপজাতির জন্য, অথচ মন্ত্রী মহাশয় আশ্বাস দিয়েছিলেন বিধানসভার ডিসেম্বর সেশনের মধ্যে পঞ্চায়েত রুলস সভায় দেবেন। এখন দিতে পারেন নি। সেজন্য মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর কাছে অনুরোধ রাখছি এই বিধানসভার অধিবেশনের মধ্যে পঞ্চায়েত আইনের রুলস তৈরি করে বিধানসভার সদস্যদের মধ্যে বণ্টন করা হোক।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৩ই সেপ্টেম্বর আমার নির্বাচন কেন্দ্র এবং কেড়ুর গ্রামে জনমজুর বলাই জানাকে নৃশংসভাবে মার্কসবাদি কমিউনিস্ট পার্টির লোকেরা খুন করে। তিনি বিডিও অফিস থেকে মাটির নিচে পাইপ বসাবার কাজ পেতেন। তার অপরাধ — তিনি কংগ্রেস কর্মী ছিলেন। এই ঘটনার পর মুখ্যমন্ত্রীর নেতৃত্বে চারটি মিটিং হয়েছে জেলা শাসক, পুলিশ সুপার এবং রাজনৈতিক দলের নেতৃবৃন্দকে নিয়ে। তাতে ওরা বলেছিলেন যে, সাত দিনের মধ্যে খুনিকে তারা ধরবেন। কিন্তু আজ পর্যন্ত সেখানে কাউকে ধরা হয়নি। আমি জিজ্ঞাসা করতে চাই, কোন সরকারের মুখ্যমন্ত্রী তিনি? তিনি কি গুণ্ডা বাহিনী, খুনি, ডাকাত, নারী ধর্ষণকারিদের মুখ্যমন্ত্রী, নাকি বাংলার ছয় কোটি মানুষের মুখ্যমন্ত্রী? গণতান্ত্রিক মূল্যবোধ? সংবিধানের প্রতি শ্রদ্ধা? মানুষের গণতান্ত্রিক অধিকার? একজন ক্ষুদ্র প্রান্তিক চাষি, জনমজুর, তার স্ত্রী জবারাণী জানা, যার দুটি শিশুপুত্রকে দেখবার কেউ নেই, তাকে গিয়ে সি. পি. এম. বলছে—যদি কেস তুলে না নাও তাহলে তোমাকেও স্বামীর মতো খুন করা হবে। এ আমরা কোন রাজ্যে বাস করছি? এই খুনী, ডাকাত, নারী ধর্ষণকারি সরকারকে অবিলম্বে বরখাস্ত করা হোক।

**শ্রী নিত্যানন্দ অধিকারী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বন এবং পরিবেশ দপ্তরের মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। জলপাইগুড়ি জেলার বনাঞ্চল এবং তার সন্নিহিত এলাকার দুটি বিষয়ে উল্লেখ করেছি। ঐ এলাকায় হাতির যে আক্রমণ সেটি তীব্র থেকে তীব্রতর হচ্ছে এবং তার ফলে শস্যক্ষেত্র লণ্ডভণ্ড হচ্ছে, বাড়িঘর ধ্বংস হচ্ছে অন্য দিকে যারা কাঠ চুরি করে তাদের দৌরাত্বে বনাঞ্চল ধ্বংস হচ্ছে। অবিলম্বে এর প্রতিকার করা দরকার।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি তথ্য এবং জনসংযোগ বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাংলা চলচ্চিত্র জগতের প্রবাদ পুরুষ দুর্গাদাস বন্দ্যোপাধ্যায় মহাশয়ের জন্ম শতবার্ষিকী এটা। উনি আমার নির্বাচন কেন্দ্র বারুইপুরের মানুষ ছিলেন। কিন্তু এখনও পর্যন্ত রাজ্য সরকারের পক্ষ থেকে ঐ চলচ্চিত্র শিল্পী সম্পর্কে কোনও চিন্তা-ভাবনা করা হয়েছে কিনা জানি না। যাঁরা বাংলা চলচ্চিত্রের অনুরাগী তারা প্রত্যেকে জানতে চান নির্বাক যুগ থেকে শুরু করে সবাক যুগ পর্যন্ত বাংলার মানুষকে যিনি আনন্দ দান করে প্রবাদ পুরুষে প্রণত হয়েছেন তাঁকে সম্মান জানানো হবে কিনা। আমি আশা করব, রাজ্য সরকার এই বিষয়ে যথাযথ কর্মসূচি গ্রহণ করবেন।

**শ্রী রাইচরণ মাঝি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্ধমান জেলার কেতুগ্রামে বিদ্যুতের একটি সাব-স্টেশন হবার কথা দীর্ঘ চার-পাঁচ বছর ধরে শুনছি। তারজন্য জমিও দেওয়া হয়েছে কিন্তু সেই জমি পড়ে রয়েছে। ফলে ঐ এলাকার প্রচুর ডিপ টিউবওয়েল এবং আর. এল. আই বিদ্যুৎত সংযোগের অভাবে কার্যকর হচ্ছে না।

[1-20 — 1-30 P.M.]

মাননীয় মন্ত্রী মহাশয়কে একটা চিঠি দিয়েছিলাম এই কাজকে ত্বরান্বিত করার জন্য

মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি বৈদ্যুতিকরণের জন্য সাব-স্টেশন তাড়াতাড়ি হয় তার জন্য তিনি যেন ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী মানিক মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ম্যাসাঞ্জোর ড্যাম থেকে প্রতি বছর বোরো এবং রবি চাষের মরশুমে সেচের জল দেবার ব্যবস্থা হয়ে থাকে। তার ফলে বীরভূম এবং মুর্শিদাবাদে প্রায় ৪০ হাজার বোরো চাষের জমির সেচের ব্যবস্থা হত। বিশেষ করে লাঙ্গলহাটা বিল এলাকা সংলগ্ন বিস্তীর্ণ এলাকা গোটা বর্ষার সময় জলের তলায় ডুবে থাকে। সেই কারণে বোরো চাষ এখানকার একমাত্র ফসল, এখানকার কৃষক এবং সাধারণ মানুষ বোরো চাষের উপর নির্ভর করে। আজ পর্যন্ত বোরো চাষের জল দেওয়া সম্পর্কে সরকারি কোনও ঘোষণা পাওয়া যায় নি, সেই কারণে এলাকার কৃষক এখনও পর্যন্ত একটা আশঙ্কায় রয়েছে বোরো চাষের জল পাওয়া যাবে কিনা। সেইজন্য অবিলম্বে যাতে ম্যাসাঞ্জোর ড্যাম থেকে জল ছাড়া হবে এই মর্মে সরকারি আদেশ ঘোষণা করা হয় তারজন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এখনও এমন ঘটনা ঘটছে! হাওড়ার প্রতিটি জায়গায়, গ্রামে-গঞ্জে পাকা ধান কেটে নিয়ে যাওয়া যাচ্ছে না, কাটা অবস্থাতেই মাঠে পড়ে আছে। মাইনর ছেলে, মেয়েদের সাথে বিয়ে না দিলে সেই ধান মাঠ থেকে নিয়ে যাওয়া যাচ্ছে না। যদি বিয়ে দেওয়া হয় তাহলে বাড়িতে ধান নিয়ে যাওয়া যেতে পারে। এখানে বসে আছেন কল্যাণপুরের প্রতিনিধি, ভাটোরা গ্রামে ভয়ংকর সন্ত্রাস চলছে। এই এলাকায় মানিক দর্জি এক্স নকশাল, তার নেতৃত্বে যেভাবে সন্ত্রাস সৃষ্টি করা হয়েছে তাতে সেখানে সাধারণ কংগ্রেসিদের টিকে থাকা দায় হয়েছে। টাকা নিয়ে মাইনর গার্লদের বিয়ে দেওয়া হয় তাহলেই জমি থেকে ধান নিয়ে বাড়িতে যেতে পারবে। আমরা গিয়েছিলাম সেখানে, সেখানে একটা খারাপ অবস্থার সৃষ্টি হয়েছে। একটা আইসোলেটেড জায়গা, থানায় যেতে ৩ ঘণ্টা সময় লাগে, প্রশাসনের কাছ থেকে এলাকার মানুষ কোন বিচার পাচ্ছে না। আমি নিজে গিয়েছি সেখানে, আমরা বলেছি ধান কেটে যদি ধান নিয়ে যেতে না পারে তাহলে ল-অ্যাণ্ড অর্ডার নষ্ট হবে এবং তারজন্য সরকার দায়ী থাকবে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিল্প-বাণিজ্য মন্ত্রী এবং স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতা এবং গ্রামাঞ্চলে এখন ম্যালেরিয়ার সংখ্যা বাড়ছে। ডাক্তারবাবুরা এখন বলছে ম্যালেরিয়ার জন্য সিনথেটিক যে ট্যাবলেট পাওয়া যেত তাতে কাজ হচ্ছে না, কুইনাইন খেতে হবে। অথচ কুইনাইন পাওয়ার একমাত্র যে জায়গা হচ্ছে গভর্নমেন্ট কুইনাইন ডিপো। ডাক্তারবাবুরা ম্যালেরিয়ার জন্য কুইনাইন প্রেসক্রাইভ করছেন কিন্তু গভর্ণমেন্ট কুইনাইড ডিপো থেকে কুইনাইন সাপ্লাই বন্ধ হয়ে গেছে এবং কলকাতার কোন ওষধের দোকানে কুইনাইন পাওয়া যাচ্ছে না। আমি অনুরোধ করব মংপুতে যে কুইনাইন তৈরি হয় সেখানে কেন কুইনাইন পাওয়া যাচ্ছে না সেই ব্যাপারে তদন্ত করা হোক। কারণ সেখানে লোকজন আছে, টাকা পয়সা আছে কেন পাওয়া যাচ্ছে না সেই

ব্যাপারে তদন্ত হোক। আমি মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করতে চাই যাতে কুইনাইন সরবরাহ হয় এবং শুধু গভর্নমেন্ট কুইনাইন ডিপো থেকে নয় যাতে কলকাতার ঔষধের দোকান বা সমস্ত ঔষধের দোকান থেকে পাওয়া যায় তার ব্যবস্থা করা হোক।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করতে চাইছি, বিশেষ করে বিরোধীপক্ষের দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। আপনি জানেন যে, আমাদের দেশে কেন্দ্রীয় সরকারের আই. এম. এফ.-এর প্রতি তোষণ নীতির ফলে এবং নির্দেশিত নীতির ফলে বিশ্ব ব্যাংকের ফলে যে অর্থনীতি প্রচারিত হচ্ছে, সেই অর্থনীতির প্রভাব স্বরূপ সমস্ত সার শিল্পগুলো সংকটের সম্মুখীন হয়েছে, শুধু আমাদের রাজ্য নয়, আমাদের দেশের বেশিরভাগ রাজ্যেই সার শিল্পগুলো রুগ্ন হয়েছে। উদাহরণ স্বরূপ সমস্ত শিল্পের কথা এখানে তোলা যায়, যা নিয়ে এখানে অনেকবার আলোচনা করা হয়েছে। আমাদের এই সার শিল্পের আজকে এমন পরিস্থিতি যে সমস্ত সার শিল্পগুলো, বিশেষ করে ক্ষুদ্র সার শিল্পগুলোকে বন্ধ করে দিয়ে সেগুলোকে প্রাইভেটাইজেশন-এর জন্য চেষ্টা চলছে। আমি তার বিরুদ্ধে তীব্র প্রতিবাদ জানাই এবং কেন্দ্রীয় সরকারের শিল্প নীতির তীব্র প্রতিবাদ জানাই।

**श्री लगन देव सिंह :** माननीय स्पीकर सर, मे आपके माध्यम से स्वराष्ट्र मंत्री व मुख्य मंत्री का ध्यान आकर्पित करना चाहता हूं। कल जो हावड़ा करपोरेशन मे कांग्रेमी काउन्सीलर द्वारा हमला किया गया, की मे दिलाना चाहता हूं। इमके पहले भी माननीय जोटू लाहरी द्वारा इस तरह की घाटना हुई थी। असेम्वली के भीतर आईन कानुन की वात करते है, मगर वाहर मे इनके द्वारा लगातार हमला किया जाता है। मर, माननीय विधायक अम्विका वनर्जी यहां वैठे है, हावड़ा के जगतवल्लभपुर के माजुम मे इनके द्वारा कांग्रेसी कार्यकर्ताओं की एक मिटिंग हुई, जिसमे इन्होने पाइपगन व अन्य हतियार से हमला करने को कहा है। सर, ये लोग वेलगाम हो रहे है। स्वराष्ट्र मंत्री व मुख्यमंत्री से अनुरोध करता हूं, कि येलोग जो स्थिति तैयार कर रहे है उससे निपटने की व्यवस्था किया जाए।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা লোকসভাতে আছে, বিধানসভাতেও আছে যে, হাউসের বিভিন্ন মেম্বার যা আলোচনা করেন এবং যে সমস্ত বিষয়গুলো তুলে ধরেন—এখানে গ্রামাঞ্চলের বহু সদস্য আছেন, তারাও জানেন—সেগুলো পশ্চিমবাংলার মানুষ দূরদর্শনের বিধানসভা পর্যালোচনার মাধ্যমে জানতে পারেন। সম্প্রতি দূরদর্শন কর্তৃপক্ষ সেই সময়টাকে এমন করে দিয়েছেন—আগে ৭-২০ মিনিটে পর্যালোচনাটা হত—সেটা এখন রাত্রি সাড়ে দশটার সময়ে সেকেন্ড চ্যানেলে প্রচার করা হচ্ছে। এর ফলে গ্রামাঞ্চলের মানুষ এটা শোনার সুযোগ পায় না। এমন কি শহরাঞ্চলের মানুষেরও সেটা শোনার সময় হয় না। তাই আপনি দূরদর্শন কর্তৃপক্ষকে জানান, তারা যদি বিধানসভা পর্যালোচনা পশ্চিমবাংলার মানুষকে শোনাতে চান, তাহলে তারা যেন সময়টা পরিবর্তন করে আগে প্রচারের যে সময়টা চালু ছিল সেই ভাবে সন্ধ্যাবেলায় ফার্স্ট চ্যানেলে যেন চালু করেন। অধিক রাত্রে এটা প্রচার করার জন্য

অধিকাংশ মানুষ শোনার সুযোগ পায় না।

**শ্রী তপন হোড়ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিষয়টি হচ্ছে এই যে, ২৯ তারিখে যে মহা সমাবেশ হয়েছিল, সেই সমাবেশে মাননীয় মুখ্যমন্ত্রী বলেছিলেন যে গ্রামাঞ্চলে ধান কাটার সময়ে কংগ্রেসিরা যে উৎপাত—গুণ্ডামি এবং বিশৃঙ্খলা শুরু করে, তার বিরুদ্ধে প্রশাসন যাতে যথাযথ পদক্ষেপ নিতে পারে তার ব্যবস্থা করবেন।

আমার বীরভূমের গ্রামাঞ্চলের এই কংগ্রেসি এবং বি. জে. পি.-রা মিলে যৌথভাবে এই ধান কাটার ব্যাপার নানা রকম বিশৃঙ্খলার সৃষ্টি করছেন। আমাদের রাজ্যের প্রশাসনকে এই ব্যাপারে যথাযথ পদক্ষেপ গ্রহণ করার জন্য অনুরোধ করছি।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি সকল সদস্যের কাছেই একটি জরুরি বিষয় তুলে ধরতে চাই। আপনারা স্বচক্ষে অনেকেই ১৯৪২ সালের আন্দোলন দেখেছেন। সেই আন্দোলনেরই এক হোতা শ্রীমতী মাতঙ্গিনী হাজরার মূর্তি কলকাতা শহরে অবস্থিত। কিন্তু দুঃখের বিষয় সেই মূর্তিতে তার মৃত্যুর দিন রাজ্য সরকারের পক্ষ থেকে মালা দেওয়ার কোনও ব্যবস্থাই করা হয় না। যেখানে মার্কসবাদি লেলিনের মূর্তি আলোকিত এবং সজ্জিত রয়েছে সেখানে মাতঙ্গিনী হাজরার মূর্তি অন্ধকারে পড়ে রয়েছে, ধূলোয় পরিপূর্ণ, পরিষ্কারের কোনও ব্যবস্থাও নেই। আমি লেনিনের মূর্তি আলোতে সজ্জিত বলে কোনও বিদ্বেষ করছি না কিন্তু যারা সি. পি. এমের বড় বড় নেতারা ৪২ সালের আন্দোলনের কথা বলেন তারা কি করে মাতঙ্গিনী হাজরার ওই মূর্তিকে অবজ্ঞা করছেন। আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীকে অনুরোধ করছি যাতে ওই মাতঙ্গিনীর মূর্তিকে শ্রদ্ধার চোখে দেখা হয় তার ব্যবস্থা করেন এবং এখানে যে সমাজবিরোধীদের একটা গ্যাদারিং হয়ে রয়েছে তার একটা ব্যবস্থা করুন।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতার ময়দান যেখানে মোহনবাগান, ইস্ট বেঙ্গল এবং মহামেডান স্পোর্টিং ক্লাব খেলে থাকেন এবং এই নাম করা ক্লাবগুলো এখানে খেলেন সেই ময়দানকে আমাদের দেশের দেশরক্ষা দপ্তর একটি প্রাইভেট ব্যক্তির কাছে বিক্রি করার ব্যবস্থা করেছেন বলে শুনছি। আমি এখানে ক্রীড়া মন্ত্রী উপস্থিত আছেন, তার কাছে দাবি করছি, তিনি যাতে এই ধরনের হীন অপচেষ্টাকে বন্ধ করেন। এই ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকারের ক্রীড়া দপ্তরের মন্ত্রী কেন্দ্রীয় দেশরক্ষা দপ্তরের কাছে দাবি জানান যে এই রকম ধরনের হীনমন্যতার পথ তারা বন্ধ করুন। এই ময়দান একটা ওপেন প্লেস এবং এখানকার সবুজতা যেন নষ্ট না হয়। এখানে ক্রীড়ামন্ত্রী আছেন, তিনি এর প্রতিবাদ করেছেন এবং তার কাছে জানতে চাইছি যে, এই ব্যাপারে তিনি কি ব্যবস্থা নিয়েছেন এবং কেন্দ্রীয় সরকার যাতে ব্যক্তিগত মালিকানায় এটা বিক্রি না করেন তারজন্য চিঠি দিয়েছেন সেটা একটু সভাতে জানান। মাননীয় স্পিকার মহাশয়, আপনি অনুমতি নিশ্চয় এই বিষয়ে দেবেন।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষিমন্ত্রীর দৃষ্টি

Munshi.

**শ্রী আবদুস সালাম মুন্সি :** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত অধিবেশনে আমি পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলেছিলাম যে খৈতান অ্যাগ্রো কমপ্লেক্স ইতিহাস বিখ্যাত পলাশীর নামকে মলিন করবার জন্য খৈতান নগর করতে চলেছেন। তার প্রতিবাদে আমরা দলমত নির্বিশেষে প্রতিবাদ করেছিলাম যে পলাশীর নামকে চাপা দিয়ে মলিন করে খৈতান নগর করা যাবে না। সেইজন্য আমি পরিবহন মন্ত্রীর কাছে অনুরোধ করেছিলাম পলাশীর মনুমেন্ট থেকে কলকাতা অবধি, পলাশীর মনুমেন্ট এই রুটে একটা সি. এস. টি. সি.-র বাস রুট করবার জন্য। কিন্তু দুঃখের বিষয় পরিবহন মন্ত্রীর দপ্তর থেকে অনেকগুলি বাস রুটে নাম করা হয় যেগুলি বহরমপুর থেকে কলকাতা এবং কলকাতা থেকে উত্তরবঙ্গে বাস চলছে ; এইগুলি পলাশী দিয়ে যাচ্ছে, অতএব এই বাস রুট করা যাবে না। কিন্তু আমি দুঃখের সঙ্গে জানাচ্ছি ৩৪ নম্বর জাতীয় সড়ক দিয়ে যে বাস যাচ্ছে এটা মীরা বাজার দিয়ে গিয়েছে পলাশীর যে ব্যাটেল ফিল্ড সেটা মীরা বাজার থেকে আরও ৪ কি. মি. দূরে অর্থাৎ পলাশীর মনুমেন্টটা মীরা বাজার থেকে উত্তর পশ্চিমে অবস্থিত। তাই এই ভুল সংশোধন করে কলকাতা থেকে পলাশীর মনুমেন্ট-এর ঐখান দিয়ে সি. এস. টি. সি.-র একটা বাস রুট করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**Mr. Speaker :** Dr. Abedin, Shrimati Anuradha Putatunda was making a comment as regards your clothes. We see................

**Dr. Zainal Abedin :** Sir, they had once in 1958 efficiently deflected our Hon'ble Leader, Shri Siddhartha Shankar Roy. Now, Shri S. S. Roy is a glorious ambassador to the USA. So just to give them a little satisfaction and to make them satisfied I am making the as far as possible. But Anuradha should not be expected me to wear a 12'-0" saree.

**Mr. Speaker :** What they are saying, what they want to say, is that the closer you come to be the Leader of the Opposition the closer you come to the garb of the former Leader of the Opposition. What I am saying, are you also contemplating to be the Ambassador somewhere ?

**Dr. Zainal Abedin :** Sir, nothing happens unless the C. P. A. concurs. So please make the recommendation.

[1-40 — 2-30 P.M.] (Including adjournment)

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গদাইয়ের চরে বিহার পুলিশের অত্যাচার সম্পর্কে আমি গত দুদিন ধরে আপনার কাছে কলিং অ্যাটেনশন আনতে চাইছিলাম। ওখানে পুলিশের ক্যাম্প ভেঙ্গে দেওয়া হয়েছে। বিহারের লোকেরা এবং বিহার পুলিশ এসে আমাদের পুলিশ ক্যাম্প পুড়িয়ে দিয়েছে, আমাদের পুলিশকে তাড়িয়ে দিয়েছে। এটা ভয়াবহ

ঘটনা এবং এটা আমি মাননীয় মুখ্যমন্ত্রীকেও জানিয়েছি টেলিগ্রাম করে। আপনি জানেন স্যার, কিছুদিন আগে গদাইয়ের চরে একটা নক্কারজনক ঘটনা ঘটেছে এবং ঐ নারী ধর্ষণের যারা আসামী ছিল তারা ঐ বিহারের লোক এবং তারা গদাইয়ের চর দখল করার চেষ্টা করছে, আমাদের চাষিদের চাষের জমি থেকে উৎখাত করার চেষ্টা চলছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব বিহারের মুখ্যমন্ত্রীর সঙ্গে কথা বলে চাষিদের নিরাপত্তার ব্যবস্থা করার জন্য।

**শ্রী নিতাইচরণ আদক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অম্বিকাবাবু আমাদের এলাকায় গিয়েছিলেন এবং তিনি সমস্ত জিনিসটা দেখে এসেছেন। সেখানে তিনি কংগ্রেসিদের অত্যাচার চোখে দেখেও এখানে অসত্য কথা বললেন। সেখানে কংগ্রেসিরা বাড়ি-ঘর, জিনিসপত্র লুঠপাট করেছে। এই অবস্থায় সেখানকার লোকজনেরা অন্য জায়গায় গিয়ে আশ্রয় নিয়েছে। উত্তর ভাকরা এলাকার লোকেরা একটা সিদ্ধান্ত নিয়েছে, যে কংগ্রেসিরা তাদের বাড়িঘর লুটপাট করেছে তাদের ধান তারা কাটবে না। প্রিয়রঞ্জন দাসমুন্সি ওখানে গিয়েছিলেন, তিনি ওখানে গিয়ে বলেছেন সি. পি. এম. লিডার যারা আছে তাদের সঙ্গে বসে ব্যাপারটা মিটিয়ে নিন। আর অম্বিকাবাবু বিধানসভায় দাঁড়িয়ে অসত্য কথা বলছেন।

**শ্রী সুভাষ বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে একটি গুরুত্বপূর্ণ বিষয় জানাচ্ছি। রেলওয়ের বিখ্যাত কাঁচরাপাড়া ওয়ার্কশপ ও হালিশহর স্টোর, যেখানে কয়েক হাজার লোক কাজ করে সেখানে নির্দেশ এসেছে ঐ স্টোর তুলে দেওয়া হবে। সেখানে প্রায় দু'হাজারের মতো শ্রমিক আছে এবং সেটা বন্ধ হয়ে গেলে তাদের অর্থনৈতিক অবস্থা ভেঙ্গে পড়বে। কেন্দ্রের নয়া শিল্পনীতির ফলে ঐতিহ্যমন্ডিত রেলওয়ে, ওয়ার্কশপটির আজকে এই অবস্থা হতে চলেছে এবং লোকগুলিকে পথে বসানোর চেষ্টা চলছে। কাঁচরাপাড়া এবং হালিশহর স্টোর তুলে দেওয়ার প্রতিবাদে কংগ্রেস পার্টি এবং সেখানকার সমস্ত মানুষ ঐক্যবদ্ধভাবে গত ২৬ তারিখে রেলওয়ে লাইন অবরোধ করেছিল।

**শ্রী রবীন দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কালকে এখানে যে অনাস্থা প্রস্তাব আনা হয়েছে দূরদর্শনে যে সংবাদ গতকালই প্রকাশিত হল, প্রচারিত হল। তারা বলেছেন অনাস্থা প্রস্তাব গৃহীত হয়েছে। অন্য কাগজেও দিয়েছে। বিষয়টা আপনার অবগতির জন্য রাখলাম। এটা সভার ক্ষেত্রে অবমাননা।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ভালই হল কারণ উনি এখানে আছেন। কলকাতা বিশ্ববিদ্যালয়-এর মর্যাদা, ঐতিহ্য যে অবস্থায় ছিল তা অনেকখানি ম্লান করেছে কারণ বর্তমান সরকারের যে অর্থনৈতিক সংকট তার ছায়া কলকাতা বিশ্ববিদ্যালয়ের যে অর্থনৈতিক কাঠামো—তার মধ্যেও প্রতিফলিত হয়েছে। আমরা দেখছি, কিছু বে-সরকারি প্রতিষ্ঠানের সঙ্গে যোগসাজস করে, তাদের কাছ থেকে সাহায্য নিয়ে কলকাতা বিশ্ববিদ্যালয় চালবার একটা প্রচেষ্টা হচ্ছে। এরজন্য সরকার এবং বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষ চেষ্টাও করছেন। এই খবর আনন্দবাজার পত্রিকায় এবং অন্যান্য কাগজেও বেরিয়েছে যে কলকাতা বিশ্ববিদ্যালয়ের জায়গা, জমি এবং বাড়ি-ঘরদোর বিক্রি করে একদম হতভাগা প্রতিষ্ঠানের মতোন সেই বিশ্ববিদ্যালয় পরিচালনা করবার জন্য অর্থ সংগ্রহ করা হবে। আমি তাই আপনার মাধ্যমে, পৃথিবী বিখ্যাত বিশ্ববিদ্যালয়-এর

বর্তমান পরিস্থিতি, অর্থনৈতিক অবস্থা, পরিচালন কাঠামো এবং কি অবস্থায় বিশ্ববিদ্যালয় দাঁড়িয়ে আছে, তা সভাকে জ্ঞাত করবার জন্য, উচ্চশিক্ষামন্ত্রী এখানে আছেন, অধ্যাপক চক্রবর্তী—তিনি আমাদের আশ্বস্ত করুন ও কলকাতা বিশ্ববিদ্যালয়কে বর্তমান সরকার যেভাবে শিল্প কারখানার মতোন ব্যাক্তিগত মালিকানাতে বিক্রি করছেন—এই ব্যাপারে সভাকে সঠিক তথ্য পরিবেশন করে জ্ঞাত করুন এবং আশ্বস্ত করুন।

**মিঃ স্পিকার ঃ** এখন বিরতি, আমরা আবার আড়াইটের সময় মিলিত হব।

(At this stage the House was adjournmed till 2.30 p.m.)

## DISCUSSION ON MOTION OF NO-CONFIDENCE IN THE COUNCIL OF MINISTERS

(After recess)

[2-30 — 2-40 P.M.]

**Dr. Zainal Abedin :** Mr. Speaker, Sir, I beg to move that this Assembly expresses its want of confidence in the Council of Ministers headed by Shri Jyoti Bssu.........

স্যার, আমরা নো-কনফিডেন্স টেবিল করেছি দেখছি চিফ মিনিস্টার পালিয়ে গিয়েছেন। জানি না, কি করে তাঁকে বাঁধা যায়। আমরা জানি, ওরা কাউয়ার্ডস এবং কাউয়ার্ডস ডাই মেনি টাইমস বিফোর ডেথ। এরা জঘণ্য অপরাধী ক্ষমতায় থাকার অধিকার নেই। তাই আগেই জায়গা ছেড়ে পালিয়ে যাচ্ছেন। গিলটি কনসাস। মাননীয় অধ্যক্ষ মহাশয়, জানার প্রয়োজন আছে, এরা কালকে টিপ্পনি কেটেছিল ওদের দয়ায় নাকি আমরা নো-কনফিডেন্স মোশন এনেছি।

(নয়েজ অ্যান্ড ইন্ট্যারাপশন্স।)

স্যার, চিৎকার করলে বসে যাব। ওরা বলেছিলেন ওদের দয়ায় নো-কনফিডেন্স আনতে পেরেছি। আপনি জানেন, What is the strength of no confidence in the House of commons ? 40 member No. 655 what is the strength of no confidence in the House of people ? 50 দয়া নয়, আন্তর্জাতিক মান থেকে আপনারা দূরে সরে ছিলেন। আপনারা আইসোলেটেড ছিলেন, এক ঘরে ছিলেন। আপনাদের জাতে তুলেছি। কনফর্ম টু দি হোল ওয়ার্ল্ড। "এ পক্ষ থেকে আমরা বারে বারে বলছি যে, এই সরকারের বিরুদ্ধে আমাদের যে বক্তব্য, আমাদের যে মনোভাব এগুলি লোক দেখানো নয়, আনুষ্ঠানিকও নয় এবং সাময়িকও নয়। আমরা এটা মনে করি—যেটা আগেও বলেছি এখনও বলছি যে আমরা চাই এই সরকার যত তাড়াতাড়ি চলে যায় তাতেই মানুষের মঙ্গল হবে এবং এই সরকার যতদিন টিকে থাকবে ততদিন মানুষের অকল্যাণ হবে, অত্যাচার বাড়বে, অরাজকতা বাড়বে এই বিষয়ে কোনও সন্দেহ নেই। সেজন্য যেকোনও উপায়ে পার্লামেন্টারি পদ্ধতি, অ্যাসেম্বলি পদ্ধতি যতগুলি উপায় আছে, সেই উপায়ে এবং যতগুলি সুযোগ আছে,

সেই সুযোগ আমাদের গ্রহণ করতে হবে এই সরকারের বিরোধিতা করবার জন্য। যদি এমনও নিয়ম থাকত যে একই অধিবেশনে প্রতিদিন অনাস্থা প্রস্তাব আনা যায় তাহলে প্রতিদিন এই সরকারের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব আনতাম এবং শুধু ভিতরেই নয়, বাইরেও সেই অনাস্থা এই সরকারের উপর আমরা ঘোষণা করছি এবং তারজন্য যা করণীয়—জনগণের আন্দোলন আমরা সেই সব আন্দোলন সংগঠিত করছি। আমরা এটা বুঝেছি যে এই অনাস্থা প্রস্তাব এনে ভাল করেছি। যিনি আসলে এই সরকারকে পরিচালনা করছেন তিনি যে বক্তৃতা দিয়েছেন, এবং আর একজন ওই ঠুঁটো জগন্নাথ তার যে বক্তৃতা শুনলাম তা থেকে আমরা এটা বুঝতে পারছি যে অতি প্রয়োজন ছিল অনাস্থা প্রকাশ করার। ওর নিজের ভাষায়—তাকে মুখ্যমন্ত্রী করা হল। এই সরকারের স্বরূপটা তার থেকে বোঝা যায়। যে দলকে মানুষ বর্জন করেছে যে দলের প্রায় কোনও অস্তিত্ব নেই। আবার শুনছি আজকে তিনি মুখ্যমন্ত্রী হয়েছেন। এখন এই সরকারের প্রতি আরও অনাস্থা আমাদের আনতে হবে। কারণ যেভাবে ওরা সরকার গঠন করে যা বলছেন এটা শুধু কথা নয়, ওরা প্রতিক্রিয়াশীল, ওরা সাম্প্রদায়িক, ওরা সুবিধাবাদী, ওরা সমস্ত সমাজবিরোধী। তারা আজকে উদ্বুদ্ধ হয়েছে ইন্সপায়ারড হয়েছেন এই সরকারের দ্বারা।"

স্যার, এই বক্তব্য এখানে রেখেছিলেন আজকের যিনি হাউসের মুখ্যমন্ত্রী—মাননীয় জ্যোতি বসু ৯. ১০. ৭১ তারিখে। আজকে এটা আমি তাঁকে শুনিয়ে দিতে চাই বলেই তা পড়ে দিলাম। উনি জানেন না, একটা শেসানে একটা নয়, একাধিক অনাস্থা প্রস্তাব আনা যায় যদি ঘটনা ঘটে। শ্যামলবাবুকে আজকে জিজ্ঞাসা করি, শ্যামলবাবু ওদিকে কিছু বক্তব্য রাখার চেষ্টা করছেন, উনি কি জবাব দেবেন, হরিহরপাড়াতে শান্তিপূর্ণভাবে যে মানুষগুলি গিয়েছিল তাদের আপনারা খুন করলেন কেন? আপনারা বলেছেন যে পুলিশের গায়ে নাকি গুলি লেগেছে, একটা পুলিশও এই এক মাসে বার করতে পারলেন না যার গায়ে গুলি লেগেছে সেখানে এক/দুজন নয়, ৭ জন মানুষকে আপনারা গুলি করে মারলেন। আর গত ১৫ বছর ধরে আপনারা কি করেছেন? এই ১৫ বছরে ১৮ হাজার ৬৬০ জন মানুষকে গুলি করেছেন আজকেই আপনাদের কাছ থেকে উত্তরটা পেলাম। শ্যামলবাবু, আপনাদের বন্দুক, গুলি কি সস্তা হয়ে গিয়েছে? আপনারা যাদের মেরেছেন তারা কি জীবজন্তু? তারা কি মানুষ নয়? কি ভাবেন আপনারা? আজকেই জবাব দিয়েছেন আপনারা যে জানুয়ারি থেকে অক্টোবর পর্যন্ত ১৮২ বার আপনারা গুলি চালিয়েছেন ঐ হরিহরপাড়া ছাড়া। আর গুলি করে কত মারবেন? আজকেই উত্তর দিয়েছেন যে ১৯৯০ সালের ১লা জানুয়ারি থেকে ১৯৯২ সালের জুন পর্যন্ত এখানে ২ হাজার ২৬২ জন মহিলা রেপড হয়েছে। স্টার কোয়েশ্চেন নং ৩৭-এ আপনারা উত্তর দিয়েছেন। কোথায় আছেন আপনারা? এটা কি তাহলে সরকার **অব দি রেপিস্ট**, ফর দি রেপিস্ট অ্যান্ড বাই দি রেপিস্ট? আপনারা কি বলতে চান যে **আপনাদের** আমার মানুষগুলির কোনও মূল্য নেই? *জ্যোতিবাবু এখন নেই, পালিয়ে গিয়েছেন, অসীমবাবুকে জিজ্ঞাসা করি, আপনি তো পন্ডিত মানুষ, ১৫ বছরের আপনাদের এই কোয়ালিশন সরকারের স্টেবিলিটি আছে কিন্তু এই ১৫ বছরে পশ্চিমবঙ্গকে আপনারা কোথায় নিয়ে গিয়েছেন সেটা ভেবেছেন কি? এখানে বিনোবাভাবের মতোন বসে আছেন মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রী শ্রী বিনয়

* Expunged as ordered by the Chair.

চৌধুরি মহাশয়, তাঁকে বলি, আপনারা তো জমিদারি, জোতদারি তুলে দিয়েছেন কিন্তু তাতে কি পশ্চিমবঙ্গ থেকে দারিদ্র দূর হয়েছে? গোটা ভারতবর্ষের দ্রুত পরিবর্তন হচ্ছে কিন্তু দারিদ্রে পশ্চিমবঙ্গে ফার্স্ট। এখান থেকে দারিদ্র আপনারা দূর করতে পারেন নি। কোনও কোয়ালিটি অব লাইফ পরিবর্তন করতে পেরেছেন কি? হ্যাঁ, একটা করেছেন, গোটা রাজ্যকে প্রায় সমাজবিরোধী এবং বন্দুকবাজে পরিণত করেছেন। আর প্রশাসনকে করে তুলেছেন আপনাদের তাঁবেদার। প্রশাসন হচ্ছে সি. পি. এমের আজ্ঞাবাহী। প্রশাসনের যিনি চিফ একজিকিউটিভ, চিফ সেক্রেটারি তার কি অবস্থা সেটা একটু বলি। সেদিন চিফ মিনিস্টারের সঙ্গে আমার কাথা হচ্ছিল, বুদ্ধদেববাবুও সেখানে উপস্থিত, চিফ সেক্রেটারি আমার জেলা সম্বন্ধে [*] কথা বলে প্রভাবিত করার চেষ্টা করছিলেন।

**মিঃ স্পিকার ঃ** ডাঃ আবেদনি, [মিথ্যা] কথাটি আনপার্লামেন্টারি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, এ ব্যাপারে আমি অ্যাগ্রিড, আমি তার বদলে অসত্য কথাটি ব্যবহার করছি। আজকে যদি এই অবস্থা হয় তাহলে আমরা আছি কোন রাজ্যে? অসীমবাবুকে মাননীয় মুখ্যমন্ত্রী খুব স্নেহ করেন। তিনি ৪ বছর ধরে অনেক চমক দিয়েছেন— নো ডেফিসিট, জিরো ডেফিসিট বাজেট ইত্যাদি করে। কিন্তু এর সঙ্গে যে ডেভেলপমেন্টও এখানে জিরো হয়ে গিয়েছে সে ব্যাপারে তিনি জবাব দেবেন কি? এটা স্যার, একটা জিরো গ্রোথ স্টেটে পরিণত হয়েছে। গোটা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ আইসোলেটেড নয়। পশ্চিমবঙ্গ It is the most poverty stricken state আপনারা ঘটা করে শিক্ষার আয়োজন করেছেন। এখানে বসে আছেন মহিলা মন্ত্রী ইন ফরম্যাল এডুকেশনের। ৭ কোটি মানুষের ৪০ পারসেন্ট যদি লিটারেট হয় তাহলে আজকে এখনও ৪ কোটি মানুষ মূর্খ।

[2-40 — 2-50 P.M.]

আপনারা ক্ষমতায় আছেন, শুধু যে জনসংখ্যাই নিয়ন্ত্রণ করতে পারেন নি, তা নয়, মুর্খের সংখ্যাও বাড়িয়ে দিয়েছেন। আর বেকারির কি অবস্থা করেছেন? অনেকবার অনেক প্রতিশ্রুতি দিয়েছেন। একবার প্রতিশ্রুতি দিয়েছিলেন ৩৬ দফা, একবার দিয়েছিলেন ২২ দফা, আর একবার ১৪ দফা। সব দফারই রফা করে ছেড়েছেন। কাজের কি সংস্থান করেছেন? ৭৬ কোটি টাকা জওহর রোজগার যোজনায় ব্যয় হয়েছে, না গ্রামে, না শহরে, কোথাও বেকারি দূর হয়নি। কংগ্রেস আমলে রাজ্যে ১৬ লক্ষ বেকার ছিল, আজকে তা ৬০ লক্ষে পরিণত হয়েছে। এখন এখানে ৬ জন শিক্ষামন্ত্রী আছেন। শিক্ষার কোয়ালিটি কি কিছু বেড়েছে? আমি উচ্চ শিক্ষামন্ত্রীকে বলছি, এখন দেশে ৫,০০০ আই. এস. এস. অফিসার আছেন, তাদের মধ্যে পশ্চিমবাংলার ক'জন আছেন তা কি তিনি জানেন? আগে ১ হাজার আই. এ. এস. রিক্রুট হলে ২৫০ জন পশ্চিমবঙ্গ থেকে যেত। আর আজকে কি ১০-জনও যায়? এ বিষয়ে বিগত ৫ বছরের হিসাব কি বলেছ? উচ্চ শিক্ষার প্রসারের জন্য আপনারা কি করছেন? মাননীয় ক্ষুদ্র ও কুটির শিল্প মন্ত্রী আগে বিদ্যুত মন্ত্রী ছিলেন। তিনি বিদ্যুত দপ্তরের দফা রফা করে গেছেন। বর্তমানের বিদ্যুত মন্ত্রীর বিরুদ্ধে আমার কোনও অভিযোগ নেই, ভদ্রলোক যে অবস্থায় পেয়েছেন সেই অবস্থার মধ্যে দিয়েও চেষ্টা করছেন। আজকের কাগজেই আছে, বিদ্যুত পর্যদের ক্রেডিবিলিটি নেই, কেউ বিদ্যুত পর্যদকে ঋণ দিতে চাইছে না। পশ্চিমবঙ্গে বিদ্যুতের

কনজামশনের শতকরা হার কি? ১.৬ পার হেড। আর মহারাষ্ট্রে-এর ১০ গুণ বেশি। মাননীয় অর্থমন্ত্রী জবাব দেবেন কেন পরিকল্পনা রূপায়িত হচ্ছে না? ৬ষ্ঠ পরিকল্পনায় ৩,৫০০ কোটি ধার্য হয়েছিল, ১,২০০ কোটি টাকার বেশি রূপায়ণ করতে পারেন নি। ৮ম পরিকল্পনার প্রথম বছরে ১,৪৮৬ কোটি টাকা ধরেও ৯১২ কোটি টাকা খরচ করবেন বলেও কেবলমাত্র ৫০০ কোটি টাকা খরচ করেছেন। পরিকল্পনা রূপায়ণ না হলে দারিদ্র বাড়বে, গ্রোথ হবে না।

(এই সময় সবুজ আলো জ্বলে ওঠে)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, জ্যোতিবাবু জানেন না, প্রতি দিন ঘটনা ঘটলে প্রতি দিনই নো-কনফিডেন্স আনা যায়। সে জন্যই আমার নো-কনফিডেন্স মোশন সভার বিবেচনার জন্য রাখছি। আমি আশা করব বন্ধুদের মোহভঙ্গ হবে এবং এই সরকারকে বিতাড়িত করবেন। এই কথা বলে আমি আমার প্রাথমিক বক্তব্য শেষ করছি। থ্যাঙ্ক ইউ।

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** মিঃ স্পিকার, স্যার, বিরোধী নেতা হ'তে হ'তে ফস্কে যাচ্ছে এমন মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন উত্থাপিত অনাস্থা প্রস্তাবের আমি বিরোধিতা করছি। মাননীয় সদস্য আবেদিন সাহেব আমাদের গতকালের টিকা টিপ্পনির জবাবে আন্তর্জাতিক রীতি-নীতির কথা উল্লেখ করেছেন। স্যার, আমার আপনার মাধ্যমে আবেদিন সাহেবের কাছে সবিনয় নিবেদন,—আজকে এখানে যে সমস্ত বিধায়করা উপস্থিত আছেন তাদের মধ্যে আবেদিন সাহেব প্রবীণতম না হলেও অন্যতম প্রবীণ সদস্য, বোধ হয় ২৮ বছরের প্রবীণ সদস্য। (**ডাঃ জয়নাল আবেদিন ঃ না, ৩২ বছরের সদস্য।**) আচ্ছা, ৩২ বছর উনি সদস্য এবং এর মধ্যে মন্ত্রীও ছিলেন। তা তিনি যখন মন্ত্রী ছিলেন তখন তাঁর এই জ্ঞান চক্ষু উন্মোচিত ছিল না কেন? তারা যখন রাজ্যে ক্ষমতায় ছিলেন, মন্ত্রিসভা পরিচালনা করতেন তখন এই বিধানসভায় ২৩৪ জন সদস্যের মধ্যে ৫৬ জন সদস্যের প্রয়োজন হ'ত অনাস্থা প্রস্তাব আনার জন্য জয়নাল আবেদিন সাহেব, তখন আন্তর্জাতিক রীতি-নীতি কোথায় ছিল? আজকে আপনাদের নির্ভর করতে হচ্ছে স্পিকার সাহেবের করুণার উপর। কারণ পশ্চিমবাংলার মানুষ আপনাদের ঝেড়ে-মুছে সাফ করে পাঠিয়েছে। অনাস্থা প্রস্তাব তোলার মতোন সদস্য সংখ্যা দেওয়া হয়নি। সেইজন্য স্পিকারের করুনার উপর নির্ভর করতে হচ্ছে এবং মাঝে-মাঝেই স্পিকারকে বলতে হচ্ছে এম. এল. এ. শুকায় যায় করুনা ধারায় এস। এইরকম করুণা ধারায় আপনাদের আসতে হচ্ছে এবং স্পিকারের করুণার প্রস্রবনে স্নাত হচ্ছেন, সিক্ত হচ্ছেন। আজকে এবারের অধিবেশনেও অনাস্থা প্রস্তাব এল। শ্রী সিদ্ধার্থশঙ্কর রায় আপনাদের বিরোধী দলের নেতা ছিলেন। এখন তিনি নেই। এখন তিনি কোথায়? আমেরিকায়। বন্যেরা বনে সুন্দর, সিদ্ধার্থ রায় আমেরিকায়। আমি আর কি বলব। এই যে অনাস্থা প্রস্তাব আনা হল, এতে আমি কোনও তীক্ষ্ণ অভিযোগ পেলাম না। জয়নাল সাহেবের মধুর কণ্ঠস্বরে দু-একটি কথা মাত্র শুনতে পেলাম। তারমধ্যে একটি হচ্ছে শিক্ষা। মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে আবেদিন সাহেবকে জানাতে চাই, আমি আমাদের সরকারের কোনও হিসাব দেব না। শিক্ষা সংক্রান্ত ব্যাপারে কেন্দ্রীয় সরকারের একটা পরিসংখ্যান দিতে চাই। আপনি নিশ্চয়ই ন্যাশনাল কাউন্সিল ফর এডুকেশনাল রিসার্চ অ্যান্ড ট্রেনিং-এর কথা শুনেছেন। এটি কেন্দ্রীয় সরকারের একটি সংস্থা সার্ভে করেছিলেন। কিছু স্কুলকে নির্দিষ্ট করেছিলেন। ১৯৯০ সালে পরীক্ষা

হয়েছিল। মিজোরাম, মনিপুর বা ন্যাগালান্ড—উত্তরপূর্ব অঞ্চলে এই কয়েকটি রাজ্য যাদের নানাকারণে ইংরাজিতে লেখাপড়া হয় সেই স্কুলগুলি ছাড়া সারা ভারতবর্ষে যে পরীক্ষা হয়েছে তাতে রাজ্যগুলির মধ্যে—ওদের মুখে ছাই দিয়ে—পশ্চিমবাংলা হচ্ছে প্রথম, কেন্দ্রীয় যে পরীক্ষা হয়েছে তাতে। রিপোর্টগুলি দেখে নেবেন। এটা জেনে রাখুন, যারা ইংরাজি শিক্ষার জন্য লাফালাফি করছেন ক্লাশ ওয়ান থেকে বা টু থেকে, তারা জেনে রাখুন, এই যে পরীক্ষা হয়েছিল সেই পরীক্ষায় ইংরাজি মাধ্যম স্কুলও ছিল। কিন্তু বাংলা স্কুলের ছাত্ররাই পরীক্ষার ফল ভাল করেছে। এখানে প্রায়শই উল্লেখ করা হয়, ক্লাশ ওয়ান থেকে ইংরাজি শিক্ষার প্রবর্তন করতে হবে। আমি জিজ্ঞাসা করি, ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে যেখানে কংগ্রেস আই, এবং কংগ্রেস বিরোধী শাসিত রাজ্য—একমাত্র ত্রিপুরা এবং তামিলনাড়ু ছাড়া—সবকটি রাজ্যেই যেখানে ক্লাশ ফাইভের নিচে থেকে ইংরাজি শিক্ষা দেওয়া হয় না। সুতরাং আমাদের সরকারও ওটা পারবে না। আপনাদের লিগাসি অফ দি কোঠারি কমিশন, শিক্ষা কমিশনের রিপোর্টের কথা নিশ্চয়ই মনে আছে। তারা বলছেন, ক্লাশ ওয়ানে ইংরাজি শিক্ষা দেবে—এটা লিগ্যাসি অফ দি কলোনিয়াল পাস্ট। আমি এই প্রসঙ্গে নতুন কোনও কথা উচ্চারণ করতে চাই না। আপনি ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে দায়ী করেছেন। আপনি দয়া করে ভারত সরকারের পরিসংখ্যানটা নিয়ে নেবেন। ১৯৭৭ সালে পশ্চিমবঙ্গে বামপন্থী দলের সরকার ক্ষমতায় এসেছে। এর ৩ বছর পর—আপনি তো এই দপ্তরের মন্ত্রী ছিলেন—মোটামুটি তার লালবাতি জ্বালিয়ে দিয়ে গেছেন।

[2-50 — 3-00 P.M.]

যাইহোক পশ্চিমবঙ্গে ১৯৮০ সাল না ১৯৮১ সাল থেকে ক্ষুদ্রশিল্পে সারা ভারতবর্ষের মধ্যে ফার্স্ট হয়েছে, তার ধারে কাছে কেউ নেই, আপনাদের কণ্ঠস্বরে সে কথা তো উচ্চারিত হচ্ছে না, মাননীয় সুব্রত মুখার্জি এই সভায় থাকলে বলতেন। কার নীতির জন্য সাড়ে তিন লক্ষ কারখানা বন্ধ হয়ে গেল সারা ভারতবর্ষে? একটু বোঝবার চেষ্টা করুন, আজকে পাবলিক সেক্টরে ঘাড় ধরে বিদায় করে দেবার নীতি অবলম্বন করা হচ্ছে কার নীতির জন্য? এর জন্য আন্দোলনকারিদের হুমকি দেওয়া হচ্ছে টি. ভি. রেডিওতে কার নীতির জন্য, তিনি ভারতবর্ষের মাননীয় প্রধান মন্ত্রী। একদিকে আপনারা বলছেন গোটা দেশের বেকার শ্রমিকের সংখ্যা বাড়ছে, কর্মরত শ্রমিকরা বেকার হয়ে যাচ্ছে বেকার যুবকদের চাকরি না পাওয়ার জন্য রাজ্য সরকারকে দায়ী করছেন, লক্ষ্য করবেন কংগ্রেস শাসিত কিছু রাজ্য সরকার আছে সেই রাজ্য সরকাররাও পশ্চিমবঙ্গের মতো একই সমস্যার মধ্যে দিন যাপন করছে। এবার হচ্ছে হরিহরপাড়া। হরিহরপাড়ায় কি হয়েছিল? ১৯৬৭ সালের যুক্তফ্রন্ট সরকার যখন প্রথম আসে—আমি শুধু স্মরণ করিয়ে দিতে চাই তখন পশ্চিমবঙ্গের গ্রামীণ অর্থনীতির মধ্যে একটা অভূতপূর্ব গণজাগরণ তৈরি হয়েছিল। ভূমি সংস্কার আইনের দ্বারায় জমিদার, জোতদার এবং আপনাদের আমলের জমি চোরদের হাত থেকে পশ্চিমবঙ্গের কৃষকরা জমি উদ্ধারের জন্য কৃষক আন্দোলনে সম্মিলিত হয়েছিল। কিন্তু সব জায়গায় সেটা সম্ভব হয়নি, সারা পশ্চিমবঙ্গে করতে পারে নি, কয়েকটি জায়গায় আমাদের ব্যতিক্রম ছিল, কৃষক আন্দোলন দুর্বল ছিল কৃষকরা সংগঠিত না হওয়ার জন্য। জমিচোরদের খুঁজে না বার কবতে পারলে এটা করা যায় না। হরিহরপাড়াতে এই জমি কৃষকরা খুঁজে বার করেছিল এবং যখন শক্তিশালী হতে শুরু

করল, কৃষক আন্দোলনে কয়েকটি জোতদারকে চিহ্নিত করল, এমন এক জোতদার আছে যার জমির পরিমাণ.এক হাজার বিঘা তার নাম রামগোপাল, কৃষকেরা সেই জমি উদ্ধার করল। তারপরই আমাদের পঞ্চায়েতের তরুণ সভাপতি শ্রী তরুণ মিশ্রকে খুন করা হয়েছিল, ইতিহাসকে অস্বীকার করা যাবে না। আমি যা বলতে চাইছি তা পরিষ্কার, বিধানসভার মধ্যে আমরা শুনতে পাচ্ছি জমি চোরদের কণ্ঠস্বর। এটা জেনে রাখুন, আমাদের যে ভূমি সংস্কার আইন হয়েছে তাতে জোতদার, জমি চোর আপনাদের লোকের হাত থেকে জমি উদ্ধার করে পশ্চিমবঙ্গের কৃষকেরা ফসল বানাবে। আমি গত পরশু শুনলাম নির্লজ্জ এরা রাস্তার মাঝখান দিয়ে যায় সেদিন শুনলাম একটা মেনশন দিলেন যে সারের দাম কমাতে হবে। আমি পাল্টা অভিযোগ করছি ৩,৫০০ কোটি টাকার ভর্তুকি আন্তর্জাতিক অর্থভান্ডারে ছিল, সেখানে নতজানু হয়ে ৩,৫০০ কোটি টাকার ভর্তুকি কমিয়ে দেওয়া হয়েছিল, জানেন কিভাবে সারের দাম বাড়ছে? গত এক বছরে এর জন্য ৪০০ কোটি টাকার সার আমাদের রাজ্যর কৃষকেরা ব্যবহার করত, এই বছরে তা ৮০০ কোটি টাকা হয়ে গেছে। আপনারা সারের ভর্তুকি কমিয়ে দিয়েছেন, কেন্দ্র ভর্তুকি দিচ্ছেন না। আমেরিকায় কম দামে দিচ্ছেন। প্রতি কে. জি. '১.৫ দিচ্ছেন আমেরিকান ফার্মারদের ভর্তুকি দিয়ে আমাদের দেশের কৃষকেরা শুকিয়ে থাকবে, সেটা আমেরিকাকে দিয়ে দিলেন। এরা গলা তুলে কথা বলে। এবারে আইন শৃঙ্খলা, মাননীয় অধ্যক্ষ মহাশয় কিছুদিন আগে চিফ মিনিস্টারদের একটা সম্মেলন হয়েছিল। সেই মুখ্যমন্ত্রী সম্মেলনে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে অ্যাডমিনিস্ট্রেশন অফ ক্রিমিনাল জাস্টিস সম্পর্কে একটি দলিল উপস্থিত করা হয়। সেটা এক মাসও হয়নি—গত ১৩ই নভেম্বর ১৯৯২ তারিখে নিউ দিল্লিতে মিনিস্ট্রি অফ হোম অ্যাফেয়ারস থেকে ওটা রাখা হয়। তাতে তারা ভারতবর্ষের সবচেয়ে অপরাধ প্রবণ যে পাঁচটি রাজ্যের নাম করেছেন তার মধ্যে পশ্চিমবঙ্গের নাম তারা উল্লেখ করেননি। এমন কি, তাতে প্রথম যে দশ-বারটি রাজ্যের নাম রয়েছে তারমধ্যে পশ্চিমবঙ্গের নাম নেই। আর প্রথম দিকে যারা আছে তারমধ্যে কংগ্রেস শাসিত রাজ্যগুলির নাম রয়েছে সবচেয়ে বেশি, তারপর বি. জে. পি. শাসিত রাজ্য। টপ অফ দি লিস্টে রয়েছে মধ্যপ্রদেশ, মহারাষ্ট্র, রাজস্থান, তামিলনাড়ু, উত্তরপ্রদেশ, কর্ণাটক, বিহার, অন্ধ্রপ্রদেশ এইভাবে। তাতে বলেছেন, রাজ্যগুলিতে অপরাধ যা সংঘটিত হয় তার ৭৯ পারসেন্ট সংঘটিত হয় ঐ ১৫টি রাজ্যে। কংগ্রেস এবং বি. জে. পি. সব হজম করে দিচ্ছে, অন্য রাজ্যগুলি সেটা করবে কি করে? শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবদের বিষয়ে ঐ দলিলেই তারা বলেছেন তামিলনাড়ু, উত্তরপ্রদেশ, মহারাষ্ট্র, বিহারে তাদের অবস্থা সব থেকে খারাপ। সেক্ষেত্রে তারা বহাল তবিয়তে থাকতে পারবেন, কিন্তু জ্যোতি বসু থাকতে পারবেন না। আজকে কংগ্রেস শাসিত রাজ্যের মানুষ তাদের চোখের জলে বিছানা ভিজিয়ে ফেলছেন। সেসব রাজ্যে বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদে। কিন্তু পশ্চিমবঙ্গে বামফ্রন্টের শাসনে মানুষ যদি নির্যাতিত হন তিনি মাথা তুলে প্রতিবাদ করতে পারেন। পশ্চিমবঙ্গের মানুষ তাদের পাশে গিয়ে দাঁড়ান।

মাননীয় স্পিকার স্যার, এবারে মহিলা নির্যাতনের পরিসংখ্যান দিই। এই ব্যাপারে ঐ দলিলে বলেছেন যে, মধ্যপ্রদেশ, উত্তরপ্রদেশ, অন্ধ্রপ্রদেশ, মহারাষ্ট্র, রাজস্থান—এই কয়টি রাজ্য মিলিয়ে ৬৮ পারসেন্ট এর উপর অত্যাচারের ঘটনা ঘটে। এক দিল্লিতেই কংগ্রেসের নাকের ডগায়, পুলিশের চোখের সামনে প্রতি ১৬ জনের মধ্যে একজন মহিলা নির্যাতিত হচ্ছেন, ই

ৎজিং হচ্ছে। মহিলা কমিশনের চেয়ারম্যান শ্রীমতি জয়ন্তী নটরাজন গত সেপ্টেম্বর মাসে ।কটি সেমিনার করেছিলেন। উনি কিন্তু কংগ্রেসেরই লোক। তিনি বলেছিলেন যে, প্রতি বছর ০ হাজারের মতো নারী নির্যাতনের ঘটনা ঘটছে গোটা ভারতবর্ষে। তাহলে কেন্দ্রীয় সরকার হাল তবিয়তে থাকতে পারবেন, আর যে রাজ্যে অপরাধের সংখ্যা কম তাদের চলে যেতে বে। পাশের রাজ্য ত্রিপুরার কথাই ধরুন।

[3-00 — 3-10 P.M.]

কি রকম বিশ্বাসঘাতক দেখুন আপনাদের লোক। ত্রিপুরাতে একটা সেমিনার হল, নখানে বলা হল ৫০০ মহিলার উপর অত্যাচার করা হয়েছে। সেই সেমিনার কারা করেছিলেন ানেন মিস্টার জয়নাল আবেদিন সাহেব? সেই সেমিনার করেছেন কয়েকটি মহিলা সংগঠন ।বং সেটা হল ত্রিপুরা আদিবাসী মহিলা সংগঠন, কংগ্রেস(আই) এর একটা শাখা সংগঠন। াহলে আপনাদের সরকার টিকে থাকতে পারে আর অনাস্থা প্রস্তাব এনে পশ্চিমবাংলার জ্যাতিবাবুর সরকারকে টিকতে দেবেন না এটা তো হতে পারে না। কি করেছেন আপনারা? াজকে আইন-শৃঙ্খলার কথা বলছেন! আইন-শৃঙ্খলা ভাঙ্গতে উৎসাহ দিচ্ছে কারা? চিত্রা ্যানার্জি, কংগ্রেসের একজন নেত্রী, কংগ্রেসের লোক তাঁকে খুন করল। কে খুন করেছে? লকাতা পৌরসভার বিরোধী দলের কংগ্রেসের নেতা। কী কৈফিয়ত দিলেন তিনি? মানুষ টবল নিয়ে খেলে, টেনিশ বল নিয়ে খেলে। উনি বললেন আমি রিভলবার নিয়ে খেলছিলাম। ।কজন বিরোধী নেতা যদি রিভলবার নিয়ে খেলে তাহলে তার চেলা-চামুন্ডরা কী নিয়ে থলবে? এবং হরিহর পাড়ায় তাই হয়েছিল। ৬ তারিখে আপনারা জমায়েত করেছেন, ভাল মায়েত করেছেন। কিন্তু বাসের কর্মীরা কী অপরাধ করেছিল? তখন ওনারা একটু আনন্দের াতিশয্যে উদ্ভাসিত ছিলেন। কথা আছে উঠন্তি মুলো পত্তনেই চেনা যায়। বামপন্থী দলের ধ্যে যদি খারাপ লোক ঢুকে পড়ে তাহলে তাকে বার করে দিতে পারে। কিন্তু আপনাদের সই হিম্মত নেই। তাহলে আপনাদের নেতৃত্ব থাকবে না। ডাকাত না হলে ডাকাতদের সর্দার ওয়া যাবে না।

(এই সময় লাল বাতি জ্বলে উঠে)

আমি আমার শেষ কথা বলছি। আপনারা গরম হয়ে বসে আছেন, কাগজগুলো াপনাদের গরম করে দিয়েছে। আপনারা জানেন হাওয়া গরম হলে হাওয়া উপরে উঠে যায় এবং সেই জায়গা শূন্যে পরিণত হয়। সেই শূণ্য স্থান পুরণের জন্য প্রচন্ড বেগে ঘূর্ণিঝড় ধেয়ে াসে। আপনারা বিগ্রেডে জমায়েত করে গরম হয়ে উপরে উঠে গিয়েছেন, তারপর ২৯ তারিখে দূরন্ত কালবৈশাখি ঝড়ের মতো পশ্চিমবাংলার লক্ষ লক্ষ মানুষ জমায়েত হয়েছে বিগ্রেডে। আপনারা বলেছেন লাল হঠাবেন। তাহলে আপনারা লাল কেল্লা থেকে লাল হঠিয়ে সবুজ কেল্লা করুন। লাল বাহাদুর শাস্ত্রির লাল হঠিয়ে সবুজ বাহাদুর শাস্ত্রি করুন! জওহর লাল নেহেরুর নামের জায়গায় লাল হঠিয়ে জওহর সবুজ নেহেরু করুন। লাল কোথা থেকে হঠাবেন? ঘন্টেশ্বরী যত ঘণ্টাই বাজাক, লাল কেল্লায় লাল ঝাণ্ডা তুলবার প্রচেষ্টা হচ্ছে, সেই দিনের জন্য প্রস্তুত হন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের আনা অনাস্থা প্রস্তাবকে সমর্থন করে মাননীয় সদস্যদের অত্যন্ত বিনীত ভাবে দু-একটা কথা বলতে চাই। আমি খুব খুশি হয়েছি পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের প্রথম বক্তা হিসাবে শ্যামল চক্রবর্তী মহাশয় বক্তৃতা দিলেন। শ্যামল চক্রবর্তী মহাশয় ৫০০ টাকা ঘুস দিয়ে ছিলেন ধর্ষণের মামলা চেপে দেবার জন্য। একটা ঘুসখোরকে দিয়ে উদ্বোধন করলেন। এর চেয়ে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের অপদার্থতা, ব্যর্থতা আর কিছু থাকতে পারে না। বোধ হয় ওদের আর কেউ নেই।

একটা ধর্ষণের ঘুসখোরকে দিয়ে প্রথমে উদ্বোধন করালেন বামফ্রন্ট সরকারের সমর্থনে এটা খুবই দুর্ভাগ্যের বিষয়। এর জবাব আমি শেষে দেব। যিনি ঘুস দিয়ে ধর্ষণকে বন্ধ করতে চেয়েছিলেন তাকে দিয়ে উদ্বোধন করালেন, এর চেয়ে দুর্ভাগ্যজনক ঘটনা পশ্চিমবাংলায় আর কিছু থাকতে পারে না। আর আপনারা তা শুনে হাত চাপড়াচ্ছেন। আমরা জানি, আমরা মাত্র ৪২ জন। আমরা ৪২ জন, আমরা এই নো-কনফিডেন্স এনেছি। এই অনাস্থা প্রস্তাব আমরা পাস করাতে পারব না। কিন্তু আমাদের মৌলিক অধিকার পশ্চিমবাংলার মানুষের কথা ভাবার। শ্যামলবাবুর মতো লোকদের বিরুদ্ধে, পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী এবং তার মন্ত্রিসভার বিরুদ্ধে আমাদের কিছু বলার আছে। এখানে আমরা পরাজয় বরণ করব নিঃসন্দেহে। কিন্তু একটা কথা বলতে পারেন, পশ্চিমবাংলায় ২৫ তারিখে ব্রিগেডে যে জনসভা হয়েছিল—উনি জবাব দিলেন, কালবৈশাখির ঝড়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, উইল আন্ড ফোর্স ইজ দি বেসিস অব ডেমোক্রাসি। ২৫ তারিখে এসেছিল 'উইল', আর ২৯ তারিখে এসেছিল 'ফোর্স'। এরা এসেছিল নট ফর ডেমোক্রাসি, ডেমোক্রাসিকে ধ্বংস করার জন্য আপনারা তাদের এনেছিলেন। আট হাজার গাড়ি দিয়ে জোর করে আপনারা লোক এনেছিলেন গণতন্ত্রকে ধ্বংস করার জন্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা যে নো-কনফিডেন্স এনেছি—আমাদের বাম দিকে রয়েছে আর. এস. পি. এবং ফরোয়ার্ড ব্লক, আপনারা আমাদের নো-কনফিডেন্স গ্রাহ্য করবেন না। কিন্তু বুকে হাত দিয়ে বলতে পারেন, হরিহরপাড়ার ঘটনার পর দেবব্রত বন্দ্যোপাধ্যায়, মাননীয় মন্ত্রী মহাশয় যে কথা বলেছিলেন, ফরোয়ার্ড ব্লক যে কথা বলেছিল, তারপর আপনাদের উপরে মানুষের কনফিডেন্স আছে? আমাদের কথা না হয় বাদ দিলাম। মন্ত্রিসভার সদস্য আপনাদের উপরে নো-কনফিডেন্স দিয়েছেন। আপনাদের মধ্যে যদি মনুষ্যত্ববোধ থাকত তাহলে আপনারা বলতেন, আমাদের বামফ্রন্ট এখন আর নেই। আমরা পদত্যাগ করে মানুষের কাছে চলে যাচ্ছি। মনুষ্যত্ববোধ আপনাদের নেই। আপনারা এমন জায়গায় চলে গিয়েছেন যে মনুষ্যত্ববোধকে ধ্বংস করে দিয়ে কি করে সরকারে থাকা যায় তারজন্য চেষ্টা করছেন। আজকে বামফ্রন্টের উপরে একটা চাপ পড়েছে। একজন মহিলার বিরুদ্ধে এখানে বক্তৃতা দিচ্ছেন। ২৯ তারিখে নয়, ২৫ তারিখে জনগণ রায় দিয়েছে, নো-কনফিডেন্স এগেনস্ট দি রেপিস্ট বামফ্রন্ট সরকার। সেই রায় তারা দিয়ে দিয়েছে। এবং ২৫ তারিখের সেই রায় আমাদের ৪২ জনের রায় নয়, ২৫ তারিখের রায় হচ্ছে পশ্চিমবাংলার ২০ লক্ষ লোকের রায়, এবং সেটা হল মানুষের গণতন্ত্রের রায়। সেই রায়-এর হাত থেকে বাঁচবার জন্য আপনারা ২৯ তারিখে লোকেদের এনেছিলেন রুটি, লুচি, আলুর দমের তরকারি দিয়ে। একজন মহিলা দেখিয়ে দিয়েছেন আপনাদের। বামফ্রন্ট সরকারকে টনক নড়িয়ে দিয়েছে আর আপনারা দিল্লিতে গিয়ে পায়ে ধরছেন, বলছেন, বাঁচান আমাদের ঐ মহিলার হাত

থেকে। এখানে ঐ মহিলা নয়, পশ্চিমবাংলার সাড়ে পাঁচ কোটি মানুষ আপনাদের বিরুদ্ধে প্রতিবাদ করেছে সেদিন, আমরা ৪২ জন নই। আজকে এখানে যাত্রার দলের ঢংয়ে হাত নেড়ে বলে গেলেন, যিনি বাস চালাতে পারেন না। একটা নাটক করে গেলেন নট্ট কোম্পানির মতো। দুর্ভাগ্যের বিষয়, যিনি একটা বাস চালাতে পারেন না, তিনি কতকগুলো কথা বলে গেলেন। আর আপনারা কতকগুলো স্তাবকের দল আছেন, টেবিল নাড়াচ্ছেন। ২৫ তারিখের রায়ে মানুষ কি বলতে চাইছে—২৫ তারিখে যারা এসেছিলেন তারা এসেছিলেন আইন-শৃঙ্খলা রক্ষা করার জন্য, গণতন্ত্র রক্ষা করার জন্য, মা বোনদের ইজ্জত রক্ষা করার জন্য। আর ২৯ তারিখে কারা এসেছিল? ২৯ তারিখে এসেছিল তারা, যারা মা-বোনদের ধর্ষণ করছে তাদের সমর্থন করার জন্য। আপনারা ২৯ তারিখে যাদের এনেছিলেন তাদেরই সমর্থন করার জন্য যারা পুলিশ ব্যারাকে মা-বোনদের ধর্ষণ করছে। আপনারা ২৯ তারিখে লোক এনেছিলেন পশ্চিমবাংলায় যে জঙ্গলের রাজত্ব তৈরি হয়েছে তাকে সমর্থন করার জন্য।

[3-10 — 3-20 P.M.]

আপনারা মমতা বন্দ্যোপাধ্যায়ের বিরুদ্ধে লড়াই করতে কাদের নিয়ে এসেছিলেন? সেখানে নিয়ে আসা হয়েছিল যত খুনি, গণ ধর্ষণকারিদের। তাদেরকে দিয়ে সমর্থন করানোর জন্য আলু, রুটি খাইয়ে, পয়সা দেব বলে আনা হয়েছিল। কার বিরুদ্ধে না, মমতার বিরুদ্ধে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে দুটি চরিত্র দেখুন—একদিকে পয়সা খরচ করে আনতে হচ্ছে অন্যদিকে মমতার ডাকে সাধারণ মানুষরা পায়ে হেঁটে নিজের থেকে এসে উপস্থিত হয়েছিল। তারজন্য কোনও পয়সা খরচ করতে হয়নি। গণ ধর্ষণের সমর্থনে এই জঙ্গলের রাজত্বে যারা মা বোনের ইজ্জত নিয়ে চলেছে তারা কিনা বামফ্রন্টের ডাকা এই ২৯ তারিখের সভায় উপস্থিত হয়েছিল। আজকে অত্যন্ত পরিতাপের বিষয় যে বামফ্রন্টের তথা পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী সেদিন সভাতে এসে বলেছিলেন অনেক বড় বড় কথা। কিন্তু আজকে তাকে আমি জিজ্ঞাসা করতে চাই, তিনি বরুণ সেনগুপ্ত সংবাদপত্রে তাঁর বিরুদ্ধে যেসব অভিযোগ এনেছেন সেগুলোর কি জবাব দিতে পারবেন? যদি তিনি এর উত্তর দিতে পারেন তাহলে বুঝব বামফ্রন্টের বিরুদ্ধে যে অভিযোগ এসেছে সেগুলো মিথ্যা। আজকে আমরা জানি যে, আপনারা বলবেন যে ৪২ জনে এই অনাস্থা প্রস্তাব পাস হতে পারে না এবং নাকচও করে দেবেন। কিন্তু আপনারা এটা জেনে রাখুন আমরা পশ্চিমবঙ্গের মানুষের মনে একটা বড় স্থান অধিকার করে আছি। আপনারা সেখান থেকে অনেক দূরে সরে গেছেন। মানুষের স্বার্থের খাতিরে আজকে তারা আমাদের সঙ্গে আছে। আপনারা ১৬ বছরের রাজত্বকালে কত খুন করেছেন, পুলিশের গুলিতে ২৫৮ জন মারা গেছে কিন্তু তার কি ব্যবস্থা নিয়েছেন। কিছুক্ষণ আগে শ্যামলবাবু বক্তৃতা দিতে গিয়ে বললেন যে বিচারের বাণী নিভৃতে কাঁদে, তিনি বক্তৃতা করেই চলে গেলেন। আমি বলি, তিনি ঠিকই বলেছেন যে, বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদে। সত্যি তাই না হলে আপনাদের তৈরি ১৬টি কমিশন হল, তার কটা রিপোর্ট আজ অবধি আপনারা আমাদের সামনে আনতে পেরেছেন। ১৬টি কমিশনের মধ্যে মাত্র ৪টি কমিশনের রিপোর্ট বেরিয়েছে তাও কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। সত্যি কথাই বিচারের বাণী নীরবে নিভৃতে না কাঁদলে এরকম হত কি করে? আজকে হরিহরপাড়ার কথা বলতে গিয়ে শ্যামলবাবু 'ভূমি চোর', জমিদার এই কথাগুলো প্রয়োগ করলেন। এখানে মাননীয় বিনয়বাবু বসে আছেন, তিনি

জানেন যে ১৯৫২ সালে ল্যান্ড রিফর্মস অ্যাক্ট পাস হয় এবং ১৯৫৪ সালে জমিদারি প্রথা উচ্ছেদ হয়। আসলে কিছু জানবেন না, যা হোক একটা বললেই হল। পশ্চিমবঙ্গের মানুষ আপনাদের ঘৃণা করে। আপনাদের রাজত্বে পুলিশের গুলিতে ২৫৮ জন মানুষ খুন হল তার কোনও ব্যবস্থাই নিলেন না। আপনারা পুলিশকে তো কিছু বলবেন না, কেননা ওদের সমর্থন না থাকলে তো ভোটে জিততে পারতেন না। এটা তো একটা জাল বিধানসভা। আজকে সত্যিকারের নির্বাচন হত, সেখানে যদি জালিয়াতি না হত তাহলে তো আপনারা ওখানে বসতে পারতেন না, আমরা ওই জায়গায় বসতাম এবং মাননীয় অধ্যক্ষ মহাশয়ও ওখানে বসে থাকতেন না।

(ভয়েস : তা কখনওই হবে না।)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাশিয়াও কোনওদিন ভাবেনি তার পতন হবে। সেও ভেবেছিল তার পতন হবে না। কিন্তু আমেরিকার সঙ্গে যুদ্ধ সম্ভারে যাবার জন্য অস্ত্র সজ্জায় সজ্জিত হতে গিয়ে দেখলেন যে তাদের আর্থিক সম্বল নিঃশেষ। আর্থিক সঙ্গতি কমে এসেছে। শেষ অবধি ধ্বংসের মুখে পতিত হল। আপনাদেরও অবস্থা সেই রকম হবে। আপনারা আজকে জেনে রেখে দেন যে, আপনারা জনগণের সঙ্গে বিশ্বাসঘাতকতা করছেন। আমরা জানি মাননীয় মুখ্যমন্ত্রী আসবেন এবং এসে বলবেন যে, ওই ৪২ জন সদস্যকে দিয়ে অনাস্থা প্রস্তাব আনা যায় না এবং নাকচ করে দেবেন। অযোধ্যার কথা তুলবেন, প্রধানমন্ত্রী নরসিমা রাওয়ের সঙ্গে সমঝোতার কথা বলে এটাকে উড়িয়ে দেবেন। কিন্তু আপনারা জেনে রাখুন পশ্চিমবঙ্গের মানুষ আপনাদের বিরুদ্ধে, এবং আজকে যে নো কনফিডেন্স আমরা এনেছি এটা শুধু আমাদের ল্যাক অফ কনফিডেন্স নয়, আসলে পশ্চিমবঙ্গের মানুষের আপনাদের প্রতি আর কোনও আস্থা নেই।

উনি একটু পড়াশুনা কম করেছেন, উনি হঠাৎ এসে বাঁ হাতটা তুলে বললেন বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদে। ১৬টা কমিশন বসিয়েছিলেন কিন্তু একটা কমিশনের রিপোর্টও বের হয়নি। উনি জানেন না সেইগুলি আবার এনকোয়ারি কমিশন কিনা। আমি আপনাদের বলি এই যাত্রা দলের নাটকের অভিনেতাকারি এবং একজন ধর্ষণকারিকে সমর্থনকারি ৫০০ টাকা ঘুস দিয়ে ধর্ষণের ঘটনাকে চাপা দেবার চেষ্টা করেছেন যিনি তিনি মন্ত্রী হয়ে বিধানসভায় দাঁড়িয়ে বক্তৃতা করছেন—This is no confidence against the Govt. of West Bengal, this is no confidence against the barbar Govt.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলব আমাদের সংখ্যা কম হতে পারে, কিন্তু পশ্চিমবাংলার সাড়ে ৫ কোটি মানুষ আমাদের কণ্ঠে কণ্ঠ মিলিয়ে বাইরে বলবে এই সরকারের একদিনও থাকা উচিত নয়। এদের পদত্যাগ করা উচিত। তাই আমরা যেটা এখানে এনেছি এটাকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দীপক সেনগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে কংগ্রেস দল এখানে একটা অনাস্থা প্রস্তাব এনেছে এবং এই অনাস্থা প্রস্তাব তুলতে চেয়ে তার যে কথাগুলি বলছেন তাতে নূতনত্ব কিছু নেই। আমি আজকে এই অনাস্থা প্রস্তাবের বিরুদ্ধে বলতে চাই, কিন্তু তার আগে আমি একটি কথা মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনাকে বলে রাখতে চাই যে, রাজনীতির

জীবনে অনেক কিছু আমরা দেখেছি, আর একটি জিনিস দেখবার আমার খুব ইচ্ছা হয়েছে, যদি আমি এই কথা বুঝতাম যে অনাস্থা প্রস্তাবের পক্ষে আমি একটি ভোট দিলে এই অনাস্থা প্রস্তাবটা পাস হবে তাহলে সমস্ত আইনের সব কিছুর সম্মুখীন হয়েও জয়নাল আবেদিন সাহেবের দিকে ভোট দিতাম। কিন্তু দুঃখ লাগে এই কারণে, বিধানসভায় বসছে যে দল যারা বিরোধী দলের নেতা ঠিক করতে পারে না, যিনি ক্যাবিনেট পর্যায়ের সুযোগ-সুবিধা পাবেন সেইক্ষেত্রে আমরা দেখলাম যে মানুষগুলির সামনে এক টুকরো মাংস ফেলে দিয়ে তাদের সারমেয় সুলভ ব্যবহার পশ্চিমবাংলার মানুষ দেখতে পেতেন এই সুযোগটা করে দেবার জন্য আমি অনাস্থা প্রস্তাবের পক্ষে ভোট দিতাম। কিন্তু যেহেতু সে সম্ভাবনা নেই, সেইহেতু আমি এই অনাস্থা প্রস্তাবের বিরোধিতা করছি। আমি এখানে আনন্দবাজার পত্রিকার একটি পুরনো সম্পাদকীয় কলম থেকে পড়ে আমি আমার বক্তব্য রাখব। এটি ১৯৯১ সনের ১৮ই এপ্রিল বের হয়েছিল আনন্দবাজার পত্রিকার সম্পাদকীয় কলমে--"প্রদেশ কংগ্রেস দপ্তরে পদার্পণ করিয়া ওই বৃদ্ধের কি করুণ দশা। নিরাপত্তা কর্মীরা যষ্ঠি চালনা করিয়া শেষ পর্যন্ত তাহাকে আপন দপ্তরে প্রবেশের উপায় করিয়া দিয়াছেন। এই সব লাগামছেঁড়া হুল্লোড়বাজকে সঙ্গে লইয়া সিদ্ধার্থবাবুরা কতদূর যাইতে পারিবেন? এ কথা সত্য যে প্রাচীন ঐতিহ্যবাহী কংগ্রেস দলে শৃঙ্খলাপরায়ণ অনুরক্ত কর্মীর অভাব নাই। কিন্তু কেন তাহারা আজ পিছাইয়া গিয়াছেন? আড়ালে পড়িয়া গিয়াছেন অশিক্ষিত, অশালীন, উগ্রস্বভাব কিছু দুষ্টের? সিদ্ধার্থশঙ্কর সব কংগ্রেসি নেতার ইহা ভাবিয়া দেখিতে হইবে। কোনও নীতিহীন সুবিধাবাদের পাকে আজিকার দলীয় কর্মীরা পড়িয়া গিয়াছেন, কংগ্রেসি কৃষ্টি কোথায় দলকে টানিয়া নামাইতে উদ্যত। নেতারা ভাল করিয়া এ সবের বিচার বিবেচনা যদি না করেন তবে ভোটে জিতিয়াও কিন্তু দেশসেবার নিরিখে দল শেষ পর্যন্ত হারিয়া বসিবে। পশ্চিমবঙ্গে গত চৌদ্দ বৎসর ধরিয়া কংগ্রেস ক্ষমতার বাহিরে বিস্তর অসুবিধার মধ্যে আছে। দেখিয়া শুনিয়া মনে হয় ঘটনা হইতে কিছুমাত্র শিক্ষা কেন গ্রহণ করেন নাই। আর কবে বোধোদয় হইবে? নির্বাচনে মনোনয়ন না পাইয়া যাহারা দলীয় শৃঙ্খলা ভাঙিতে বসে, বিবেচনা বা ভদ্রতা মুহূর্তে বিসর্জন দেয়, তাহারা দেশের কোন মহৎ কাজে লাগিবে?"—এটি আনন্দবাজার পত্রিকার সম্পাদকীয় কলমে ১৯৯১ সনে লেখা আছে।

আমরা দেখেছি বিধানসভার নিয়ম পরিবর্তন করে এক ষষ্ঠাংশের বদলে এক দশমাংশ করে ৩০ জন সদস্য নিয়েও আজকে অনাস্থা প্রস্তাব আলোচনা করার সুযোগ করে দেওয়া হয়েছে। মাননীয় স্পিকার মহাশয়, আমি আরেকটা সম্পাদকীয় পড়ছি, এই বছরের ১লা ডিসেম্বর তারিখে আনন্দবাজারে আরেকটা সম্পাদকীয় বেরিয়েছে, সেটা পড়ে আমি আঁতকে উঠেছিলাম। আনন্দবাজার পত্রিকার মতো একটা পত্রিকা লিখেছে, যারা আগে লিখেছিল সঠিক নির্বাচন না করে আমরা নাকি এখানে ক্ষমতায় এসেছি। ১লা ডিসেম্বর, ১৯৯২ তারিখে ওরা লিখেছে একটা জায়গাতে ২৯ তারিখের ব্রিগেডের যে জমায়েত এবং ২৫শে নভেম্বরের কংগ্রেসের ডাকে—নাকি ওদের কোনও নেত্রীর ডাকে—সেই ব্যাপারে সম্পাদকীয় লিখেছে—"তবে এই সাফল্যের মধ্যে কোনও চমক ছিল না, ইহা অপ্রত্যাশিতও ছিল না। কেন না বামপন্থীরা গত দেড় দশক ধরিয়া গরিষ্ঠ সংখ্যক জনতার ভোটে নির্বাচিত হইয়াছে, ক্ষমতা ভোগ করিতেছে। তাহাদের জনসমর্থন ও গণভিত্তি নাই একথা কেহ বলিতে পারিবে

না"। ধন্যবাদ, আনন্দবাজার পত্রিকাকে, এক বছর পরে তারা সত্য কথা বলিয়াছে। প্রত্যেককেই শেষ পর্যন্ত সত্য কথা বলতে হয়। কারলাইনের সেই বিখ্যাত উক্তি দিয়ে আমি আরও কিছু বক্তব্য বলব। জয়নাল সাহেব ভাল করে একটু শুনুন—Make yourself an honest man and be sure there is one ruscle less in this world in Make yourself an honest man. মাননীয় অধ্যক্ষ মহাশয় এই ঘরটার চেহারা ঐ গ্লোবের মত। সেই পৃথিবী সম্পর্কে কারলাইন বলেছেন—আপনি নিজেকে একজন সৎ মানুষ হিসাবে তৈরি করুন, তাহলেই অন্তত পৃথিবী থেকে একটা স্কাউন্ড্রেল কমে যাবে। কিন্তু আপনারা [illegible] করছেন, কোনও অনেস্ট ম্যান তা করে না। তিন বিঘা চুক্তির ব্যাপারে পশ্চিমবাংলার বিধানসভা একটা সঙ্কট কাটিয়ে উঠেছে। তিন বিঘা চুক্তি কার্যকর করার প্রশ্নে সমস্ত সাংবিধানিক দায়-দায়িত্ব রাজ্য সরকারের উপর এসে পড়েছিল, কিন্তু এই চুক্তিটি কার্যকর করেছিলেন কেন্দ্রীয় সরকার। এই বিধানসভায় বসে আপনারা, আমরা সকলে মিলে একটা প্রস্তাব গ্রহণ করেছিলাম, যে এই চুক্তিকে কার্যকর করতে হবে। তখন সিদ্ধার্থবাবু ছিলেন, যদিও তিনি আজকে এখানে নেই। সিদ্ধার্থবাবু এবং সৌগতবাবু ওখানে বললেন প্রস্তাব গৃহীত হল [illegible] কার্যকর করতে হবে। আর ওখানে গিয়ে বললেন এটা কার্যকর করার একমাত্র দায়িত্ব বামফ্রন্ট সরকারের, কেন্দ্রের কংগ্রেসের কোনও দায়-দায়িত্ব নেই। ওরা পশ্চিমবাংলাতে একটা গন্ডগোল লাগিয়ে দেবার চেষ্টা করল ডি এন এল একের সাহায্য নিয়ে। আবার কারলাইনের ঐ কথা বলি, আপনারা যদি সত্যি অনেস্টিতে বিশ্বাস করেন তাহলে আপনাদের উচিত জনগণের কাছে যাওয়া। আপনারা ৩০ জন সদস্য নিয়ে অনাস্থা প্রস্তাব আনলেন, এর পেছনেও আমাদের উদ্দেশ্য আছে। কারণ আপনারা এক তরফা বলে যেতে পারবেন না। আপনাদের বক্তব্য যে একেবারে অপদার্থ সেটা আমরা বক্তব্যর মধ্যে দিয়ে প্রমাণ করতে পারব। আপনারা সেই ফাঁদে পা দিলেন কেন?

স্পিকার মহাশয় মহানুভব, তাই আপনাদের অনাস্থা প্রস্তাব আনতে দিয়েছেন। অনাস্থা প্রস্তাব আনবার মধ্যে দিয়ে আপনাদের বলবার সুযোগ করে দিয়েছেন। আপনাদের এমনই নেতৃত্ব যে, অনাস্থা প্রস্তাব আনবার ক্ষেত্রে কে অনাস্থা প্রস্তাব উত্থাপন করবেন সেটা পর্যন্ত ঠিক করা নেই। আপনারা অনাস্থা প্রস্তাব এনেছেন শুধুমাত্র আনার জন্য এবং পত্রিকায় ফলাও করে প্রচারের জন্য এনেছেন। ২৫ তারিখের জনসভাতে আপনাদের মধ্যে একটা অনাস্থা প্রস্তাব উঠেছিল একজন মহিলা যাকে বর্তমান কাগজ তুলে ধরেছে। এই বিধানসভায় আপনারা অনাস্থা এনেছেন শুধুমাত্র প্রচারের জন্য। আপনাদের মধ্যে কোনও অনেস্টি নেই এমন সব স্টেটমেন্ট রেখেছেন তার মধ্যে দিয়ে আপনাদের আচরণের মধ্যে কোনও অনেস্টি প্রকাশ পায়নি। নির্দিষ্ট কোনও উদ্দেশ্য নেই। নিয়মমাফিকভাবে বিধানসভায় ৬ মাস অন্তর অনাস্থা প্রস্তাব আনা যায় তারই সুযোগ আপনারা নিয়েছেন। এবং জনগণের প্রকৃত অর্থে এবং অনেক গুরুত্বপূর্ণ ঘটনা ছিল সেগুলো এখানে বলা যেত কিন্তু তা আপনাদের বক্তব্যের মধ্যে কিছু পেলাম না। কিন্তু আপনারা তার ধার, কাছ দিয়েও গেলেন না। পঞ্চায়েত নির্বাচনের সামনে, আপনারা ওয়েস্ট বেঙ্গলকে নিয়ে খেলা করছেন। খেলা করবেন না। আমি জানি ওদের নেতা প্রিয়রঞ্জন দাসমুন্সি একজন ধূর্ত লোক, তিনি কখনও নির্বাচনে হাওড়া থেকে দাঁড়ান, আবার কখনও কলকাতা থেকে দাঁড়ান, এটাই জানতাম কিন্তু তিনি যে আবার কৃষিজমিতে চাষ করেন সেটা আমার জানা ছিল না। তিনি আবার সেখানে ধান কাটতে

গিয়েছিলেন। তিনি না কি জমিতে ধান লাগিয়েছেন? বামফ্রন্টের নীতিই আছে যে, জমি চাষ করবে সে ফসল পাবে। (এই সময় কংগ্রেসের একজন মাননীয় সদস্য কিছু বলবার জন্য উঠে দাঁড়ান)। মাননীয় জয়নাল সাহেব আপনি জানেন কি না, জানিনা, আমাদের ওখানে একটা কথা আছে, মাগনা পাই। এর মানে হচ্ছে, যারা জমিতে গিয়ে ধান কেটে নিয়ে আসে ফসল কাটার জন্য বিনা পয়সায় নয়, তার জন্য কিছু পায়। একটু ভাত, আর দু, চার টুকরোও মাছ পায়। আমার জিজ্ঞাস্য, প্রিয়রঞ্জন দাসমুন্সি কি সেটা পাবার জন্য ওখানে গিয়েছিলেন?

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** ধান কাটতে গিয়েছিলেন, আবার যাবে।

**শ্রী দীপককুমার সেনগুপ্ত :** আপনিও ধান কাটতে গিয়েছিলেন, বা জমি। বামফ্রন্ট সরকারের নীতিই তো আছে যে, যারা চাষ করবে তারা ফসল তুলবে। এটা আমরা গত ১২ বছর ধরে এই নীতি অনুসরণ করে চলেছি। আবার এও শুনছি না কি যে, মাঠ না কি ছেড়ে দেবেন এবং ছেড়ে দিয়ে হিরো হতে চেয়েছেন। আর এখানে আমি হিরোইনের প্রসঙ্গে কিছু বলতে চাই না। শব্দের উচ্চারণে বিভ্রান্তির সৃষ্টি হতে পারে। এইভাবে ওয়েস্ট বেঙ্গল থেকে বামফ্রন্টকে সরানো যাবে না। ওরা আগে অনেক চেষ্টা করেছেন। এক একবার এক একটা বোলার এনে বামফ্রন্টের উইকেট ফেলবার চেষ্টা করেছেন। কিন্তু পারেন নি। এখানকার ফিল্ডাররা অত্যন্ত স্টেডি, একবারও ফেল্ড করতে পারেনি। এইভাবে আউট করা যাবে না। বামফ্রন্টের যে সমস্ত ঘোষিত নীতি আছে সেটা আরও জনমুখি করে তোলা হয়েছে। জনগণের সার্বিক উন্নতির জন্য বামফ্রন্ট সরকার চেষ্টা করছেন এবং অধিকাংশ মানুষই বামফ্রন্টের পাশে আছে এবং থাকবে।

[3-30 — 3-40 P.M.]

সেই বামফ্রন্ট সরকারকে সরাতে পারছে না। আজ পর্যন্ত বিরোধী দলের নেতা করলেন না। শোনা যায়, ওটা নাকি চৌরঙ্গি কেন্দ্রে সীমাবদ্ধ রেখে দিয়েছেন। (**ডাঃ জয়নাল আবেদিন : আপনার মাথা ব্যাথা কেন?**) আমার মাথা ব্যথার কিছু নেই। (**শ্রী সতীশচন্দ্র সিনহা : বিমল বসুকে সামলান।**) বিমলবাবু তো এখানেই বসে আছেন। চৌরঙ্গি কেন্দ্রে কিন্তু আপনার জিততে পারবেন না। কারণ চৌরঙ্গি কেন্দ্র হচ্ছে একটা ছোট্ট ভারতবর্ষ, মিনি ইন্ডিয়া। চৌরঙ্গি একটা কসমোপলিটন এরিয়া। এই চৌরঙ্গি কেন্দ্রের মানুষদের নানা আত্মীয়স্বজন সারা ভারতবর্ষে ছড়িয়ে আছেন এবং তারা একথা জানে যে গোটা ভারতবর্ষের মধ্যে প্রগতিশীল নেতৃত্বের দিক থেকে পশ্চিমবঙ্গ ভাল আছে। পশ্চিমবঙ্গে সাম্প্রদায়িক দাঙ্গা হয় না। বড় বড় গন্ডগোল করার চেষ্টা কংগ্রেসিরা করলেও সেটা করে উঠতে পারছেন না। চৌরঙ্গির আশায় বসে থাকবেন না। বিধানসভায় আমাদের একজন বিরোধী দলের নেতা প্রয়োজন। দুঃখ করে প্রদেশ কংগ্রেস সভাপতি আপনাদের হাইকমান্ডকে দোষ দিয়েছেন। আপনাদের প্রস্তাবকে যুক্ত করবেন না করবেন তার ঠিক নেই, আজকে লিডারহীন। বিকল্প ব্যবস্থা নেই। কাজের অসুবিধা হচ্ছে। মাননীয় স্পিকার স্যার, আমি একদিন গতবারে বিধানসভায় বলেছিলাম, জয়নাল সাহেবের কোনও লোকাস স্ট্যান্ড নেই টু স্পিক অন দি ফ্লোর অফ দি অ্যাসেম্বলি। আপনি ক্ষিপ্ত হয়ে উঠেছিলেন। হোয়াই শুড উই অ্যাক্সেপ্ট হিম অ্যাজ দি লিডার অফ দি অপোজিশন? আমি

বলছি, এটা আপত্তি ব্যক্তিগত মানুষের জন্য করছি না। বিধানসভার কিছু নিয়ম মানবেন আপনারা এই সরকার ফেলে দিতে চান। সরকার ফেলে দিয়ে আপনারা কি করবেন? আপনাদের চেহারা কি তা কি রাজ্যের জনগণ দেখছে না? তারা দেখেছে। আপনারা এই অনাস্থা প্রস্তাব অনেস্টলি আনেন নি। আপনারা বলছেন, এই সরকারের উপর আপনাদের আস্থা নেই, কিন্তু আপনাদের অনেস্টি নেই। বামফ্রন্ট সরকারের উপর অনাস্থা জানাতে চান, কিন্তু আপনারা কি করবেন? আপনাদের কাউকে কাউকে বলা হচ্ছে তরমুজ, কেউ কেউ ঘন ঘন দিল্লি দৌড়ান। কেউ কেউ বলেন, নরসিমা রাও আর জ্যোতি বসুর যোগাযোগ আছে আর এখানে বলছেন বামফ্রন্ট সরকারের উপর আস্থা নেই। জনগণ ঠিক করবেন। পাঁচ বছরের জন্য তারা আমাদের বসিয়েছেন; আরও তিন বছর আছে। ময়দানের সভা, বিধানসভার ৩০ এবং কিছু সংবাদপত্র এই ৩ বছর পরিবর্তন করতে পারবে না। পশ্চিমবঙ্গ যা করেছে সারা ভারতে তার বিকল্প নেই। আমাদের নির্দিষ্ট কাজ আছে। আমরা শুধু পশ্চিমবঙ্গে বসে থাকব না, আমরা দিল্লির দিকে এগোচ্ছি। উনি প্রধানমন্ত্রী বলেন, আসুন আপনাদের সাথে সভা করি, আমাদের পাশে আসুন। আর আপনারা এখানে বলছেন, প্রধানমন্ত্রী বলুন, আমরা আপনাদের সাথে নিয়ে সভা করব না। আমরা কি চিনি না আপনাদের। আপনারা এক সাথে সভা করবেন, তারপর অন্য জায়গায় যেয়ে অন্য রকম বলবেন। পশ্চিমবাংলার মানুষ বামফ্রন্টকে বসিয়েছে প্রশাসনিক ব্যবস্থার হাল ধরার জন্য, প্রশাসনিক দায়-দায়িত্ব গ্রহণ করার জন্য। এই সামান্য অনাস্থা দিয়ে কিছু হবে না। কংগ্রেসিদের কাছে একটা আবেদন করি, আপনারা অনেস্ট হন। এখানে স্কাউন্ড্রেলের সংখ্যা বাড়াবেন না। এই বলে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী সাবিত্রী মিত্র :** মাননীয় স্পিকার মহাশয়, আজকে এই সভায় বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে যে অনাস্থা প্রস্তাব এসেছে তা সমর্থন করে আমি আপনার মাধ্যমে কয়েকটি কথা এই সভায় তুলে ধরতে চাই। জ্যোতিবাবুর নেতৃত্বে ১৫ বছরের সি পি. এমের রাজনৈতিক ইতিহাস ডাঃ বিধানচন্দ্র রায়ের শাসনকালকে পার করে রেকর্ড করেছে এটা হচ্ছে একটা দিক। শুধু সময়ের নিরিখে এই সরকার ক্ষমতায় টিকে থাকার রেকর্ড করেছেন তাই নয়, এই সরকার আরও কতকগুলি গুরুত্বপূর্ণ রেকর্ড করেছেন সারা ভারতবর্ষের মধ্যে সেগুলি আমি একে একে বলে যাচ্ছি। পশ্চিমবঙ্গে সবচেয়ে বেশি নথিভুক্ত নাম এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে বেকার যুবক-যুবতীর এবং কর্ম সংস্থানের ব্যবস্থা না করেই। সারা ভারতবর্ষে বেকারের সংখ্যা যেখানে ২।। কোটি সেখানে একমাত্র পশ্চিমবঙ্গেই ৫০ লক্ষ বেকার—এটা একটা বিরাট রেকর্ড। স্যার, এর পর আমি যে প্রসঙ্গে আসছি সেটা হচ্ছে নারী জাতির সম্মান। পশ্চিমবাংলার একটা গর্ব ছিল, পশ্চিমবাংলার সাধারণ মানুষের একটা গর্ব ছিল নারী জাতির সম্মান নিয়ে কিন্তু আজ সেই পশ্চিমবঙ্গে নারী জাতির সম্মান ভূলুণ্ঠিত। নারী নির্যাতনের ব্যাপারে সারা ভারতবর্ষের ২৫টি রাজ্যের মধ্যে পশ্চিমবঙ্গের স্থান চতুর্থ। জ্যোতিবাবু আজ তার রিপ্লাই-এ বলেছেন ১৯৯০-এ ৪ হাজার ৪৫৫, ১৯৯১ এ ৪ হাজার ২৮২, ১৯৯২ এ ১ হাজার ২৯৮ টির কথা। এ ছাড়া আরও কত আছে যেগুলি পুলিশ রেকর্ডের বাইরে। স্যার, আজকে শুধু সমাজবিরোধিদের হাতে এখানকার মহিলারা নির্যাতিত হচ্ছেন তাই নয়, সমাজের পশু শক্তির কাছেও মহিলারা নির্যাতিত হচ্ছেন। এই ভাবে দিনের পর দিন এখানে মহিলারা নির্যাতিত

হচ্ছেন। শুধু তাই নয়, মুখ্যমন্ত্রী তথা পুলিশমন্ত্রীর পুলিশের দ্বারাও এখানে মহিলারা ধর্ষিতা হচ্ছেন। স্যার, ফুলবাগানের নীহার বানুর ঘটনা কোনও বিচ্ছিন্ন ঘটনা নয়। তারপরও আমরা শুনতে পাচ্ছি, মাননীয় মুখ্যমন্ত্রী বলছেন যে পশ্চিমবঙ্গে পুলিশ ভদ্র পুলিশ—এটা খুবই আশ্চর্যের কথা। এই অবস্থায় উনি কি করে আজকে এই রাজ্যের মুখ্যমন্ত্রী হয়ে বসে আছেন তা আমাদের ভাবতে অবাক লাগে। বানতলা, বিরাটি, সিঙ্গুর, হরিণঘাটার ব্যাপার কি তদন্ত হয়েছে এবং কতজন লোক গ্রেপ্তার হয়েছে তা আজকে আমরা জানতে চাই। স্যার, চুনি কোটালের আত্মহত্যার ব্যাপারে বলতে চাই যে এটা আত্মহত্যা নয়, এটা হত্যা। তাকে এইভাবে মরতে বাধ্য করা হয়েছিল। এই সরকারের রাজনৈতিক উদ্দেশ্যের ফলেই যে সেটা ঘটেছিল তা প্রমাণিত। সেখানে জ্যোতিবাবু নিজে দাবি করেছিলেন বিচার বিভাগীয় তদন্তের কিন্তু তা আজও শুরু হল না। এইসব ব্যাপারে জ্যোতিবাবু ভারতবর্ষের মধ্যে রেকর্ড সৃষ্টি করেছেন। আপনারা জানেন যে কেরলে পুলিশের লক আপে একজন বন্দীর হত্যা হয়েছিল বলে সেখানকার মুখ্যমন্ত্রী করুণাকরণ পদত্যাগ করেছিলেন নৈতিক দায়িত্ব মেনে নিয়ে। অপর দিকে পশ্চিমবঙ্গে আমরা কি দেখছি? এখানে অর্থাৎ পশ্চিমবঙ্গে প্রায় ১২৪ জন খুন হয়েছে পুলিশের লক আপে। কিন্তু তারজন্য জ্যোতিবাবুকে আমরা পদত্যাগ করতে দেখলাম না। জ্যোতিবাবু নিজে পুলিশমন্ত্রী, সেখানে পদত্যাগ করা তো দূরের কথা উনি দুঃখ প্রকাশ করে বললেন না যে এটা অন্যায় হয়েছে। এটাও একটা রেকর্ড। তারপর জ্যোতিবাবু মুখ্যমন্ত্রী হিসাবে বলেছিলেন যে পুলিশ গণতান্ত্রিক আন্দোলনের উপর গুলি চালাবে না।

[3-40 — 3-50 P.M.]

আমরা পশ্চিম বাংলার মানুষ কি দেখলাম? পোর্ট লেবারদের, ডক শ্রমিকদের পাঁজরা গুলি বিদ্ধ করে ঝাঁজরা করে দেওয়া হ'ল। ব্যান্ডেলে শ্রমিকদের উপর গুলি বর্ষণ হ'ল। নদীয়ায় কৃষকরা চাষের জন্য জল এবং বিদ্যুতের দাবিতে আন্দোলন করছিলেন, তাদের উপর গুলি বর্ষণ হ'ল। বিগত কয়েক বছরে গোটা রাজ্যে বহু ছাত্র ছাত্রী এবং সাধারণ মানুষকে গুলি করে পুলিশ হত্যা করল। অবশেষে দেখলাম হরিহরপাড়ার ঘটনা। হরিহর পাড়ায় ৭ জন মানুষ পুলিশের গুলিতে প্রাণ হারালেন। অথচ জ্যোতিবাবু সে বিষয়ে একবারও দুঃখ পর্যন্ত প্রকাশ করলেন না। তিনি চুপ করে থাকলেন। আজকে এখানে অনেক বক্তা বক্তব্য রাখতে গিয়ে বললেন যে, ওটা কিছু নয় এবং ঐ প্রসঙ্গে অন্য উদাহরণ উপস্থিত করলেন। আমি তাদের বলছি, একটু লজ্জাও তো থাকা উচিত। আজকে পশ্চিমবঙ্গে জ্যোতিবাবু অপশাসনের রেকর্ড সৃষ্টি করেছেন। মানুষের উন্নয়নের সম্পদকে, রাজ্যের উন্নয়নের সম্পদকে, দেশের উন্নয়নের সম্পদকে প্রশাসনের সাহায্যে লুট করে দলীয় ক্যাডারদের সম্পদে পরিণত করেছেন। দল এবং ক্যাডারদের হৃষ্ট-পুষ্ট করেছেন। আজকে পশ্চিমবঙ্গের সরকারি প্রশাসনের রন্ধ্রে রন্ধ্রে দুর্নীতি ঢুকে গেছে। জ্যোতিবাবু এবং তার সরকার সব চেয়ে বড় রেকর্ড সৃষ্টি করেছেন ভোটার লিস্টে জালিয়াতি করে। ভোটার লিস্টের জালিয়াতিকে মুখ্যমন্ত্রীর দল শিল্পকলায় পৌঁছে দিয়েছে। কাজে কাজেই গত ১৫ বছর ধরে বাংলা বিনাশের প্রতীক, বাংলা ধ্বংসের প্রতীক জ্যোতিবাবুর নেতৃত্বে সি. পি এম পরিচালিত বামফ্রন্ট সরকার কোনও কাজ না করে ক্ষমতায় টিকে থেকে এক অবিস্মরণীয় নজির সৃষ্টি করেছেন। তাই স্যার, আমি এই অনাস্থা প্রস্তাবকে সমর্থন করছি। আমি এই নারী নির্যাতনকারী সরকার, পুলিশ লক-আপে হত্যাকারী

সরকার, বাংলা ধ্বংসকারী সরকার, গণতন্ত্র হত্যাকারী সরকার, এই সরকারের পদত্যাগ দাবি করছি।

**শ্রী ক্ষিতি গোস্বামী :** মাননীয় স্পিকার মহোদয়, এই সভায় মন্ত্রিসভার বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব এসেছে। কংগ্রেস দল অনাস্থা প্রস্তাব নিয়ে এসেছে। স্যার আপনি বড় রসিক মানুষ। আমরা দীর্ঘদিন ধরে এই সভায় লক্ষ্য করছি যে কংগ্রেস বিরোধী দলের মর্যাদালাভের প্রয়োজনীয় সংখ্যক সদস্য নিয়ে নির্বাচিত হতে পারছে না। ফলে এই সভায় কোনও অনাস্থা প্রস্তাব আনবার মতো সংখ্যাগরিষ্ঠতা ওদের থাকছে না। এই অবস্থায় আপনি অত্যন্ত দয়াপরবশ হয়ে একটা প্রস্তাব আনার সুযোগ দিলেন এবং আমরা সকলে দয়া করে সেই প্রস্তাব পাস করে দিলাম। আজকে ওঁরা আমাদের সেই দয়ার উপর নির্ভর করে অনাস্থা প্রস্তাব এনেছেন আমাদের সরকারকে ফেলে দেবার জন্য। অথচ ওঁরা ওঁদের বক্তব্যের মধ্য দিয়ে সরকারকে সেভাবে আক্রমণ করতে পারছেন না। ১৬ বছর ধরে সরকার চালাতে গেলে যেমন মানুষের উপকার করা যায়, তেমন মানুষের মধ্যে অনেক প্রত্যাশাও থেকে যায় যা না মেটার ফলে মানুষের মধ্যে নানান ক্ষোভেরও সৃষ্টি হয়। এ ক্ষেত্রে বিরোধী দলের একটা বক্তব্য এবং ভূমিকা থেকে যায়। ওঁরা দায়িত্বশীলভাবে, গণতন্ত্র সম্মতভাবে সরকারের সমালোচনা করতে পারেন। তাহলে গণতান্ত্রিক ব্যবস্থায় তার একটা অর্থ এসে দাঁড়ায়। কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে আমি এর আগেও লক্ষ্য করেছি এবং এই বিধানসভায় দাঁড়িয়ে বিরোধী পক্ষের ভূমিকা যে ভাবে পালন করা দরকার সে ভাবে তা পালন করার ক্ষেত্রে ওঁরা অক্ষম। আজকে অনাস্থা প্রস্তাব উত্থাপন করে যে আলোচনার অবতারণা করলেন সেই আলোচনার ধারা দেখে আমার আর একবার ওঁদের প্রতি করুণা হল। ওঁরা তো বিরোধী পক্ষ হিসাবে আমাদের বিরুদ্ধে আরো অনেক বেশি আক্রমণ শাণিয়ে বলতে পারতেন। আপনাদের অনেক সুযোগ ছিল বলবার, সেই সুযোগগুলি আপনারা দেখাতে পারলেন না, আপনারা অক্ষম। আপনারা যে কথাগুলি বলেছেন তার জবাব দেবার কিছু নেই, জোর করে বলবার চেষ্টা করেছেন। কেউ আইন-শৃঙ্খলার প্রশ্নেই বলুন আর যাতেই বলুন যেসব কথা বলেছেন। এই সমস্ত কথা না বলে বিধানসভার সময় নষ্ট না করলেই পারতেন। সুতরাং আরো ভাল করে বললে আমরা সকলে মিলে শুনতাম এবং তার উত্তর দেবার চেষ্টা করতাম। যাহোক, সরকার পক্ষ থেকে যখন দাঁড়িয়েছি তখন বলতেই হবে। সুতরাং আমি যা বলব তা একটু দয়া করে শুনুন। প্রশ্ন হচ্ছে, আপনাদের কাছ থেকে শুনে কি হবে? আপনারা ১৬ বছর ধরে চেষ্টা করেছিলেন বিধানসভার বাইরের মানুষ আপনাদের সম্পর্কে কি বলছে আর আপনারা এখানে দাঁড়িয়ে কথা বললেন? বিশেষ করে জয়নাল সাহেবকে দেখে আমার দুঃখ হচ্ছে। উনি একজন প্রবীণ মানুষ এবং নেতা। উনি এখন পর্যন্ত হাই কমান্ডের করুণা পেলেন না। উনি এখানে সেজেগুজে বসে আছেন। সিদ্ধার্থশঙ্কর রায়ের মতো জামা পরে এসে দেখাবার চেষ্টা করছেন, তাও করুণা পাচ্ছেন না। আপনাদের দল তো সংগঠিত দল—আপনাদের লজ্জা করা উচিত। আমরা অনেকগুলি দল মিলে সরকার চালাচ্ছি। কিন্তু অনেকগুলি দল মিলে সরকার চালালেও ঐক্যের পরাকাষ্ঠা দেখতে পাবেন। আমরা ১৬ বছর ধরে ক্ষমতায় থেকে মানুষের আস্থাভাজন হতে পেরেছি। কিন্তু আপনারা নিজেদের মধ্যে কিলোকিলি, ঘুসোঘুসি শুরু করে দিয়েছেন। আপনাদের দেখে কাঁকড়ার বিদেশে যাত্রার গল্পের কথা মনে পড়ছে। ভারতবর্ষ থেকে কাঁকড়া

বিদেশে রপ্তানি করা হয়েছিল। সব দেশের ঢাকনা আছে কিন্তু ভারতবর্ষের ঢাকনা নেই। সবাই প্রশ্ন করছে, ভারতবর্ষ থেকে আসা কাঁকড়া ঢাকনা নেই কেন? এখন কাঁকড়ার স্বভাবই হচ্ছে একে ওপরের ঘাড়ে ওঠা। এখন ভারতবর্ষের কাঁকড়াগুলি কংগ্রেস থেকে শিক্ষা পেয়েছে। তাই একজন উঠছে আর একজন তাকে নামিয়ে দিয়ে সেও ওঠবার চেষ্টা করছে। সেইজন্য ঢাকনা দেওয়া হয়নি। একজন উঠবে, অপরজন তাকে নামিয়ে দেবে। আপনাদেরও সেই অবস্থা হয়েছে। কিন্তু আজকে ১৬ বছর ধরে পশ্চিমবাংলার মানুষ বামফ্রন্ট সরকারের প্রতি আস্থাভাজন হয়েছে আর তাদেরই প্রতিনিধি হয়ে আপনারা অনাস্থা প্রস্তাব আনছেন? কি প্রশ্নে এনেছেন? আজকে আমাদের মাননীয় মন্ত্রী শ্যামলবাবু স্ট্যাটিসটিকস তুলে বলবার চেষ্টা করেছেন। সে আইন-শৃঙ্খলার প্রশ্নেই বলুন, অর্থকরী উন্নয়নের প্রশ্নেই বলুন, শিক্ষা বিস্তারের প্রশ্নেই বলুন—সব ক্ষেত্রেই পশ্চিমবাংলা এগিয়ে আছে। আপনারা অন্তরে নিশ্চয়ই বামফ্রন্টের অগ্রগতির কথা মানেন। আজকে পশ্চিমবাংলার বামফ্রন্টরা ১৬ বছর ধরে নতুন দিক খুলে দিয়েছে। কয়েকদিন আগে জয়নাল সাহেব অযোধ্যার প্রশ্নে বক্তব্য রেখেছিলেন। সেই বক্তব্য শুনে ভাল লাগল। তিনি বলতে গিয়ে বারবার মুখ্যমন্ত্রীর প্রতি আস্থা জানিয়েছেন। তার বক্তব্যের মধ্যে বেরিয়ে এসেছে মাননীয় মুখ্যমন্ত্রীর নেতৃত্বে জাতীয় স্তরে স্বীকৃতি। তিনি বলেছেন, মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর ব্যক্তিগত প্রভাব খাটিয়ে অযোধ্যার ব্যাপারে চেষ্টা করুন। তাহলে দেখা যাচ্ছে, বিরোধী পক্ষের নেতা হয়েও আমাদের নেতা জ্যোতি বসুর প্রতি আস্থাভাজন হয়েছেন বলে মনে করছেন এবং ভারতবর্ষের রাজনীতিতে তাঁর প্রভাব পরিব্যাপ্ত আছে — এটাও তিনি স্বীকার করেছেন। আজকে জনগণের এই বামফ্রন্ট সরকার তার ভাল কাজের জন্য [illegible] [illegible] রাজনীতির জন্য সারা ভারতবর্ষে মর্যাদার স্থান নিয়ে আছেন। [illegible] [illegible] [illegible] করেছেন। আজকে মাননীয় সদস্য দীপকবাবু যে কথাগুলি বললেন এটা ঠিকই। আমরা যে সুরে চলেছি, যে পথে চলেছি, সারা ভারতবর্ষের গরিব, খেটে খাওয়া মানুষের মধ্যে সেই সুর লেগেছে।

[3-50 — 4-00 P.M.]

তার প্রতিফলন এখানে দেখা দিয়েছে। আমাদের বিরুদ্ধে অনাস্থা এনে কি করবেন? ভারতবর্ষ জুড়ে কংগ্রেসের বিরুদ্ধে অনাস্থা চলছে, কংগ্রেসকে তাড়াবার জন্য সমস্ত মানুষ উঠে পড়ে লেগেছে। আর. এস পি. যে অবস্থায় আছে সেটা ঠিক অবস্থা, আর এস পি বামফ্রন্টের মধ্যে আছে, বামফ্রন্টের মধ্যেই থাকবে। কংগ্রেসকেই আর এস পি [illegible] [illegible] শক্তি বলে মনে করছে। দেশকে যদি কেউ ডুবিয়ে থাকে তো কংগ্রেসই ডুবিয়েছে। কংগ্রেস দীর্ঘদিন ধরে কেন্দ্রীয় গদিতে বসে থেকে পরিকল্পনার পর পরিকল্পনা রচনা করেছে। ভারতবর্ষের শিল্প, কৃষি, বিভিন্ন ক্ষেত্রে পরিকল্পনার যে পরিকাঠামো দিয়েছেন, যে কাজ করছেন আমরা বলি যে তাতেই ভারতবর্ষের দুর্ভাগ্য ঘনিয়ে এসেছে। কংগ্রেস রাজত্বে গরিব মানুষ না খেয়ে মরত, দুর্ভিক্ষ দেখা দিত, গত ১৬ বছর ধরে ভারতবর্ষের মানুষ না খেয়ে মরছে কিনা? বন্যা, প্রাকৃতিক দুর্যোগ সব কিছুই এই বামফ্রন্ট সরকার সুশৃঙ্খলার সঙ্গে মোকাবিলা করেছে। একটি মানুষও না খেয়ে মরেনি। আপনাদের আমলে গ্রামাঞ্চলে পঞ্চায়েতের অবস্থা কি ছিল? আপনারা আমাদের উন্নয়ন দেখতে পারেন না, কোথায় বড় বড় চিমনি উঠছে আপনারা সেই জিনিস দেখতে অভ্যস্ত। এই বামফ্রন্ট সরকার যে অবহেলিত, নিপীড়িত মানুষের আর্থিক অবস্থার সুরাহা করেছে যার ফলে গ্রামাঞ্চলে যে শক্তি গড়ে উঠেছে সেই শক্তির পরিচয় আপনারা

নির্বাচনের সময় বুঝতে পারেন। আপনারা রিগিং বলেন, রিগিং নয়, ওটা গালাগালির ক... আজকে গ্রামাঞ্চলে নিপীড়িত মানুষের মধ্যে যে চেতনার সঞ্চার হয়েছে আপনারা আর হাজার চেষ্টা করলেও তাদের আস্থা আপনাদের প্রতি ফিরিয়ে আনতে পারবেন না। মানুষকে বিচ্ছিন্ন করতে পারবেন না। আপনারা যে চরিত্র নিয়ে বলছেন, আপনাদের যে চেহারা দাঁড়িয়েছে তাতে মানুষ আপনাদেরকে বুঝতে পারছে, আপনারা কিছুই করতে পারবেন না। আপনাদের নেতা মাননীয় রাজীব গান্ধী মহাশয় কি বলেছিলেন? তিনি বলেছিলেন পঞ্চায়েতি রাজ পশ্চিমবঙ্গে এমন সুচারুরূপে চলছে যাতে গ্রামের মানুষের মধ্যে একটা রাজনৈতিক চেতনা জন্ম দিচ্ছে, তাকে সেখানে সঠিকভাবে চালাতে না পারলে কংগ্রেসকে ঠেকানো যাবে না। তিনি পঞ্চায়েতকে ধরে তাকে মডেল করে চালাবার চেষ্টা করেছিলেন। কিন্তু তিনি ব... দেরিতে বুঝেছিলেন। আমরা যদি মানুষকে সংঘবদ্ধ করতে না পারতাম—আপনাদের নে... সেটা অনুধাবন করেছিলেন এবং সেই কাজ করতে গেলে যে মনোভাবের দরকার সে... কংগ্রেসের মধ্যে কোনওদিনই ছিল না। ক্যাডার বলে আপনারা যতই গালাগালি করুন না কেন আমাদের দলের লোকেরা মানুষের কাছে যেভাবে যায় আপনারা সে ভাবে যান না। আপনারা বিশৃঙ্খলা সৃষ্টি করতে চান, মানুষকে অন্য পথে নিয়ে যেতে চান। আপনারা সাম্প্রদায়িকতার বিরুদ্ধে কথাবার্তা বলেন, কিন্তু পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলে ঘুরে আমরা দেখেছি যেখানে সাম্প্রদায়িক ঘটনা ঘটে সেখানেই কংগ্রেসের লোক পিছনে থাকে। আপনাদের চরিত্রের মধ্যে সাম্প্রদায়িকতার বৈশিষ্ট আছে। দিল্লিতে আপনাদের নেত্রী শ্রীমতি ইন্দিরা গান্ধী যখন মারা গেলেন তখন গোটা দিল্লি শহরে হাজার হাজার শিখ নিধন হয়েছিল প্রতিহিংসার নীতি গ্রহণ করে ছোট ছোট শিশু ও শিখ মা বোনেদের হত্যা করা হয়েছিল। কোটি কোটি টাকার সম্পত্তি ধ্বংস করা হয়েছিল। সফদার হাসমী রাস্তায় নাটক করেছিলেন তাঁকে নির্মমভাবে হত্যা করা হয়েছিল। তার কিছু সুরাহা আপনারা করতে পেরেছেন কি? করতে পারেন নি। কাজেই গরিব খেটে-খাওয়া মানুষ আমাদের সঙ্গে আছে। আপনাদের দর্শন আজকে দেউলিয়া। আমাদের শিক্ষা এবং দর্শনকে সামনে রেখে আমরা মানুষকে চালাবার চেষ্টা করছি। কংগ্রেসের দিন শেষ হয়ে গেছে। আজকে আপনারা এখানে ৪০ জন আছেন, আগামি দিনে ৪ জনও আসবেন কিনা সেটা সন্দেহ আছে। এই কথা বলে এই অনাস্থা প্রস্তাবের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মিঃ স্পিকার স্যার, আজকে আমাদের আনিত প্রস্তাবের সমর্থনে বক্তব্য রাখছি এবং অনাস্থা প্রস্তাবকে সমর্থন করছি। স্যার, একটি সরকার পনের বছর থাকার পর তার বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব আনাটা গণতান্ত্রিক অধিকার হিসাবে চিহ্নিত হওয়া উচিত এবং সরকারি দলের যাঁরা প্রধান তাদের ধৈর্য্য সহকারে বিরোধী দলগুলি কি বক্তব্য রাখছেন তা শোনবার ন্যূনতম প্রবণতা থাকা উচিত। কিন্তু দেখা যাচ্ছে সরকারের মুখ্যমন্ত্রী যিনি তিনিই সভায় অনুপস্থিত এবং এই অবস্থায় আমাদের আলোচনা চালিয়ে যেতে হচ্ছে। কাজেই নিশ্চেষ্ট হয়ে না থেকে মুখ্যমন্ত্রীকে অবিলম্বে সভায় আসতে আহ্বান করুন যাতে তিনি আমাদের বক্তব্য শুনে যথাযথভাবে তার জবাব দেন এবং সভার মর্যাদা রক্ষা করতে পারেন।

মিঃ স্পিকার স্যার, আজকে ১৫ বছর ধরে সরকার চলছে। আমাদের মূল অভিযোগ

কি সরকার সম্বন্ধে? অভিযোগ হল, এই সরকার দিক-নির্দেশহীনভাবে চলছেন, একটু ফারসাইটেডনেসের পরিচয় রাখতে পারলেন না। যদি দূরদর্শিতা থাকত তাহলে অন্তত একটা প্ল্যান তৈরি করতে পারতেন যে, কোন দৃষ্টিভঙ্গি নিয়ে সরকার চলবেন। একটা সরকার চলছে, কিন্তু তাদের কোনও প্ল্যানিং নেই! আজকে তারা শুধুমাত্র রাজনৈতিক দিক দিয়েই নয়, অর্থনৈতিক দিক দিয়েও সম্পূর্ণভাবে দেউলিয়া হয়ে গেছেন। রাজ্যে কোন অ্যাডিশনাল রিসোর্স মবিলাইজ করতে পারেন নি। আজকে সরকারের অর্থনৈতিক অবস্থা এমন জায়গায় গেছে যারজন্য আমাদের দেখতে হচ্ছে পশ্চিমবাংলায় শ্লোগান দিচ্ছেন—পিয়ারলেসের কোলে জ্যোতিবাবুর সরকার দোলে। আজকে পিয়ারলেসের টাকা নিয়ে পশ্চিমবাংলার সরকারকে চলতে হচ্ছে। এর থেকে লজ্জার কিছু হতে পারে না। ভারতবর্ষের কোনও একটি রাজ্য সরকার এইরকম একটা নন-ব্যাঙ্কিং ফিনানসিয়াল ইনস্টিটিউশনের কাছ থেকে টাকা নিয়ে চলতে পারে তা আমাদের জানা ছিল না।

এরপর এই সরকার সম্বন্ধে আমাদের অভিযোগ হল, যে যে দপ্তরকে যত যত টাকা বরাদ্দ করা হচ্ছে তার অর্দ্ধেক টাকাও সেই সেই দপ্তর পাচ্ছে না। আজকে সব দপ্তর— পূর্ত দপ্তর, পরিবহন দপ্তর, স্বাস্থ্য দপ্তর, গ্রাম উন্নয়ন দপ্তর অর্থের অভাবে কাজ করতে পারছে না। বাস্তব ক্ষেত্রে সরকার বরাদ্দকৃত টাকার অর্দ্ধেকও দপ্তরগুলিকে দিতে পারছেন না এবং তারজন্য বিভিন্ন সময়ে মন্ত্রীরা পর্যন্ত অভিযোগ করছেন। বেশি বললে তাদের অবস্থাও কমল গুহ, যতীন চক্রবর্তীর মতো হবে বলে তারা চুপ করে থাকেন। কিন্তু এর ফলে পশ্চিমবঙ্গের উন্নয়নের গতি স্তব্ধ হয়ে রয়েছে। কোন অর্থ লগ্নি সংস্থাও আর রাজ্য সরকারকে টাকা দিতে চান না, কারণ সেই টাকা তারা ফেরৎ পাবেন কিনা বিশ্বাস নেই, যেহেতু সরকার দেউলিয়া হয়ে গেছেন। যোজনা কমিশন অভিযোগ করেছেন যে, আপনারা এক প্রকার জালজালিয়াতি করেছেন। যোজনা কমিশনের অভিযোগ, জালজালিয়াতি করে আপনারা বারবার কমিশনকে বিভ্রান্ত করছেন। এর কোনও সদুত্তর দিতে পারেন নি। পশ্চিমবঙ্গের অর্থনীতি উন্নয়নে অলটারনেটিভ প্রপোজালের কথা বলেছিলেন, কিন্তু সেই প্রপোজাল পরিষ্কারভাবে মানুষের কাছে তুলে ধরতে পারলেন না। এর পাশাপাশি দেখা যাচ্ছে, পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী ১৫ বছরে ২০ বার বিদেশে গেছেন এন. আর. আই. ধরে আনতে, কিন্তু কিছুই আনতে পারেন নি। বারবার মানুষকে মিথ্যা প্রতিশ্রুতি দেওয়া হয়েছে এই বলে যে, এন আর আই. ইনভেস্টমেন্ট বাড়াবার স্বার্থে তাদের আনতে বিদেশ যাচ্ছেন। প্রত্যেকবার বিদেশ যাবার আগে এইভাবে মানুষকে বিভ্রান্ত করা হয়েছে।

[4-00 — 4-10 P.M.]

কিন্তু রাস্তার ক্ষেত্রে আমরা দেখেছি পশ্চিমবাংলায় কোনও এন আর আই. ইনভেস্টমেন্ট হচ্ছে না। তার কারণ এখানে কোনও ইনফ্রাস্ট্রাকচার নেই। এখানে বিদ্যুতের যে অবস্থা সেই অবস্থার সামনে দাঁড়িয়ে পশ্চিমবাংলার বুকে এন. আর. আই আসতে চাইছে না। শিল্পোন্নয়নের ক্ষেত্রে সেই অবস্থা। আর দেখতে পাচ্ছি একটা হলদিয়া আর বক্রেশ্বর দেখিয়ে মানুষকে দীর্ঘদিন ধরে ভাঁওতা দেওয়া হয়েছে। বক্রেশ্বর কেন্দ্রীয় সরকারের সঙ্গে যুক্ত প্রকল্পের মাধ্যমে করার মত দিতেন তাহলে বক্রেশ্বর প্রকল্প আজকে বাস্তবে পরিণত হত। আজকে বক্রেশ্বর রূপায়িত হতে পারেনি। ভারতবর্ষের ১৪টি রাজ্য ১০০ ভাগের বেশি বৈদ্যুতিকরণ হয়ে গেছে

সেখানে পশ্চিমবাংলাতে ৭৩ ভাগের বেশি উঠতে পারে নি। এই অভিযোগ কি অসত্য অভিযোগ, মিথ্যা অভিযোগ? ১৪টি রাজ্যে ১০০ ভাগের উপর বৈদ্যুতিকরণ হয়ে গেছে যেমন অন্ধ্র, গুজরাট, মহারাষ্ট্র, পাঞ্জাব, তামিলনাড়ু, কর্ণাটক, গোয়া, হিমাচল প্রদেশ। কিন্তু পশ্চিমবাংলায় শতকরা ৭৫ ভাগের বেশি গ্রামে বৈদ্যুতিকরণ হয় নি। আজকে এখানে ওয়ার্ক কালচার নষ্ট হয়ে গেছে। গোটা রাজ্যে ইনফ্রাস্ট্রাকচার তৈরি হয় নি। এখানে প্রোডাকটিভিটির কথা বলা হচ্ছে না, এখানে প্রফিটেবিলিটির কথা বলা হচ্ছে না। ওয়ার্ক কালচার, প্রোডাকটিভিটি, প্রফিটেবিলিটি না থাকলে একটা রাজ্যের শিল্পোন্নয়ন পরিস্থিতি কখনও তৈরি হতে পারে না। পশ্চিমবাংলার ব্যাপারে ভারতবর্ষের সর্বত্র যে বড় অভিযোগ তা হল এই রাজ্যে কাজ করার মতো পরিবেশ নেই, ওয়ার্ক কালচার নেই। সর্বত্র মানুষের প্রবণতা কি করে ফাঁকি দিয়ে নির্দিষ্ট সময় অতিক্রম করে দেওয়া যায়। উৎপাদনের জন্য মানুষের যে আগ্রহ সেই আগ্রহ সৃষ্টি সরকার করে উঠতে পারে নি। এই সরকারের আমলে ওয়ার্ক কালচার নষ্ট হয়ে গিয়েছে, প্রোডাকটিভিটি নষ্ট হয়ে গিয়েছে, প্রফিটেবিলিটি সম্বন্ধে এই সরকার কোথাও কিছু বলছে না। এই সরকার জানে যে হরিহরপাড়ায় গুলি চালিয়ে আমরা যদি বিচারবিভাগীয় তদন্ত করতে দেরি করি, বিরোধী পক্ষের ন্যূনতম দাবি জুডিসিয়াল এনকোয়ারি সিটিং হাইকোর্ট জাজকে দিয়ে না করি আমাদের ক্ষতি নেই, একটা প্রবাদ প্রচলিত আছে গণ্ডারকে সুড়সুড়ি দিলে নাকি ৯ দিন বাদে তার চামড়া ভেদ করে সুড়সুড়ি পৌঁছায়। গণ্ডারের চামড়া মোটা বলে ৯ দিন লাগে। স্যার, এই সরকারের ৯ দিনের বেশি লাগে, ১৫ দিন লেগে যায়। এই সরকারের কাছে জুডিসিয়াল এনকোয়ারির দাবি সারা বাংলার মানুষের দাবিতে পরিণত হয়েছে, সেখানে সেটা ঘোষণা করতে ১৫ দিন লেগে গেছে। সুতরাং গণ্ডারের চেয়েও মোটা চামড়া, এই অভিযোগ এই সরকারের বিরুদ্ধে করতে হচ্ছে। পশ্চিমবাংলার বুকে ওনারা কোনও কিছু তোয়াক্কা করেন না। আমি একটা তালিকা নিয়ে এসেছি সেই তালিকা আমি জমা দেব নিহার বা নূর পুলিশের লক আপে যে ঘটনা ঘটেছে তাতে বলা হল কলকাতার পুলিশ যে যোগ্যতার সাথে দায়িত্ব পালন করেছে। আমি গত ১০ বছরের, ১৯৮২ সাল থেকে ১৯৯২ সাল পর্যন্ত শুধু ধর্ষণের ঘটনা নয়, পুলিশ লক আপে পুলিশের দ্বারা ৪২টি ধর্ষণের ঘটনা নিয়ে এসেছি। এটা আমি মুখ্যমন্ত্রীর কাছে জমা দিতে চাই। মাননীয় মুখ্যমন্ত্রী প্রায়শই বলেন সরকারের কাছে নির্দিষ্ট কাগজ জমা না দিলে কি করে বলা যাবে এখানে কাগজ দেওয়া হয় নি, সেইজন্য বলা যাবে না। আমি এই তালিকা জমা দিচ্ছি, দেখি এই ৪২টি ঘটনা সম্পর্কে কি উত্তর দেন। এখানে আমাদের সরাসরি জবাব দেওয়া হোক। কিন্তু আমরা জানি যে এখানে এই সব করে আমাদের অভিযোগের কোনও মূল্য নেই। তার কারণ ওনারা জানেন দুটি সংগঠন হাতে রাখতে পারলেই ৫ বছর পরে একটা দিন যে দিন আমরা সব কিছু চালিয়ে নিয়ে যাব। সেই সংগঠনের মধ্যে একটা হচ্ছে নন-গেজেটেড পুলিশ সংগঠন এবং আর একটা হচ্ছে কো-অর্ডিনেশন কমিটি।

এই কো-অর্ডিনেশন কমিটি আর নন গেজেটেড পুলিশ সমিতিকে দিয়ে আপনারা নিয়ন্ত্রণে রাখতে চাইছেন। একটা ব্যাপার আপনারা দেখেছেন, নির্বাচন কমিশন ২৪টি কেন্দ্রে ভোটার তালিকা করার ক্ষেত্রে কারচুপির কথা ঘোষণা করেছেন। এনুমারেশন হয়ে যাবার পরে ২৪টি কেন্দ্রে নতুন করে গণনার কাজ শুরু হয়েছে। আমরা ১২৪টি কেন্দ্র সম্পর্কে অভিযোগ

করেছিলাম। নির্বাচন ২৪টি কেন্দ্রের জন্য ঘোষণা করেছেন কেন তা জানিনা। এনুমারেটররা রাজ্য সরকারের নিয়োজিত দলীয় কর্মী, এইসব এনুমারেটরদের দিয়ে কাজ করিয়েছেন। ২৪টি কেন্দ্র আজকে তো বাতিল বলে চিহ্নিত হয়েছে। আমাদের অভিযোগ পুলিশ বাহিনীর বিরুদ্ধে। পুলিশ বাহিনী আজকে ট্রিগার্ড হ্যাপি বাহিনীতে পরিণত হয়ে গেছে। আজকে এই ট্রিগার্ড হ্যাপি বাহিনী কোথাও কোনও তোয়াক্কা করে না। এই পুলিশ বাহিনী আগে একটা শৃঙ্খলা পরায়ণ বাহিনী ছিল, পুলিশ বাহিনী ছিল ডিসিপ্লিন্ড। এখন এই পুলিশ বাহিনী, পুলিশ ফোর্স বামফ্রন্ট সরকারের একটা ইনডিসিপ্লিন্ড, পলিটিসাইসড বাহিনীতে পরিণত হয়েছে। আপনারা গোটা পুলিশ বাহিনী যেটা আগে শৃঙ্খলা পরায়ণ বাহিনী ছিল, তাদের যেভাবে বিশৃঙ্খলা পুলিশ বাহিনীতে পরিণত করেছেন তাতে আমাদের এটা ভাবতে হয় যে এদের উপর নির্ভর করে আপনারা নির্বাচনী বৈতরণী পার হবার কথা ভাবছেন। রাজ্য বিদ্যুৎ পর্যদে টোটাল লস কত হয়েছে? এক হাজার কোটি টাকা পশ্চিমবাংলার বিদ্যুৎ পর্ষদ লস করেছে, মোর দ্যান ওয়ান থাউজ্যাণ্ড ক্রোরস্। আজকে ওয়েস্ট বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট গত ১৫ বছরে প্রায় সাতশো কোটি টাকার উপরে লস দিয়েছে। আমাদের আজকে এই কথা ভুললে চলবে না যে কোথাও কোনও লাভের মুখ আমরা দেখতে পাচ্ছি না। পশ্চিমবাংলার ফুড দপ্তর মাঝে মাঝে অভিযোগ করছে যে কেন্দ্র তাদের বরাদ্দের চাল গম দিচ্ছে না। আমি কেবল দুটি বছরের হিসাব দিচ্ছি। ১৯৯১ সালের জানুয়ারি থেকে ডিসেম্বর পর্যন্ত বরাদ্দ ছিল ৮ লক্ষ ৫৩ হাজার টন, লিফটিং হয়েছে ৬ লক্ষ ৯২ হাজার টন চাল। গমের বরাদ্দ ছিল ঐ সময়ে ১১ লক্ষ ১১ হাজার টন, লিফটিং হয়েছে ৯ লক্ষ ১০ হাজার টন। ১৯৯০ সালে ঐ সময়ে বরাদ্দ ছিল ৮ লক্ষ ৫৪ হাজার টন, আর সেখানে লিফটিং হয়েছে ৫ লক্ষ ১৩ হাজার টন। অর্থাৎ সেন্ট্রাল গভর্নমেন্ট অ্যালোটেড যে চাল এবং গম, সেই চাল এবং গম যেটা বরাদ্দ ছিল তা আজকে তুলতে পারছেন না। এই সমস্ত বিষয়ে যখনই সমালোচনা হয় তখন সংবাদপত্রকে হুমকি দেওয়াটা আগের মতই সমানভাবে বিদ্যমান। সংবাদপত্রকে, সাংবাদিককে লক্ষ্য করে প্রত্যহ হুমকি দেওয়া হয়, সংসদীয় গণতন্ত্রের কণ্ঠ টিপে ধরার একটা প্রবণতা পশ্চিমবাংলায় প্রতিনিয়ত চলছে মাঠ-ময়দান থেকে আরম্ভ করে বিধানসভা পর্যন্ত। মুখ্যমন্ত্রীর যে কোনও বিষয় আনতে গেলে, তথ্য মন্ত্রী বুদ্ধদেববাবুর দপ্তর সম্বন্ধে কোনও বিষয় আনতে গেলে সংবাদপত্রকে লক্ষ্য করে হুমকি দিয়ে নষ্ট করছেন। সংসদীয় গণতন্ত্রের কণ্ঠ টিপে ধরার চেষ্টা হচ্ছে। আমি এর তীব্র প্রতিবাদ জানাচ্ছি। এই সরকার সম্বন্ধে অভিযোগ, অবস্থা বুঝে আপনারা ব্যবস্থা নিন। শুধু ভারতবর্ষে নয়, পৃথিবীর বুক থেকে যারা লাল সন্ত্রাস করে একদিন দমন করতে চেয়েছিলেন, তাদের দিন শেষ হয়ে গেছে। কোথায় হয়েছে? লাল নিয়ে এখানে শ্যামলবাবুর অনেকগুলো নাম উল্লেখ করলেন—জওহরলাল নেহরু, লালবাহাদুর, এঁদের নাম উল্লেখ করলেন। ভারতবর্ষের ইতিহাসে এঁদের নাম চিরকাল লেখা থাকবে। আপনাদের লাল পতাকা, যেটা মার্কসীয় নীতির বাহক পৃথিবীর বুকে একদলীয় শাসন ব্যবস্থার যে রাজনীতি উদ্যোগ শুরু হয়েছিল এবং আপনারা যে উদ্যোগ নিয়েছেন এখানে তা এখন নিশ্চিহ্ন হয়ে গেছে গণতন্ত্রের হাওয়ায়। গণতন্ত্রের হাওয়ায় পশ্চিমবাংলায় এটা থাকবে না। আমার তাই অভিযোগ, আপনারা পশ্চিমবাংলায় যে রাজনীতি কায়েম করতে চাইছেন তা মুছে যাবে। বাংলার 'গণনাট্য' যা সংস্কৃতি দপ্তরে ছিল, সেখানে মিঠুন আর

কিমি কাতকারের দপ্তরে পরিণত করেছেন।

[4-10 — 4-20 P.M.]

সাংস্কৃতিক দপ্তরের নামে সস্ট লোকে এমন অনেক নাটকের দ্বারা সাংস্কৃতিক অনুষ্... করেছেন যে ভাবতে লজ্জা হচ্ছে। আজকে বুদ্ধদেববাবুর দৌলতে এক সময়ে গণনাট্য ... যা পশ্চিমবঙ্গের একটা উজ্জ্বল ভূমিকা পালন করেছিল সেই ঐতিহ্য, কৃষ্টি, সংস্কৃতি ... ধ্বংস করা হচ্ছে। আপনাদের নানাবিধ অনুষ্ঠানের মধ্য দিয়ে সেই ঐতিহ্যকে আপনারা ... করছেন। একদিকে তো অর্থনৈতিক দিক থেকে দেউলিয়া তার ওপরে এই নন-গেজেটেড পুলিশ বাহিনী এবং কো-অর্ডিনেশান কমিটি দিয়ে সম্ভ্রম ধূলিস্যাৎ করা হচ্ছে। গত ১৫ ... ধরে পশ্চিমবঙ্গে এমন সরকারি নীতি চালাচ্ছেন যে, ঔদ্ধত্য, অহংকারের মধ্য দিয়ে কেবলমাত্র বিরোধীদলের কন্ঠরোধ করা হচ্ছে। আপনাদের আগামী ভবিষ্যতে চেসেসকু হতে হবে, ইতিহাস তার প্রমাণ দেবে। সেই কারণে আপনাদের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব আনতে আমরা ... হয়েছি। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কামাখ্যানন্দন দাসমহাপাত্র :** মাননীয় স্পিকার মহাশয়, এই রাজ্যের ভীত শাসক... ইতিহাস ঘাতকের ইতিহাস, নরঘাতক হিংস্র বীভৎস কংগ্রেসের ইতিহাস। এরাই আজ... পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব উত্থাপন করেছেন। আমি প্রথমেই ... অনাস্থা প্রস্তাবের বিরোধিতা করছি। স্যার, এইকথা তো সত্য যে, কংগ্রেস যদি এই সরকারের প্রতি অনাস্থা রাখত, যদি আস্থা জ্ঞাপন করত তাহলে বুঝতে হবে আমাদের বামফ্রন্ট সরকারের সত্যিকারের অস্তিত্ব বলে কিছু নেই। এই বামফ্রন্ট সরকার জনগণের নিত্যন্ত প্রহরী হিসা... কাজ করে যাচ্ছে। ওদের অভিযোগ বামফ্রন্ট সরকার নানাভাবে জনস্বার্থ বিরোধী হয়ে পড়েছে। আমি এই প্রসঙ্গে বিদ্যাসাগরের ভাষায় বলতে চাই, কংগ্রেসের মুখে এই ধরনের কথা শুনি... সূতিকা গৃহে সদ্যজাত শিশুও পর্যন্ত খিল খিল করিয়া হাসিয়া উঠিবে। দিল্লির মসনদওয়ালারা বিগত নির্বাচনে কিভাবে দিল্লিতে এসেছেন সেকথা সবাই জানেন। আমাদের দেশের স্বাধীনতা আমাদের দেশের সার্বভৌমত্বকে আই এম এফ ঋণের মারফৎ মার্কিন সাম্রাজ্যবাদের ... উপঢৌকন হিসাবে দিয়েছে। ওরা যে রাজনীতি নিয়ে চলছে তা হচ্ছে মিরজাফরের ম... অবস্থা। সেখানে তাদের পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে জনস্বার্থ বিরোধী যে অনা... প্রস্তাব এনেছেন তা বিন্দুমাত্র ধোপে টেকে না। দিল্লির মসনদওয়ালারা যে চালে সারা ভারতে... খেটে খাওয়া মানুষ, শ্রমিক, কৃষক মেহনতি মানুষের উপরে বল্গাহীনভাবে এবং নির্লজ্জভাবে আক্রমণ করছে সেখানে তাদের পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে এই জনস্বার্থ বিরোধী অভিযোগ তোলাই যায় না। ওদের নীতি আমরা মানতেই পারি না। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের সমস্ত নীতি সম্পূর্ণভাবে কংগ্রেসি অনুসৃত নীতির বিরোধী। ওদের নীতি হচ্ছে দেশি এবং বিদেশি পুঁজিপতির যে সমস্ত কর্মরত মাল্টি ন্যাশনাল কর্মীরা রয়েছেন তাদের স্বার্থ রক্ষা করার নীতি। স্যার, ওদের নীতির অনুসৃত অনিবার্য ফলশ্রুতি হিসাবে সারা ভারতবর্ষে অর্থনৈতিক অবস্থা আজকে বিপর্যস্ত। এই কন্ধশ্বাসী ঋণের বোঝায় ভারত আজকে জর্জরিত। এরফল হিসাবে দুঃসহ বেকারি, সীমাহীন দারিদ্র বল্গাহীন মূল্যবৃদ্ধি আজকে জনজীবনকে বিপর্যস্ত করে তুলেছে। সেই দিল্লির মসনদওয়ালা কংগ্রেস পার্টি পশ্চিমবঙ্গ শাসক আজকে বামফ্রন্টের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব উত্থাপন করছেন। স্যার, ওদের নীতি হচ্ছে সারা ভারতবর্ষে

উল্টো দিকে চালিয়ে দেওয়ার নীতি। সেইকারণে বামফ্রন্ট সরকারের নীতি ওদের কাছে চোখের বালি স্বরূপ। তারা চিরকালই করে এসেছে এবং আজ অবধিও চক্রান্ত করে ভারতবর্ষকে উল্টোপথে গড়িয়ে চালানোর চেষ্টা করা হচ্ছে। এইভাবে ভরাডুবি করছেন। ওরা নোঙব না তুলেই নৌকা চালানোর চেষ্টা করেন। তারাই আজকে দেশটাকে ভরাডুবি করে কৃষি উন্নতির কথা বলে জয়ঢাক বাজানোর চেষ্টা করছেন। আমাদের পশ্চিমবঙ্গের ভূমি সংস্কারকে তারা অস্বীকার করলেন। কংগ্রেসি জমানাতে আজ অবধি যতগুলি কংগ্রেস শাসিত রাজ্য আছে সেখানে ভূমি সংস্কার বলে কিছু হয়নি। ওরা যখন পশ্চিমবঙ্গে ছিল তখন ওরা জমিদার-জোতদারদের স্বার্থ রক্ষা করেছিলেন, সেখানে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার এসে গ্রামের লাখে লাখে বর্গাদারদের জমি ফিরিয়ে দিয়েছেন। কংগ্রেসি জমানাতেই ওইসব বর্গাদেরদের উচ্ছেদ করা হয়েছিল এবং তাদের সময়ে জমিদার-জোতদাররা বহু বেনামি জমি দখল করে রেখেছিল।

স্যার, শুধু এটুকু কথা নয়, এই সমস্ত ঘটনা প্রশাসনের বিরুদ্ধে, ওদের শাসনকালে পশ্চিমবাংলায় কৃষকের যে অভিযান, কৃষকের যে আন্দোলন, উদ্বৃত্ত জমি দখলের যে লড়াই, বর্গাদার উচ্ছেদের যে লড়াই তাকে স্তব্ধ করে দেবার জন্য বারবার চেষ্টা করেছে লাঠি, গুলি আর বেয়নেট দিয়ে এবং সন্ত্রাসের রাজত্ব চালিয়ে। ওদের জমানায় ছিল পশ্চিমবাংলায়, পুলিশের জমানা পশ্চিমবাংলায়—রক্তাক্ত জমানা। আমরা পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার এখানে ওদের আঘাত হেনেছি, পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার ভূমিসংস্কারের মাধ্যমে, বর্গা রেকর্ডের মাধ্যমে, দেশের উন্নতি বিধানের মাধ্যমে, পঞ্চায়েতের মাধ্যমে গ্রামীণ কায়েমি স্বার্থকে ভেঙে আমরা গুঁড়িয়ে দিয়েছি। তাই ওরা আতঙ্কিত, হিংস্র শ্বাপদের মতো চিৎকার করছে। এই বামফ্রন্ট সরকারকে সরাবার জন্য উঠে পড়ে লেগেছে। ওরা যতই এই দুঃস্বপ্ন দেখুক, ওদের এই স্বপ্ন কোনওদিনই সফল হবে না। স্বপ্ন চিরকাল স্বপ্নই থেকে যাবে। ওরা আমাদের বিরুদ্ধে অভিযোগ করেছে, আমরা জনস্বার্থ বিরোধী, ওরা নাকি জনস্বার্থের অতন্দ্র প্রহরী। স্যার, আপনার নিশ্চয় মনে আছে, কংগ্রেস বিধায়কদের মনে আছে, বিগত নির্বাচনের সময় তারা প্রতিশ্রুতি দিয়েছিলেন দিল্লিতে যদি মনে আছে, কংগ্রেস বিধায়কদের মনে আছে, বিগত নির্বাচনের সময় তারা প্রতিশ্রুতি দিয়েছিলেন দিল্লিতে যদি তারা ক্ষমতায় আসেন ১০০ দিনের মধ্যে জিনিসের দাম তার ১০ ভাগ কমিয়ে দেবেন। ১০০ দিনের মধ্যে ১০ ভাগ কমিয়ে দিয়েছেন কি বাড়িয়ে দিয়েছেন তার হিসাব ওরাও ভাল করে জানেন। ওরা ভারতবর্ষের প্রত্যেকটি জিনিসের দাম বাড়িয়ে দিয়েছেন, শুধু ২টি জিনিসের দাম আরও কমিয়ে দিয়েছেন, টাকার দাম কমিয়েছেন আর মানুষের জীবনের দাম কমিয়ে দিয়েছেন। ওরা রেশনের খাদ্যবস্তুর দাম বাড়িয়েছেন, ওরা ডিজেল দাম বাড়িয়েছেন, পেট্রোলের দাম বাড়িয়েছেন, আর জনস্বার্থের অতন্দ্র প্রহরী, জনস্বার্থ বিরোধীকারি এই কংগ্রেস সর্বশেষ নির্মম আঘাত হেনেছে পশ্চিমবাংলার সহ ভারতবর্ষের সমস্ত কৃষকের উপর। আমি একটি তথ্য দিয়ে অন্য বিষয়ে যাওয়ার চেষ্টা করছি, ওদের সর্বশেষ আক্রমণ ভারতবর্ষের কৃষকের উপর, সাড়ে ৪ হাজার কোটি টাকা ভর্তুকি ওরা ছাঁটাই করেছে। গত মাসের ২৬শে জুন পার্লামেন্টে কেন্দ্রীয় কৃষিমন্ত্রী এক প্রশ্নোত্তরে জবাবি ভাষণে জানিয়েছেন কি বেপরোয়াভাবে সারের দাম বাড়িয়েছেন। স্যার, ডাই-অ্যামোনিয়াম ফসফেট পার টন দাম ছিল সাড়ে ৪ হাজার টাকা, তার দাম ওরা বাড়িয়ে করেছেন ৮ হাজার ১০০ টাকায়। প্রায় ডাবল দাম ওরা বাড়িয়েছেন। ওরা নির্বাচনের দেওয়া

প্রতিশ্রুতি রক্ষা করেছেন। স্যার, মিউরেট অফ ফসফেট যার দাম ছিল ১,৭০০ টাকা পার টন, সেই মিউরেট অফ ফসফেটেরক দাম ওরা বাড়িয়েছেন ৬ হাজার ৪০০ টাকা পার টন, ওরা ওদের নির্বাচনী প্রতিশ্রুতি রক্ষা করেছেন, জনদরদির নমুনা দিয়েছেন। কংগ্রেক্সেস সার ১২ : ৩২ঃ ১৬ যার দাম ছিল ২,৭৫০ টাকা, সেটাও বাড়িয়েছেন, এইভাবে প্রত্যেকটি সারের দাম বাড়িয়েছেন, কৃষকের উপর সাড়ে চার হাজার কোটি টাকা নূতন বোঝা চাপিয়েছেন। আবার তারা একটি ঘোষণা করেছেন ভারতবর্ষের সার কারখানার মালিকদের নূতন করে ভূর্তকি দিচ্ছে, সাবসিডিয়ারি দিচ্ছে সাড়ে ৩ হাজার কোটি টাকা, ওরা নাকি জনদরদি। স্যার, ওরা আইনশৃঙ্খলার প্রশ্ন তুলছে—আমার নির্বাচনী কেন্দ্র পটাশপুর, সেখানে সৌগতবাবুরা মিটিং করতে গিয়েছিলেন, মানসবাবুরা যাননি, ন্যায্য কারণেই তারা যাননি, ওরা এমনই জনদরদি যে পটাশপুরের হাসপাতালকে ওরা ভাঙচুর করেছে ডেপুটেশনের নামে। স্যার, কংগ্রেসের কালচারটা আজকে কোথায় গিয়েছে এটা শুনলে সারা পৃথিবীর মানুষ আতঙ্কিত হয়ে উঠবে। ঐ হাসপাতালে ডেপুটেশনের নামে শুধু ভাঙচুর করেছে তাই নয় ফিমেল ওয়ার্ডে যেখানে প্রসূতি মা শুয়ে, সেখানে গিয়ে ভূতের নাচন নেচেছে। কংগ্রেসের ক্যাডাররা নেচেছে। স্যার ওদের জোতদারের আক্রমণে কাঁথিতে নিহত হয়েছেন কমরেড সবস্তি মন্ডল, এবং উত্তর কাঁথি বিধানসভা কেন্দ্রে ১৫।২০ দিন আগে কংগ্রেসের জোতদার, জমিদাররা সেখানে কৃষকরা যে চাষ করেছিলেন তার ফসল কেটে নেওয়ার জন্য হামলা করেছিলেন। আমরা সি. পি. আই, সি. পি. এম-এর মিলিত কৃষক বাহিনী ওদের সেই বোমাবাজি, আর স্টেনগানের আক্রমণকে রুখে দিয়েছে, পশ্চিমবাংলার বামফ্রন্ট ওদের সব রকম অপচেষ্টাকে ব্যর্থ করে দিয়েছে। এই বলে আজকের মতো আমার বক্তব্য এখানেই শেষ করছি।

## 30th Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the 30th Report of the Business Advisory Committee which at its meeting held on 3rd December, 1992, in my chamber considered the question of allocation of dates and time for disposal of the legislative and other business and recommended as follows :

| | | |
|---|---|---|
| Thursday, 3.12.92 | Motion of No-Confidence in the Council of Ministers | 4 hours |
| Friday, 4.12.92 | The India Belting and Cotton Mills Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1992 (Introduction, Consideration and Passing) | 2 hours |
| Monday, 7.12.92 .. | (i) The West Bengal Marine Fishing Regulation Bill, 1992 (Introduction, Consideration and Passing) | 2 hours |
| | (ii) The West Bengal Town and Country (Planning and Development) (Amendment) Bill, 1992 (Introduction, Consideration and Passing) | 2 hours |

**The Hon'ble Minister-in-charge of Parliamentary Affairs** may now

move the motion for acceptance.

**Shri Prabodh Chandra Sinha** : Sir, I beg to move that the 30th Report of the Business Advisory Committee presented this day be agreed to by the House.

The motion was then put and agreed to.

**Mr. Speaker** : I now call upon Shri Nasiruddin Khan.

[4-20 — 4-30 P.M.]

## DISCUSSION ON MOTION OF NO-CONFIDENCE IN THE COUNCIL

**শ্রী নাসিরুদ্দিন খান :** মিঃ স্পিকার স্যার, ওদের উপর আর আস্থা নেই, এই সরকারের উপর আর আস্থা থাকতে পারে না। সেই আমারা এই অনাস্থা প্রস্তাব এনেছি। অনাস্থা প্রস্তাব কেন এনেছি সেই কথা আমি এবারে বলব। সারা দেশের আইন-শৃঙ্খলার কথা আমি ছেড়েই দিলাম। যেখানে আইনসভা, এই বিধানসভার একজন সদস্য মার খেয়ে এসে বলছে স্যার, আমাকে পুলিশে মেরেছে, আজও তার কিছু হয়নি। সুতরাং বাইরের লোক মার খাবে, নারী ধর্ষিত হবে, এসব ব্যাপারে কিছু হবে না, এই কথা তো আমরা ধরেই নিতে পারি। মানাপাড়ায় একটা ঘটনা ঘটেছিল এবং পুলিশ অফিসারের সামনে দশটা বাড়ির সমস্ত কিছু লুট-পাট হয়ে গেল। সেই ঘটনা সৌগতবাবুকে সঙ্গে নিয়ে গিয়ে মুখ্যমন্ত্রীকে বলেছি। আমি সাত-আট দিন পর নিজে গিয়েছিলাম মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করতে। মুখ্যমন্ত্রী তখন আমাকে বললেন, আচ্ছা কয়েকদিনের ভেতরেই আপনি সব সংবাদ পেয়ে যাবেন। কিন্তু আজও সেই খবর পেলাম না, আর আমাকে মারার ব্যাপারে প্রিভিলেজ মোশন যা এখানে উঠেছিল তারও কিছু জানলাম না। পশ্চিমবাংলার একজন সদস্য যদি আইনের কোনও আশ্রয় না পাই তাহলে দেশের মানুষ কি করে আইনের সাহায্য পাবেন? আমরা সেচের ব্যবস্থা করেছিলাম এবং বিদ্যুত দিয়ে যে মেশিন চালাতে হয় সেই মেশিন কিনেছিলাম, কিন্তু সব চুরি হয়ে গেছে। একটাও সেখানে রিপ্লেসমেন্ট হল না। স্বাস্থ্যমন্ত্রী হাসপাতালগুলোতে কি রকমভাবে সমস্ত চার্জ বাড়িয়ে দিল। আর হাসপাতালগুলোতে গরিব মানুষ চিকিৎসা করাতে পারবেন না। হাসপাতালগুলোতে কোনও জীবনদায়ি ওষুধ নেই। আমার নির্বাচনী কেন্দ্র আমতলা, সেখানে একটা হাসপাতালে কোনও ওষুধ যাচ্ছে না। পশ্চিমবাংলায় ১৮১ বার গুলি চলেছে, আর মুখ্যমন্ত্রী বলে গুলি তো চলেই থাকে , এমন ধরা হয়েই থাকে। হরিহরপাড়ায় সাতটা লোক গুলি খেয়ে মারা গেল। শ্যামলবাবু একটা কথা বলেছেন যে আমাদের সংখ্যা নাকি অনেক কম। আমরা এখন সংখ্যায় কম ঠিকই, কিন্তু আপনারা ৭২-৭৭ সাল পর্যন্ত সংখ্যায় কম থাকার জন্য বিধানসভায় আসতে ভয় পেতেন। কিন্তু আমরা কোনও ভয় পাইনি, আমরা বিধানসভায় সংখ্যায় কম হলেও এসেছি।

আজকে ফুলবাগানের কথা বলা হয়েছে। ফুলবাগানে নারী ধর্ষণের ঘটনা ঘটল। এই থেকেই তো বোঝা যাচ্ছে যে পশ্চিমবাংলার অবস্থা কোথায়। নারী তার সম্ভ্রম রক্ষা করতে পারছেন না। সরকার পক্ষ কোনও কিছুই রক্ষা করতে পারছেন না। আজকে এরাই আবার চিৎকার করে বলতে শুরু করেছেন নারীর সম্ভ্রম সম্বন্ধে। লজ্জা করা উচিত। এদের প্রদীপ

শেষ হয়ে গেছে। আর কিছুই নেই এনাদের। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বলবার অনেক কিছু ছিল কিন্তু আপনি সময় দিলেন না। আমি অনাস্থা প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সমর বাওড়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সরকার পক্ষ যে অনাস্থা প্রস্তাব এনেছেন তার আমি বিরোধিতা করছি। এবং বিরোধিতা করতে গিয়ে দু-একটা কথা বলতে চাই। আশা করেছিলাম দীর্ঘদিনের পর বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে কংগ্রেসের সদস্য সংখ্যা কমে যাওয়া সত্ত্বেও যে প্রস্তাব আনবার সুযোগ দেওয়া হয়েছে এবং সেই সুযোগ অনুযায়ী দীর্ঘদিন পরে যে বিরোধীদল তারা এই প্রস্তাব এনেছেন আশা করেছিলাম তারা আমাদের কাছে কিছু গুরুত্বপূর্ণ সমালোচনা তুলে ধরবেন যার থেকে আমরা আমাদের ত্রুটি বিচ্যুতিগুলি তা থেকে ত্রুটিমুক্ত হতে আমাদের সাহায্য করবে। এবং এর ফলে আমরা আমাদের ভুল ত্রুটিগুলি সংশোধন করে আগামীদিনে মানুষের স্বার্থে কাজ চালিয়ে যেতে পারব। কিন্তু লাগামহীন নৌকার মতোন কংগ্রেসদল যেভাবে মুক্ত কচ্ছপ হয়ে যে কিছু কুস্তির আওয়াজ ছাড়া এখানে পরিষ্কার কোনও সমালোচনা আমরা পেলাম না। অদ্ভুত কথা, চিৎকার করছেন নারী নির্যাতন নিয়ে, ধর্ষণ নিয়ে বলছেন, কারা বলছেন? কংগ্রেসের যে দলের মহিলা কর্মীরা মাদ্রাজে যাবার পথে ট্রেনের ভিতর বিবস্ত্র অবস্থায় ঘুরে বেড়ান এবং যারা মানুষ অর্থাৎ যে সমস্ত যাত্রী তাদের অস্বস্তির কারণ ঘটে। যে দলের কচি, কাঁচারা যাদের ভাল করে দাড়ি, গোঁফ গজায়নি, যারা নাগপুর সম্মেলনে গিয়ে তাদের নৈশকালীন উৎপাতের ঠেলায় পতিতা পল্লীর মেয়েরা পর্যন্ত পাড়া ছেড়ে পালিয়ে যেতে বাধ্য হন। সেই কংগ্রেস দল না কি নারী নির্যাতনের কথা বলছে। এবং আমাদের তা আবার শুনতে হচ্ছে। যে কংগ্রেস দলের একজন মন্ত্রী এরোপ্লেনে যাবার সময় একটু রঙিন হয়ে গিয়ে একজন বিমান সেবিকাকে জাপটে ধরেন এবং যার জন্য বাধ্য হতে হয়েছিল মাঝপথে এরোপ্লেন থামিয়ে দিতে এবং তাকে নামিয়ে দিতে। সেই কংগ্রেস দল নাকি আজকে এখানে নারী নির্যাতন, নারী ধর্ষণের সম্বন্ধে কথা বলছেন। অদ্ভুত ব্যাপার। যে কংগ্রেস দলের একজন মন্ত্রী চেম্বার থেকে তার দলের মহিলা কর্মীর সম্ভ্রম রক্ষার তাগিদে চিৎকার করে সেই মহিলা কর্মী বেরিয়ে আসতে বাধ্য হন। তাদের কাছ থেকে আজকে এইসব শুনতে হচ্ছে। এরা আজকে বিধানসভায় নারী নির্যাতনের কথা বলছেন? শোভা পায় না তাদের মুখে এইসব কথা। হবে হ্যাঁ, পশ্চিমবাংলায় কিছু ঘটনা ঘটেছে, এটা সত্যি। কিন্তু ঘটনা তো ঘটছে সারা দেশ জুড়ে। সাংস্কৃতিক ক্ষেত্রেও এই ঘটনা ঘটেছে। সাংস্কৃতিক জগতে একটা অবক্ষয় আক্রমণ সমানে দেশ জুড়ে চলছে। এবং এরই ফলশ্রুতিতে কিছু ঘটনা পশ্চিমবাংলায় ঘটে গেছে। তবু বামফ্রন্ট সরকারের আমলে সেই ধরনের অপরাধের বিরুদ্ধে সঙ্গে সঙ্গে ব্যবস্থা নেওয়া হয়। এবং আমাদের বিশ্বাস এই ধরনের ধর্ষণকারিদের উপর উপযুক্ত সাজা দিতে যদি আপনাদের বিরোধীদলের সদস্যরা অপরাধিদের মুক্ত করবার জন্য আপনারা থানা ঘেরাও করাটা একটু বন্ধ করুন। তাহলে আমাদের পক্ষে সাজা দেওয়াটা সম্ভব হবে। দারিদ্র্য দূরীকরণ নিয়ে বিরোধীদলের সদস্যরা একটু বিলাপ করলেন শুনলাম। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের আমলে না কি দারিদ্র্য দূরীকরণ হচ্ছে না; কি করেছেন গোটা দেশটাকে? শুধু পশ্চিমবাংলায় নয়। আমাদের এই বিশাল সম্পদ বলিয়ান ভারতবর্ষ প্রাকৃতিক সম্পদে ভরপুর। আজকে এমন অবস্থা করেছেন গোটা দেশটাকে, দেশের স্বাধীনতা, সার্বভৌমত্বকে বিকিয়ে দেবার পন্থা অবলম্বন করেছেন। আপনারা এনেছেন অনাস্থা প্রস্তাব? কে

আপনাদের উপর আস্থা রাখবে?

তাদের উপর পশ্চিমবাংলার জনগণ আস্থা স্থাপন করতে পারে না, আস্থা আমাদের উপরে আছে। গোটা দেশ আপনাদের ধিক্কার দিচ্ছে। কল-কারখানায়, শিল্পে যে অবস্থা করেছেন তাতে শিল্প-শ্রমিকদের পক্ষে সম্ভব নয় আপনাদের উপরে আস্থা রাখা। তারা আস্থা রাখেন বামফ্রন্টের উপরে। যে বামফ্রন্ট গোটা দেশকে যারা বিকিয়ে দিচ্ছে ওই শিল্প নীতির মাধ্যমে তার বিরোধিতা করছে। আমাদের মতো কৃষি প্রধান দেশে কৃষির সর্বনাশ করেছেন। যে ভারতবর্ষের মজুত ভান্ডার ছিল গমের ১৭৮ লক্ষ টন সেই ভারতবর্ষে ১০ লক্ষ টন শুরু করে ৩০ লক্ষ টন গম আমদানি করছেন এবং গোটা ভারতবর্ষকে খাদ্য আমদানিকারক দেশে পরিণত করেছেন। কৃষকদের সর্বনাশ করছেন সারের দাম বাড়িয়ে দিয়ে। কৃষক-শ্রমিক-মধ্যবিত্ত মানুষের তাই আপনাদের উপর আস্থা থাকতে পারে না। মানুষ ওই ২৫ তারিখে সাময়িকভাবে ভুলে গিয়ে আপনাদের ওখানে হয়ত গিয়েছিলেন। সে সংখ্যাকে আপনারা যতই বলুন ২০ লাখ কি কিছু। কিন্তু আপনাদের উপর সাধারণ মানুষ আস্থা স্থাপন করতে পারে না। আপনারা এখানে অনাস্থা প্রস্তাব নিয়ে এসেছেন, কিন্তু মানুষের আপনাদের উপরে কোনও আস্থা নেই। তাই অনাস্থা প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-30 — 4-40 P.M.]

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের তরফ থেকে যে অনাস্থা প্রস্তাব এসেছে মন্ত্রিসভার বিরুদ্ধে সেই প্রস্তাব আমি সর্বান্তকরণে সমর্থন করছি। এতক্ষণ ধরে সরকার পক্ষের সদস্যদের বক্তব্য শুনছিলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয় শুনে আমার মনে হয়েছে যে তাদের সরকারের উপর আস্থা রাখবার মতোন এমন কোনও বক্তব্য আমাদের সামনে তুলে ধরতে পারেননি যাতে আমরা এই সরকারের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব তুলে নেব। তাদের সরকারের উপর আস্থা রাখবার মতো বক্তব্য তুলে ধরতে পারলেন না তারা। যে সরকারের শুরু হয়েছিল সুদূর দার্জিলিংয়ের সামরু চা বাগানে দুজন শ্রমিককে চা-পাতা কাটার যে যন্ত্র তাই দিয়ে কুঁচিয়ে কুঁচিয়ে মেরে ফেলা, তারপর আনন্দমার্গিদের ১৬/১৭ জনকে বিজন সেতুতে পুড়িয়ে মারা, মরিচঝাঁপির উদ্বাস্তুদের যাদের আপনাদেরই একজন তৎকালীন মন্ত্রী প্রচার করে নিয়ে এসেছিলেন সুদূর মধ্যপ্রদেশ এবং উড়িষ্যা থেকে এবং তারা এসে এখানে আশ্রয় গ্রহণ করেছিলেন তাদের আপনারা গুলি করে কুকুর-বেড়ালের মতো তাড়িয়ে দিয়েছিলেন। এই সরকার আজ পশ্চিমবাংলায় বিরাজমান, সেই সরকারের বিরুদ্ধে আস্থা আমরা কি করে রাখব বুঝতে পারছি না। এর পরে অনেক ঘটনা ঘটেছে, সেগুলো আমি বলব। তার সম্প্রতি উদাহরণ হরিহরপাড়ার ঘটনা। হরিহরপাড়ার ঘটনায় পরে আসছি। কিন্তু তার আগে পশ্চিমবাংলায় কি ঘটেছে সেটা বলছি। কলকাতা আজকে টাটা-মোদি-টোডিদের হাতে চলে গিয়েছে। ১০ হাজার বেআইনি বাড়ি তৈরি হয়েছে। আপনাদের পৌরমন্ত্রী বলেছেন সমস্ত বেআইনি বাড়ি ভেঙ্গে দেব। আপনারা বুকে হাত দিয়ে বলুন যাদের কাছ থেকে লক্ষ লক্ষ টাকা নিয়ে আলিমুদ্দিন স্ট্রিটের বেআইনি প্রাসাদোপম বাড়ি করেছেন তাদের বাড়ি ভাঙ্গবার ক্ষমতা আপনাদের আছে? যে টাটা-বিড়লাদের গালাগাল না দিয়ে আপনারা আগে জলস্পর্শ করতেন না তাদের হাতেই আজ কলকাতাকে তুলে দিয়েছেন। আর গ্রাম বাংলাকে বিকিয়ে দিয়েছেন সমাজ বিরোধীদের হাতে। হরিহরপাড়ায় সমাজ বিরোধীদের সঙ্গে হাত মিলিয়ে

পুলিশ ডাকাতি করেছে, নারী ধর্ষণ করেছে। এই সরকারের উপরে পশ্চিমবাংলার মানুষ কি করে আস্থা রাখবেন? আমি আশ্চর্য হলাম শুনে শ্যামলবাবু মুর্খের স্বর্গে বাস করছেন। ওরা নাকি লালকেল্লায় লাল ঝান্ডা ওড়াবেন। গোটা পৃথিবীতে লাল শেষ হয়ে গিয়েছে, সোভিয়েত রাশিয়া আর লাল দুর্গ নেই, পূর্ব জার্মানি নেই, চেকোশ্লোভাকিয়ায় আপনারা শেষ, পূর্ব ইউরোপ থেকে আপনারা বিতাড়িত হয়ে গিয়েছেন।

আপনারা যে ভিত্তির উপর, যে শ্রেণী সংগ্রামের উপর ভিত্তি করে, মার্কসীয় নীতির উপর বিশ্বাস করে জনগণকে এতদিন ভাঁওতা দিয়ে এসেছেন সেই নীতি যে ভ্রান্ত তা আজকে সারা পৃথিবীতে প্রমাণিত হয়ে গিয়েছে। মার্ক্সীয় নীতি শুনতে ভালই লাগে—সব মানুষকে সমান করে দেব, বড়লোক, গরিব লোক থাকবে না কিন্তু বাস্তবে তা রূপায়িত করতে গিয়ে দেখা গেল ঐ চেসেস্কু তৈরি হয়েছে আর সোভিয়েত রাশিয়াতে যারা পার্টি করে তাদের প্রাসাদোপম বাড়ি তৈরি হয়েছে আর অপরদিকে সাধারণ মানুষ আস্তাকুঁড় থেকে কি করে খাবার পাওয়া যায়, কুকুর বেড়ালের মাংস পাওয়া যায় তা খুঁজে বেড়াচ্ছে। আপনারা পশ্চিমবঙ্গকেও সেই অবস্থায় নিয়ে গিয়েছেন। আপনাদের আমলে পশ্চিমবঙ্গে দারিদ্র শতগুণ বেড়ে গিয়েছে। এখানে বেকারের সংখ্যা হু হু করে বাড়তে বাড়তে ৫০ লক্ষের উপর চলে গিয়েছে। এর কোনও সমাধান আপনারা করতে পারেন নি। তাহলে কিসের জন্য আপনাদের সরকারের উপর আস্থা রাখব? কিসের জন্য পশ্চিমবঙ্গের মানুষ আপনাদের সরকারের উপর আস্থা রাখবেন? এর কোনও কারণ আমি খুঁজে পাচ্ছি না। আপনারা বলেন, আপনারা জমি নিয়ে অনেক কাজ করেছেন। একটু আগে শ্যামলবাবু তার বক্তব্য রাখার সময় বলছিলেন যে হরিহরপাড়াতে একজন জোতদারের জমি—লুকানো জমি উদ্ধার করতে গিয়ে নাকি হরিহরপাড়ার ঘটনা ঘটেছে। আশ্চর্যের আপনাদের সম্পূর্ণ দায়িত্ব নিয়ে বলছি, যদি সেখানে কোনও জোতদারের এরকম জমি থাকে তাহলে সেই জমি ধরুন কিন্তু এই হরিহরপাড়ার ঘটনায় সেখানে সেই জোতদার রামগোপালবাবুর জমি উদ্ধারের কোনও সম্পর্ক নেই। কোনও সম্পর্ক নেই। সেখানে পরিকল্পিতভাবে সমাজবিরোধীরা, সি পি এম ক্যাডারদের সঙ্গে, পুলিশের সঙ্গে হাত মিলিয়ে একটার পর একটা বাড়িতে ডাকাতি করেছে গত এক বছর ধরে। আমি বারবার মুখ্যমন্ত্রীকে চিঠি লিখেছি। আমি ৮ই সেপ্টেম্বর মুখ্যমন্ত্রীকে চিঠি লিখেছিলাম। সেখানে যে নাগরিক কল্যাণ পরিষদ সেই নাগরিক কল্যাণ পরিষদের সভাপতি আর. এস. পি. দলের একজন হেড মাস্টার মহাশয়—শ্রী সত্যপদ ঘোষ। তারমধ্যে ফরোয়ার্ড ব্লক দল আছে, বি. জে. পি আছে, কংগ্রেস আছে, এস. ইউ. সি. দল আছে। সমস্ত দল মিলে এই নাগরিক কল্যাণ পরিষদ গঠিত হয়েছে সি. পি. এমের গুন্ডাবাজ, সমাজবিরোধীদের হাত থেকে রক্ষা পাবার জন্য। সেই নাগরিক কল্যাণ পরিষদ বারবার আবেদন-নিবেদন করার পর আমি সি. পি এমকে লিখেছিলাম ৮ই সেপ্টেম্বর যে এরকম ঘটনা হরিহর পাড়াতে ঘটছে, আপনি তদন্ত করুন এবং সমুচিত ব্যবস্থা গ্রহণ করুন। মুখ্যমন্ত্রী তার উত্তর দিলেন ৩০শে সেপ্টেম্বর যে আমি এটা প্রশাসনকে পাঠাচ্ছি যথাযথ ব্যবস্থা গ্রহণ করার জন্য। কি ব্যবস্থা গ্রহণ করা হ'ল? ২রা নভেম্বর জ্যোতিবাবুর পুলিশ গুলি করে ৭টি তাজা প্রাণকে ঝরিয়ে দিলেন, সেখানে খুন করা হল। এই হচ্ছে তার ব্যবস্থা। আর তাদের কি দোষ ছিল? যারা নারী ধর্ষণ করছে, ডাকাতি করছে, খুন করছে, সমাজবিরোধী কাজ করছে তাদের হাত থেকে রেহাই

করবার জন্য তারা বি. ডি. ও. অফিসে আইন অমান্য করতে গিয়েছিল। আপনারা বলেছিলেন, কোনও গণতান্ত্রিক আন্দোলনের উপর আপনাদের সরকারের হাত পড়বে না কিন্তু এখানে তার সম্পূর্ণ বিপরীত কাজ করা হল। পূর্ব পবিকল্পিতভাবে সেখানে ম্যাজিস্ট্রেটকে রাখা হল যাতে সেখানে গুলির অর্ডার দেওয়া যায়। সেখানে ম্যাজিস্ট্রেটকে রাখা হল যাতে সেখানে গুলির অর্ডার দেওয়া যায়। সেখানে ডাক্তার আগে থেকে নিয়োগ করা হল যে যদি কেউ আহত হয় তাহলে তার চিকিৎসা করার জন্য। গুলি করে মারা হবে এই পূর্ব পরিকল্পনা নিয়ে ২রা নভেম্বর ঐ হরিহরপাড়াতে যারা গিয়েছিলেন ডেপুটেশন দিতে তাদের উপর গুলি চালানো হল এবং তাতে ৭টি তাজা প্রাণ ঝরে গেল। লজ্জা করা উচিত আপনাদের। তারপরও জ্যোতিবাবু বলছেন, গুলি করেছে ঠিক করেছে। যারা ডেপুটেশন দিতে গিয়েছিল তারা নাকি বোমা, গুলি ছুঁড়েছে। সেই বক্তব্যে কিন্তু আর. এস. পি.'র মন্ত্রী বা ফরোয়ার্ড ব্লকের যারা গিয়েছিলেন তারা সায় দেন নি। কাজেই প্রমাণিত হয়ে গিয়েছে যে আসলে কি ঘটনা ঘটেছিল। তা ছাড়া হরিহরপাড়ার ঘটনার পর একের পর এক সাংবাদিক যারা গিয়েছিলেন তারাও তদন্ত করেছেন। স্যার, সেই জনতা যারা ডেপুটেশন দিতে গিয়েছিল তারা সম্পূর্ণ শান্তিপ্রিয় ছিল, তারা বোমাও ছোঁড়েনি, গুলিও ছোঁড়ে নি। সেখানে নিরীহ জনতার উপর পুলিশ অযাচিতভাবে গুলি চালিয়ে ৭টি তাজা প্রাণকে ঝরিয়ে দিল। কাজেই এই সরকারের উপর আস্থা রাখার কোনও পথ আছে কি? নেই, সেইজন্য এই অনাস্থা প্রস্তাব আমরা এনেছি। আমার আরও বক্তব্য ছিল কিন্তু সময়ের অভাবের জন্য সব কথা বলা যাচ্ছে না। প্রতিটি ব্যাপার—কি স্বাস্থ্য, কি শিক্ষা, কি পঞ্চায়েত সমস্ত ব্যাপারে এই ১৬ বছরে আমরা দেখছি পশ্চিমবঙ্গ অন্ধকারে ডুবে গিয়েছে। আমরা এইসব কারণেই এই অনাস্থা প্রস্তাব এনেছি। আমি আশা করব যে আপনারা এই অনাস্থা প্রস্তাবকে সমর্থন করে আমাদের হাতকে শক্ত করবেন।

[4-40 — 4-50 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে কংগ্রেস সদস্যদের পক্ষ থেকে বামফ্রন্ট সরকারের মন্ত্রিসভার বিরুদ্ধে অনাস্থা জানিয়ে যে প্রস্তাব এখানে উত্থাপন করা হয়েছে এই অনাস্থা প্রস্তাব সম্বন্ধে আমার প্রধান কথাই হচ্ছে, এটা একটা পলিটিকাল গিমিক্। এটা ভোটের রাজনীতির একটা আগাম ডাউন। এটা বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে একটা নকল লড়াই মাত্র। এর সঙ্গে জনস্বার্থের কোনও সম্পর্ক নেই। এ কথা ঠিক, আজকে বামফ্রন্ট সরকারের অপশাসনে পশ্চিম বাংলার জনজীবন বিপর্যস্ত। আজকে পশ্চিম বাংলায় কি ঘটছে? হরিহর পাড়ায় পুলিশের গণ-হত্যা, ফুলবাগানে পুলিশ ব্যারাকে নারী ধর্ষণ, গণ-আন্দোলন দমনে নির্বিচারে পুলিশের গুলিচালনা, লক আপে বন্দি হত্যা, হাসপাতালে ওষুধ ছাঁটাই এবং চার্জ বৃদ্ধি, দফায় দফায় বাস ট্রামের ভাড়া বৃদ্ধি, দুধের দাম বৃদ্ধি, বিদ্যুতের দাম বৃদ্ধি দলবাজি, দুর্নীতি, স্বজনপোষণ, জনস্বার্থ বিরোধী ভাষা-শিক্ষা নীতি, এই সমস্ত জনবিরোধী পদক্ষেপগুলিকে কেন্দ্র করে আজকে বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে পশ্চিম বাংলার আপামর জনসাধারণের বিক্ষোভ ক্রম বর্দ্ধমান এবং এর বহিঃপ্রকাশ বিভিন্ন ক্ষেত্রে ঘটছে। কিন্তু প্রশ্ন এখানে যে, আজকে বামফ্রন্ট সরকারের এই অপশাসনে রাজ্যের জনসাধারণের যে দুর্দশা, এই যে অসহনীয় অবস্থার হাত থেকে জনসাধারণকে রক্ষা করবার, এই অবস্থার পরিসমাপ্তি

ঘটাবার জন্যই কি আজকে কংগ্রেস দল অনাস্থা প্রস্তাব উত্থাপন করেছেন? নাকি আজকে বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে যে ব্যাপক জনরোষ, সেটাকে ব্যবহার করে, সেটাকে কাজে লাগিয়ে জন-সমর্থন আদায় করে আগামী দিনে ভোটে ভাঁওতা দেবার জন্য নকল লড়াই-এর অপসৃষ্টি হচ্ছে? কোনটা সত্য? আমার মনে হয় দ্বিতীয়টি সত্য এবং এ কথা বলার যথেষ্ট যুক্তিসঙ্গত কারণ আছে। আজকে যে অভিযোগগুলি উত্থাপন করে কংগ্রেস বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব এনেছে—কংগ্রেস কেন্দ্রে এবং যে সমস্ত রাজ্যগুলিতে ক্ষমতায় আছে সেখানে এই জনবিরোধী নীতিগুলি নিয়েই তারা চলছে। যেমন ধরুন এখানে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের যে শিক্ষা নীতি, ভাষা নীতি, প্রাথমিক স্তরে ইংরাজি তুলে দেওয়া এবং এর বিরুদ্ধে যে ব্যাপক জনরোষ, এটা বুঝতে পেরে কংগ্রেস আজকে দাবি তুলেছে প্রাথমিক স্তর থেকে ইংরাজি পড়াতে হবে। ব্রিগেডের ময়দানে মমতা ব্যানার্জি বলেছেন, 'প্রথম শ্রেণী থেকে ইংরাজি পড়াতে হবে।' কিন্তু আমার কংগ্রেসের কাছে জিজ্ঞাসা, ভারতবর্ষের যে সমস্ত রাজ্যগুলিতে আপনারা ক্ষমতায় আছেন সেখানে প্রাথমিক স্তর থেকে কি ইংরাজি পড়াচ্ছেন? তা যদি না হয়, তাহলে তাদের এই যে দাবি, এটা আসলে জন-সমর্থন আদায়ের জন্য এর মধ্যে আন্তরিকতা কতখানি আছে তা বিচার্য বিষয়। আবার দেখছি এখানে হাসপাতালে চার্জ বাড়ছে। আউট-ডোরে মানুষকে এক টাকা দিয়ে টিকিট করাতে হচ্ছে। তার বিরুদ্ধে আন্দোলন হচ্ছে, আমরা আন্দোলন করছি, আমাদের কর্মীদের পুলিশ দিয়ে পেটানো হচ্ছে। আবার কংগ্রেসও পশ্চিমবাংলায় হাসপাতালে চার্জ বৃদ্ধির প্রতিবাদ করছে।

আবার দেখুন, কর্ণাটকে যেখানে কংগ্রেস সরকার ক্ষমতায় বসে আছেন, তারা সেখানে হাসপাতালে ২ টাকা টিকিটের চার্জ ধার্য করলেন। সেখানে যেহেতু সি. পি. এম. ক্ষমতায় নেই, তাই বিরোধিতা করছে। অদ্ভুত ব্যাপার। এখানে পেট্রোল ডিজেলের দাম বেড়েছে এই অজুহাত দেখিয়ে বাসের ভাড়া বাড়িয়ে দিয়েছেন। এরজন্য প্রতিবাদ করা হয়েছে, আন্দোলন করা হয়েছে। তারজন্য পুলিশ দিয়ে পেটানো হয়েছে। উড়িষ্যায় পেট্রোল, ডিজেলের দাম বেড়েছে বলে জনতার বিজু পট্টনায়ক সরকার বাসের ভাড়া বাড়িয়ে দিলেন। সেখানে কিন্তু সি. পি. এম. বিরোধিতা করল। এই হচ্ছে নীতি। এর মধ্যে সততা কোথায়? আজকে ওয়ার্ল্ড ব্যাঙ্ক, আই. এম. এফ. তাদের যে জনবিরোধী শর্ত সেই শর্ত মানলে বাজেট ঘাটতি কমাতে হবে। কেন্দ্রীয় সরকার সেইভাবে ভরতুকি তুলে দিয়েছেন, সেইভাবে জনকল্যাণমূলক খাতে খরচ কমিয়ে দিয়েছেন, সেইভাবে চাল, গম, সার, পেট্রোল, ডিজেল প্রভৃতি জিনিসের দাম বাড়িয়ে দুর্দশাগ্রস্ত জনসাধারণকে চরম দারিদ্র এবং দুর্দশার মুখে ঠেলে দিয়েছেন। অনুরূপভাবে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে ঋণ নিয়ে রাষ্ট্রীয় পরিবহন থেকে শুরু করে বিভিন্ন ক্ষেত্রে ঐ রকম ওয়ার্ল্ড ব্যাঙ্কের জনস্বার্থবিরোধী আরোপিত শর্তগুলি মেনে নিয়ে তারা আজকে গণপরিবহন, স্বাস্থ্য খাতে, শিক্ষা খাতে ভরতুকি কমিয়ে দিয়েছে। তাহলে দেখা যাচ্ছে, খরচ বাড়ছে আর জনগণের উপর বাড়তি বোঝা চাপছে। ফলে কি হল? একদিকে কেন্দ্রীয় সরকারের নয়া অর্থনীতি, শিল্পনীতির বিরোধিতা করছি, আবার তাদের পদাঙ্ক অনুসরণ করছি। এই ভাবে বামফ্রন্ট সরকার সরকারি ক্ষেত্রকে সংকুচিত করছেন। শিল্পের ক্ষেত্রের যৌথ উদ্যোগ নিচ্ছেন, একচেটিয়া মালিক, পুঁজিপতিদের এবং দেশি-বিদেশি মাল্টি-ন্যাশনাল কোম্পানিগুলিকে আহ্বান জানাচ্ছেন। সরকারি সংস্থাকে গোপনে ব্যক্তিগত মালিকদের হাতে তুলে

প্ল্যানিং কমিশন একটি কমিটি করে সুপারিশ করেছেন। তাতে আমাদের একটু উপকার হয়েছে। কিন্তু এটা তো সেদিন হল। আগের মাসে, তার আগের মাসে যা হয়েছে, এটা আমি মেকআপ করব কি করে? এত টাকা আমাদের তো লস হয়ে গেল। আমার কাছে চিঠি আছে, আপনি ইচ্ছা করলে দেখতে পারেন যে, ২১৫ কোটি টাকা তারা আমাদের লোন দেবেন বলেছিলেন। প্ল্যানিং কমিশনের চিঠিটা আছে, আপনি ইচ্ছা করলে দেখতে পারেন। তারা বলেছিলেন যে তারা ২১৫ কোটি টাকা আমাদের লোন দেবেন। প্ল্যানিং কমিশনের এই চিঠি আছে। ওদের অর্থমন্ত্রীকে এইসব তারা জানিয়েছিলেন যে, হ্যাঁ, এটা তো প্রতিশ্রুতি আছে আগে থেকে যে পশ্চিমবাংলা সরকারকে আমরা টাকা দেব। আর কাকে কি দেবেন জানিনা। এইসব কথা ডঃ মনমোহন সিংকে বললাম। বললাম, আমাদের এই তো অবস্থা, তা টাকাটা না পেলে কি করে হবে? আমরা তো এরই উপরে ভিত্তি করে বাজেট করেছি। তাহলে ওদিকে চারশো কোটি টাকা, আর এদিকে ২১৫ কোটি টাকা যদি চলে যায় তাহলে কি থাকবে? তিনি বললেন, প্ল্যানিং কমিশন বলতে পারে। কিন্তু আমার কাছে কোনও টাকা নেই। আমরা দেউলিয়া হয়ে গেছি। এই বৎসরে আমরা কিছু করতে পারব না. এই কথা তিনি বললেন। আর আপনারা বলছেন, 'আপনারা টাকা ধার করছেন।' কেন্দ্রকে আমরা তো সেই কথাই বললাম যে, তাহলে তো আমাদের টাকা ধার করতে হবে, না হলে চলবে কি করে? আপনারা টাকা দেবেন না বললেন। উনি বললেন, 'আপনি যে কোনও আর্থিক প্রতিষ্ঠান থেকে ধার করতে পারেন। পরে যে ভাবে হোক শোধ করে দেবেন টাকা পেলে।' এই অবস্থায় এরা এইসব প্রশ্ন তুলছেন। নির্লজ্জ না হলে এই সব প্রশ্ন তোলা যায় না। এদের লজ্জা নেই আমরা জানি। এখানে আইন-শৃঙ্খলার কথা অনেকেই তুলেছেন আসল কথা হচ্ছে, কংগ্রেসিরা যদি এই ভাবে মানুষকে উস্কে দেন তাহলে ওদের তলার দিকে যারা আছেন, অন্য জায়গায় যারা আছেন, তারাও তো মারদাঙ্গা করবে। ওদের মন্ত্রী যদি অসত্য কথা বলেন—কোথায় গিয়েছিলেন, কৃষ্ণনগরে না কোথায়—বললেন, এস. পি. আমার কাছে ক্ষমা চেয়েছেন। তিনি ক্ষমা চাননি। তিনি ক্ষমা চাইলে অন্যায় করতেন। ক্ষমা চাননি। সেখানে অসভ্যতা হয়েছে। অফিসাররা সবাই রেডি ছিলেন। আলোচনা হচ্ছে, হঠাৎ তিনশো লোক বলল যে, আমরা ঢুকব। আমরা সার্কিট হাউসে ঢুকব। এই হচ্ছে কংগ্রেসের চরিত্র। সেখানে অসভ্যতা, গালমন্দ ইত্যাদি তারা করেছেন। সেখানে যদি পুলিশ বাধা দেয়, বলে, পুলিশ কেন গণতান্ত্রিক জনগণকে বাধা দিচ্ছে। এই হচ্ছে কথা।

[6-10 — 6-20 P.M.]

সেইজন্য আমি বলি এইসব করবেন না। সেখানে ১৭টি পুলিশিকে আক্রমণ করলেন, ইন্দিরা গান্ধীকে দেহরক্ষীরা খুন করল আর এখানে দেখলাম দেহরক্ষীদেরই আক্রমণ করা হল। কংগ্রেসি নেতৃত্বে আক্রমণ করা হল। এটা কোথায় কোন সভ্যদেশে হয়েছে? তারফলে যা হবার হল। গুলি চালাল একটা নিরীহ লোক মারা গেল। এরজন্য সমস্ত দায়িত্ব কংগ্রেসের। এই যে মরে যাচ্ছে, খুন করছে ইত্যাদি করে বলছে সি. পি. এম. খুন করেছে। এই সাহস? এখানে মিছিলে এসেছিল সেদিন—কি করল না, অনর্থক বাসকে আক্রমণ করল। তাদের কন্ডাক্টর, ড্রাইভারকে আক্রমণ করল। কি অপরাধ করেছে তারা ? তারা তো বাস থামিয়ে বসেছিল যে মিছিলটা চলে যাক। তাদের উপরে আক্রমণ করল। সুতরাং এই হচ্ছে ওদের বর্বরচিত ঘটনা, এটাই ঘটল। এর জন্য কোনও দুঃখপ্রকাশ কেউ করলেন না। আর ওদেরই সংবাদপত্রগুলোও কোনও দুঃখপ্রকাশ করল না বরং উপদেশ দিলেন। এরপরে যখন ইউনিয়ন

*গোখলে বলেছিলেন, বাংলা সেরা, বাংলার কোনও অপবাদ ছিল না, এইগুলি আপনারা অনুপ্রবেশ করিয়েছেন, উস্কানি দিয়েছেন নিজেদের তাঁবেদারির জন্য আপনারা কতকগুলি বিষয়* জোর করে নিয়ে আসলেন। মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই নির্বাচনের ব্যাপারটা নিয়ে, এত চুরি, জোচ্চুরি, সমাজবিরোধী কার্যকলাপ করার পরেও আপনারা ভোট পেয়েছেন ১ কোটি ১৪ লক্ষ, কংগ্রেস ভোট পেয়েছে ১ কোটি ৮ লক্ষ, তফাৎটা কোথায় ৬ লক্ষ ভোটে। আমাদের ভোটটা বি. জে. পি.-র হাত ধরে আপনারা আমাদের ভোট কাটিয়েছেন, বি. জে. পি.-র ভোট ছিল ৫ লক্ষ, এবারে পেয়েছে ৩৫ লক্ষ। কোথায় পেল এই ৩৫ লক্ষ ভোট? কংগ্রেসের ২৫ লক্ষ আর আপনাদের ৫ লক্ষ। আমাদের যদি ২৫ লক্ষ যোগ হয় আমরা ১ কোটি ৩৩ লক্ষ ভোট পাই। আর আপনাদের যদি ৫ লক্ষ যোগ হয় তাহলে ১ কোটি ১৯ লক্ষ ভোট পান।

[6-20 — 6-30 P.M.]

আপনারা পেয়েছেন ২৪১টি আসন, আর আমরা পেয়েছি ৪৩টি আসন। কিন্তু বাংলার জনসাধারণের মেজরিটি ভোট আপনারা পাননি। সুতরাং আপনাদের মুখে এই কথা শোভা পায় না। আপনারা আসন দেখাচ্ছেন? এই আসন আপনাদের কারচুপি আসন। এখানে বালিগঞ্জের উপ-নির্বাচনে—ঐ বসে আছে রিগিং দেব—কি করেছেন? আমরা চেয়েছিলাম বালিগঞ্জের উপ-নির্বাচনে পুনরায় প্রতিটি বুথে ভোট হোক। কিন্তু আপনাদের সাহস হয়নি। আপনারা সেশানের বিরুদ্ধে ইমপিচ করতে চেয়েছিলেন। কিছুদিন আগে কয়েকটা কেন্দ্রে উপ-নির্বাচন হল। বালিগঞ্জে আমরা আগের নির্বাচনে সাড়ে পাঁচ হাজার ভোটে পরাজিত হয়েছিলাম, কিন্তু এবারে আমরা ২৯ হাজার ভোটে হারলাম। আমাদের মায়ারাণী পাল এখানে আছেন, তাকে এত করেও—এত পুলিশ লাগিয়ে, এত গুন্ডা লাগিয়ে, নরহত্যা করেও—আপনারা হারাতে পারেননি। বহরমপুরে আমরা ১৬ হাজারের জায়গায় ৮ হাজার ভোটে জিতে এসেছি। কারণ আপনারা কারচুপির সুযোগটা ওখানে পাননি, তাই এই অবস্থা হয়েছে। ওখানে কংগ্রেস জাগ্রত, ওখানে মানুষ জাগ্রত। আপনারা কাকে রিপ্রেজেন্ট করেন? ইউ আর এ মাইনরিটি গভর্নমেন্ট। আজকে এই কথা স্বীকার করার উপায় আছে আপনার। আজকে আপনারা বি. জে. পি.-র কথা বলছেন। আমি বলতে চাইছিলাম না, কিন্তু বলতে বাধ্য হচ্ছি। বি. জে. পি.-র পিছনে আপনাদের প্রচ্ছন্ন মদত আছে কিনা সেটা আমি জনতে চাই? আর বি. জে. পি.-র যে শক্তি বেড়েছে সেটা তো আপনাদেরই দৌলত। আপনারা অতীতে সাম্প্রদায়িকতা শক্তির সঙ্গে আঁতাত করেছিলেন, আর এখন বি. জে. পি.-কে কন্ট্রোল করতে পারছেন না। আপনারা নাকি অ-সাম্প্রদায়িক দল। শ্যামলবাবু নেই কেন আজকে এখানে। আপনাদের কার্যকালে বছরে দশ হাজার লোক চাকরি পেয়েছে। ১৫ বছরে আপনারা ১ লক্ষ ৮৪ হাজার লোককে অ্যাপয়েন্টমেন্ট দিয়েছেন। আপনারা বলেন, আপনারা অসাম্প্রদায়িক ও নিরপেক্ষ। কটা মুসলমান চাকরি পেয়েছে এই ১৫ বছরে? কটা শিডিউল কাস্ট, ট্রাইবস্ চাকরি পেয়েছে আপনাদের কার্যকালে? কিছুদিন আগে উত্তরবঙ্গ স্টেট ট্রান্সপোর্ট শ্যামলবাবু ১০৫ জনকে চাকরি দিয়েছেন, তার মধ্যে মাত্র একজন মুসলমান। আপনাদের কার্যকাল নারকেল ডাঙ্গায় ক্যারাম খেলতে গিয়ে রায়ট হয়েছে, মুর্শিদাবাদের কাটরা মসজিদে—সুদীপবাবু—জানেন সেখানে দু'হাজার মুসলমানকে আপনারা কেটে নদীতে ফেলে দিয়েছেন। কিন্তু তার তদন্ত পর্যন্ত হল না। দু' হাজার মুসলমানকে কেটে নদীতে ফেলে দেওয়া হল।

(নয়েজ)

*এখানে জয়েন্ট এন্ট্রান্স একজামিনেশন আছে। কটা মুসলমান ছেলে আপনার জয়েন্ট ট্রান্স পরীক্ষার মাধ্যমে ডাক্তারি বা ইঞ্জিনিয়ারিং-এর চান্স পেয়েছে? আজকে কি বেকার নেই লমানদের? আপনারা অসাম্প্রদায়িকতার কথা বলেন। আজকে নাসিরুদ্দিন সাহেব এখানে* বাংলার মুসলমানরা কেউ ওয়াক অফ বোর্ডের সাহায্য পাচ্ছে না। যত সব রিটায়ার্ড কদের আপনারা ওয়াক অফ বোর্ডে বসিয়েছেন। আপনারা এখানে বলতে চেষ্টা করলেন বং ময়দানেও বলেছেন যে আমাদের মমতার সভা নাকি আপনাদের এখানে লগ্নি করতে ধা দেবে। মমতা লগ্নি করতে বাধা দেবে না, উৎসাহিত করবে। আপনাদের এখানে কেউ গ্নি করবে না। আমার কাছে একটা বই আছে দি গভর্নমেন্ট অ্যান্ড পলিটিকস্ অফ ইন্ডিয়া, বলু. এইচ. মরিস জোনস্, এই বইটার ২২০ পৃষ্ঠায় বলছে—"When the CPI(M) d government in Kerala sought to attract industry to that state, it did ot find big business unwilling to listen. On the other hand, business iterests were not disposed to take seriously similar pleas from the PI(M) Ministers in West Bengal who were clearly encouraging conitions of disorder and terror most uncongenial to entrepreneurs." আজকে াপনাদের এখানে কোনও ইন্ডাস্ট্রি আসবে না। আপনারা যতক্ষণ এখানে টেরোর, যতক্ষণ খানে ডিসঅর্ডার, যতক্ষণ এখানে ল'লেসনেস ততক্ষণ এখানে কোনও ইন্ডাস্ট্রি আসবে না। রলে আপনাদের কাউন্টার পার্ট সরকার যখন ছিল তখন দেখলাম সেখানে ইন্ডাস্ট্রি আসতে। ন্তু আপনারা এখানে ১৫ বছর ক্ষমতায় আছেন, অথচ ইন্ডাস্ট্রিয়ালইস্টদের ডেকে ডেকে ড়াচ্ছেন) বছরে বছরে আপনারা দিল্লিতে যাচ্ছেন, সুইজারল্যান্ড যাচ্ছেন, লন্ডন যাচ্ছেন। ন্তু এক পয়সাও আনতে পারেননি। ফলতা এক্সপোর্ট প্রসেসিং জোন, আপনারা এতদিন াদে বলছেন দি লোকেশন ওয়াজ নট আইডিয়াল।

আপনি যতদিন মুখ্যমন্ত্রী থাকবেন, আপনার দল যতদিন এখানে থাকবে ততদিন এখানে মাজবিরোধীদের দাপট থাকবে। পুলিশের নির্লজ্জ এইরকম ট্রিগার হ্যাপিনেস থেকে এই নসিডেন্ট হয়েছে আর এই রকম টেনসড অ্যাটমোস্ফিয়ারের মধ্যে এখানে ইণ্ডাস্ট্রি হবে? াজকে যেখানে বেকার ছিল ১৬ লক্ষ সেখানে আপনার আমলে সেটা বেড়ে হয়েছে ৬০ ক্ষতে। আপনারা কোনো ব্যবস্থা নিয়েছেন? আপনি এখানে ইকনমিক গ্রোথ চাননা? অর্থমন্ত্রী হাশয় এখানে বসে আছেন, তিনি হুংকার দিয়েছেন, এখানে মার্কসবাদ প্রতিষ্ঠিত হবে। মস্কো-াশিয়াতে মার্কসবাদের মত্যু হলো, সোভিয়েত ইউনিয়ান ভেঙে টুকরো, টুকরো হয়ে গেল। র্বত্র ভ্রান্ত প্রতিপন্ন হচ্ছে। আপনি চীনের কথা বলছেন, আপনি এখানে লিবারাইজেশন অফ ইণ্ডাস্ট্রিয়াল পলিসির কথা বলেছেন, লিবারাইজেশন অফ ইকনমিকের কথা বলেছেন—আপনি এইসব অপ্রাসঙ্গিক কথা বলেছেন। জয়নাল আবেদিন যদি পি. ইউ. সি.র মিনিস্টার থাকে তাহলে সেখানে ৫ কোটি টাকা মুনাফা হয় আর জ্যোতিবাবু থাকলে ৫ কোটি চুরি হয়, লোকসান হয়। অর্থাৎ প্রপার পাবলিক আণ্ডারটেকিংসে নজরদারি নেই। আপনি বলতে পারবেন—কটা পাবলিক আণ্ডারটেকিংসে প্রফিটেবিলিটি আছে? একটাতেও আছে? আপনি উদাহরণ দেখাতে পারবেন? মাননীয় বিদ্যুৎমন্ত্রী এখানে ছিলেন, বক্রেশ্বর নিয়ে বড় বড় কথা বলেছেন, কিন্তু বক্রেশ্বরে কি হয়েছে? ১৫০ কোটি টাকা খরচ করে শুধুমাত্র বাড়িঘর করেছেন। আজকে কোথাও কিছু হচ্ছে না। লিখে নিন, বক্রেশ্বর হবে না, যেদিন বক্রেশ্বর হবে সেদিন আর বিধানসভাতে আসবো না। আপনারা বলেছেন বাড়িঘর করেছেন? ক্যাডারদের জন্য

বাড়িঘর করে দিয়েছেন। অফিসারদের জন্য বাড়িঘর করেছেন। আর এখানে বড় বড় কথা বলছেন। ধান্দাবাজির আর জায়গা পাননি। উনি বলেছেন আমরা না কি উস্কানি দিয়েছি। আর আপনারা দেননি। কংগ্রেস তো চাইছে যে, এখানে উন্নতি হোক। ইকনমিক অফেন্স তো ক্রিমিনাল অফেন্স—একজনও সাজা পেয়েছে, এটা দেখাতে পারবেন? কারণ এতে যারা জড়িত—তারা সবাই সি. পি. এম.। ৩৩৯টা পঞ্চায়েত সমিতিতে আজকে পর্যন্ত অডিট হল না। ১৬টা জেলা পরিষদে অডিট হল না। কেন হল না? পাবলিক অ্যাকাউন্টস কমিটিতে আমরা এই সম্পর্কে রিপোর্টও দিয়েছি কিন্তু—কি ব্যবস্থা নিয়েছেন? এই রাজ্যে ইকনমিক ডেভেলপমেন্ট নেই। এর জবাব অর্থমন্ত্রী মহাশয় দেবেন কোন শর্তে, কিভাবে পিয়ারলেসের কাছ থেকে ধার নিয়েছেন? কো-অপারেটিভ ব্যাংক থেকে টাকা নিয়েছেন, স্টেট ব্যাংক থেকে টাকা নিয়েছেন—কিন্তু এইসব নিয়েও কতটা কি উন্নতি করতে পেরেছেন তার জবাব এখানে কি দিতে পারবেন? চারিদিকে আজকে স্ক্যাণ্ডাল। চুরি হচ্ছে অবাধে। সরকারি কোষাগারের টাকা আমাদেরই টাকা, জনগণের টাকা, আমাদেরকে ট্যাক্স দিতে হয়। বিভিন্ন রকম ট্যাক্স দিতে হয়। এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স দিতে হয়, ইনকাম ট্যাক্স দিতে হয়, ওয়েলথ ট্যাক্স দিতে হয়, কম্পালসারি ডিপোজিট করতে হয়। আপনি জানাবেন কি, আপনারা মন্ত্রীরা কতটা ট্যাক্স দিচ্ছেন? কতটা এগ্রিগালচারালে ট্যাক্স দিচ্ছে? কতটা ওয়েলথ ট্যাক্স দিচ্ছে? কত টাকা ইনকাম ট্যাক্স দিচ্ছেন? আজকে একটা কমিশন করুন এবং কমিশন করে দুর্নীতি তদন্ত হোক দুর্নীতি যদি প্রমাণিত হয় তাহলে সৌগতবাবু যে চ্যালেঞ্জ ছুঁড়ে দিয়েছেন তা মেনে নিতে রাজি আছেন? বিধানসভাতে আপনার চ্যালেঞ্জ নেবার ক্ষমতা নেই। বুদ্ধদেববাবু আপনি বলেছেন যে, জামাটা আপনি কেন বদলাবেন না?

পূরবী মুখার্জি বয়স্কা মহিলা তাঁর শাড়ি কেড়ে নিয়েছিলেন। আর আভা মাইতির জামা কেড়ে নিয়েছিলেন। তাই আমার জামা-কাপড় আপনারা টানতে পারেন। **(একটি কণ্ঠ ঃ কোন সময়?)** ওই জ্যোতি বসুর সময়ে হয়েছিল। আমার জামা-কাপড় আপনারা টানতে পারেন এখন নেই সুমন্ত হীরা গুণ্ডা। ওইখানে আরও এক গুণ্ডা বসে আছে। আমাকে এখানে পদদলিত করেছিলেন। তার বিচার পাই নি, তাই আমি আজকে তৈরি হয়ে এসেছি, যদি মারতে আসেন, আমি মেরে দেবো। তাই আমি তৈরি হয়ে এসেছিলাম। সেইজন্য জামা পাল্টিয়ে এসেছি। **(গোলমাল।)** আমাকে মারার ভয় দেখাচ্ছেন, কি পেয়েছেন আপনারা। আমি আজকে মুখ্যমন্ত্রীকে বলতে চাই, আপনি হরিহরপাড়ার ব্যাপারে কমিশনের টার্মস অফ রেফারেন্স দেন নি। হরিহরপাড়ায় কমপেনসেসান দেন নি। সর্বোপরি আপনি কিছুই করেন নি। আপনি অ্যাডমিনিস্ট্রেটিভ রিফার্স কমিশন করেছিলেন, আপনি এডুকেশন কমিশন বসিয়েছিলেন, আপনি একটি সুপারিশও কার্যকর করেন নি। আপনি যতদিন না করবেন, আজকে সৌগত যেকথা বলেছে, বাইরে মমতা সেকথা বলেছে, প্রদেশ কংগ্রেস প্রেসিডেন্ট সোমেন যেকথা বলেছে আমরা আপনাদের বিরুদ্ধে সংগ্রাম করেছি, করবই, আন্দোলন করবোই। **(শ্রী প্রবীর সেনগুপ্তকে উদ্দেশ্য করে)** আর পাখি-টাখি টিকবে না। তুমি তো সামনের দরজা দিয়ে আসনি, পিছনের দরজা দিয়ে এসেছো, কত ভোট পেয়েছো, ভোট তো পাও নি। আজকে আমি বলি যে মৃত্যুঘণ্টা ব্রিগেডের মাঠে বেজেছে, সেই মৃত্যুঘণ্টা তস্কর, লুঠেরার বিরুদ্ধে বেজেছে। পশ্চিমবঙ্গে এই ঘণ্টা চিরস্থায়ি হবে এই প্রতিজ্ঞা করে, আমার প্রস্তাব গ্রহণের জন্য আমি সবাইকে অনুরোধ করছি।

The motion of Dr. Zaninal Abedin that "This House expresses its

want of confidence in the Council of Ministers" was then put to vote and a division was taken with the following results—

**NOES**

Abdul Haque, Shri
Abdul Quiyom Molla, Shri
Abdur Razzak Molla, Shri
Abu Ayes Mondal, Shri,
Abul Basar, Shri,
Acharya, Shri, Maniklal
Acharya, Shri, Prabhat
Adak, Shri, Kashinath
Adak, Shri Nitai Charan
Anisur Rahman, Shri
Bagdi, Shri Bijoy
Bagdi, Shri Lakhan
Bagdi, Shri Natabar
Bal, Shri Saktiprasad
Bandyopadhyay, Shri Debabrata
Basu, Shri Bimal Kanti
Basu, Shri Jyoti
Basu, Shri Nihar Kumar
Bose, Shri Shyamaprasad
Basu, Shri Subhas
Baora, Shri Samar
Barman, Shri Jogesh Chandra
Bauri, Shri Madan
Bera, Shrimati Chhaya
Bhattacharyya, Shri Ashoke
Bhattacharjee, Shri Buddhadeb
Bhakat, Shri Buddhadeb
Biswas, Shri Binay Kumar
Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Kali Prasad
Biswas, Shri Kamalakshi
Bouri, Shri Angad
Bouri, Shri Haradhan
Chakraborty, Shri Deb Narayan

Chakraborty, Shrimati Kumkum
Chakraborty, Shri Shyamal
Chakraborty, Shrimati Tania
Chakraborty, Shri Umapati
Chanda, Dr. Dipak
Chatterjee, Shri Dhirendra Nath
Chatterjee, Shrimati Nirupama
Chattopadhyay, Shrimati Sandhya
Chattopadhyay, Shri Santasri
Chatterjee, Shrimati Santi
Chatterjee, Shri Tarun
Choudhury, Shri Bansa Gopal
Choudhury, Shri Benoy Krishna
Choudhury, Shri Bikash
Choudhury, Shri Biswanath
Choudhury, Shri Subhendu
Choudhury, Shri Subodh
Dal, Shrimati Nandarani
Das, Shri Ananda Gopal
Das, Shri Benode
Das, Shri Bidyut Kumar
Das, Shri Debesh
Das, Shri Jagadish Chandra
Das, Shri Nirmal
Das, Shri Paresh Nath
Das, Shri S. R.
Das, Shri Trilochan
Dasgupta, Shrimatii Arati
Dasgupta, Shri Asim Kumar
Das Mahapatra, Shri Kamakshyanandan
Deb, Shri Goutam
Deb, Shri Ralin
Dey, Shri Lakshmi Kanta
Dey, Shri Narendra Nath
De, Shri Partha
Dhar, Shri Padmanidhi
Doloi, Shri Siba Prasad
Duley, Shri Krishnaprasad

Dutta, Dr. Gouri Pada
Ganguly, Shri Bidyut
Ganguly, Shri Santi Ranjan
Ghatak, Shri Santi Ranjan
Ghosh, Shri Biren
Ghosh, Shrimati Chhaya
Ghosh, Shri Kamakhya Charan
Ghosh, Shri Malin
Ghosh, Shri Rabindra
Ghosh, Shri Sunil Kumar
Ghosh, Shri Susanta
Goswami, Shri Kshiti
Goswami, Shri Subhas
Hurt, D'costa Smt. Gillian Rosemary (nominated)
Hazra, Shri Haran
Hazra, Shri Sachindra Nath
Hazra, Shri Samar
Hazra, Shri Sundar
Halder, Shri Krishna Chandra
Halder, Shri Krishnadhan
Hore, Shri Tapan
Id. Mohammed, Shri
Idrish Mondal, Shri
Jahangir Karim, Shri Sk.
Jamadar, Shri Badal
Jana, Shri Manindra Nath
Kalimuddin Shams, Shri
Kar, Shrimati Anju
Kar, Shri Nani
Kişku, Shri Lakshi Ram
Koley, Shri Barindra Nath
Konar, Shrimati Maharani
Mahato, Shri Satya Ranjan
Maity, Shri Hrishikesh
Majhi, Shri Bhandu
Maji, Shri Pannalal
Majhi, Shri Raicharan
Maji, Shri Surendra Nath

Malick, Shri Shiba Prasad
Mondal, Shri Bhadreswar
Mondal, Shri Bhakti Bhusan
Mondal, Shri Biswanath
Mondal, Shri Dhiren
Mondal, Shri Ganesh Chandra
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Prabhanjan Kumar
Mondal, Shri Rabindra Nath
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Manik Chandra
Mondal, Shri Sailendranath
Mondal, Shri Shashanka Sekhar
Manna, Shri Janmenjoy
Mazumder, Shri Dilip Kumar
Md. Ansaruddin, Shri
Md. Nizamuddin, Shri
Mirquasim Mondal, Shri
Misra, Shri Surya Kanta
Mistry, Shri Bimal
Mitra, Shri Biswanath
Moitra, Shri Birendra Kumar
Mostafa, Bin Quasem, Shri
Mukherjee, Shri Anil
Mukhopadhyay, Dr. Ambarish
Mukherjee, Shri Dipak
Mukherjee, Shrimati Mamata
Mukherjee, Shri Narayan
Mukherjee, Shri Nirmal
Murmu, Shri Maheswar
Murmu, Shri Sarkar
Nanda, Shri Brahmamoy
Naskar, Shri Subhas
Nath, Shri Madanmohan
Nath, Shri Monoranjan
Nazmul Haque, Shri
Neogy, Shri Brajo Gopal
Paik, Shri Sunirmal
Pakhira, Shri Ratan Chandra

Pathak, Shri Patit Paban
Patra, Shri Amiya
Phodikar, Shri Probhas Chandra
Pradhan, Shri Prasanta
Pramanik, Shri Abinash
Putatunda, Shrimati Anuradha
Ray, Shri Achintya Krishna
Roy, Shri Bonomali
Ray, Shri Dwijendra Nath
Ray, Shri Jatindra Nath
Ray, Shri Matish
Roy, Shri Mrinal Kanti
Roy, Shri Narmada
Ray, Shri Subhas Chandra
Ray, Shri Tapan
Roychowdhury, Shri Goutam
Saha, Shri Kripa Sindhu
Sanyal, Shri Kamalendu
Saren, Shri Subhas
Sarkar, Shri Nayan
Sarkar, Shri Sisir Kumar (Murshidabad)
Sarkar, Shri Sisir
Sahis, Shrimati Bilasibala
Sen, Shri Dhiren
Sen, Dr. Shankar Kumar
Sengupta (Bose), Shrimati Kamal
Sen Gupta, Shri Prabir
Seth, Shri Lakshman Chandra
Shaw, Shri Pravin Kumar
Shaikh Khabiruddin Ahmed, Shri
Shish Mohammad, Shri
Singh, Shri Lagan Deo
Sinha, Shri Prabodh Chandra
Sinha, Shri Nirmal
Sur, Shri Prasanta Kumar
Syed Nawab Zane Meerza, Shri
Talukdar, Shri Pralay
Tirkey, Shri Monohar

Toppo, Shri Salib
Touob Ali, Shri
Unus Sarkar, Shri

**AYES**

Abedin, Dr. Zainal
Abdul Mannan, Shri
Abu Hena, Shri
Abdus Salam Munshi, Shri
Adhikari, Dr. Tarun
Banerjee, Shri Ambica
Banerjee, Shri Prabir
Bandyopadhayay, Shri Sudip
Bapuli, Shri Satya Ranjan
Basu, Dr. Hoimi
Bhowmik, Shri Manik
Chattopadhyay, Shri Shobhan Deb
Das, Shri Sailaja Kumar
Gyan Singh Sohanpal, Shri
Haji Sajjad Hossain, Shri
Khaitan, Shri Rajesh
Lahiri, Shri Jatu
Maity, Shri Mukul Bikash
Md. Abul Karim Choudhary, Shri
Mitra, Shri Somendra Nath
Motahar Hossain, Dr.
Nasiruddin Khan, Shri
Nurul Islam Chowdhury, Shri
Pande, Shri Sadhan
Paul, Smt. Maya Rani
Roy, Shri Sougata
Seth, Shri Bhupendra Nath
Sinha, Shri Atish Chandra

**Abst :**

Sarkar, Shri Deba Prasad.

The Ayes being 28 and the Noes 189 the motion was lost.

## Adjournment

The House was then adjourned at 6-35 p.m. till 11 a.m. on Friday, the 4th December, 1992. At the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 4th December, 1992 at 11-00 A.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 12 Ministers, Ministers of State and 144 Members.

[11-00 — 11-10 A.M.]

### Starred Questions
### (to which oral Answers were given)

#### অযোধ্যা পাহাড়ে পর্যটন কেন্দ্রের সম্প্রসারণ

*৩০। (অনুমোদিত প্রশ্ন নং *১৫) শ্রী নটবর বাগদি ঃ পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক উত্তর দেবেন কি—

(ক) পুরুলিয়া জেলার অযোধ্যা পাহাড়ের উপর পর্যটন কেন্দ্রটি সম্প্রসারণের কোনও প্রকল্প নেওয়া হয়েছে কি না ; এবং

(খ) হয়ে থাকলে, কি কি ; এবং

(গ) পুরুলিয়া জেলার পাঞ্চেৎ বাঁধের সন্নিকটে পাহাড়ে পর্যটন কেন্দ্র করার কোনও পরিকল্পনা আছে কি না?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ**

(ক) হ্যাঁ, নেওয়া হয়েছে।

(খ) কেন্দ্রীয় সাহায্যে ৮টি কটেজ নির্মাণের প্রকল্প রূপায়িত হচ্ছে। এবং মধ্যে ৫টি নির্মিত হয়ে গিয়েছে। তার মধ্যে— ২টি চালুও করা হয়েছে। বাকি ৩টি নির্মাণের কাজ আরম্ভ করা হয়েছে।

(গ) না, এরূপ কোনও পরিকল্পনা নেই।

**শ্রী ভন্দু মাঝি ঃ** এই প্রকল্পটি কবে নাগাদ শেষ করা যাবে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এটা প্রায় শেষ হয়ে গেছে, অল্প দিনের মধ্যে হয়ে যাবে।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, সম্প্রসারণের কাজ শেষ হয়ে গেলে এক সঙ্গে কতজন পর্যটকের থাকার ব্যবস্থা হবে?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** আমাদের ওখানে ডর্মিটারি অ্যাকোমডেশন আছে ৫০টি আর দুই শয্যা বিশিষ্ট দুটি কটেজ চালু আছে। আরও তিনটি চালু হচ্ছে। তার মানে হচ্ছে ৬০ জন।

**শ্রীমতী সন্ধ্যা চ্যাটার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ঐ অযোধ্যা পাহাড়ের উপর যে সরকারি পর্যটন কেন্দ্র আছে, সেটায় এখন কি রকম অ্যাভারেজ যাত্রী যায় এবং কি রকম আর্থিক লাভ হয়?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** এটা মূলত এখনও পর্যন্ত শীতকালীন। ঐ অঞ্চলে গ্রীষ্ম কাল এবং বর্ষার প্রথম দিকে সাধরাণভাবে ভাল লোক যায় না, আনুমানিক ৫০ ভাগ অ্যাকোমডেশন খালি থাকে। গড়পড়তা সারা বছরে এটা পূরণ হয়।

**শ্রীমতী সন্ধ্যা চ্যাটার্জি :** আমার প্রশ্ন ছিল এখানে লাভ হয় কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** না, এখানে লাভ হয়না।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** অযোধ্যা পাহাড়ের উপর পর্যটন কেন্দ্রে আপনি লাভের মুখ দেখছেন না, আবার কোন কোন পর্যটন কেন্দ্রে লাভের মুখ দেখছেন। এটা কি সত্যি, রাজ্য সরকার কিছু কিছু পর্যটনকেন্দ্র সরকারি উদ্যোগ ছাড়াও বেসরকারি উদ্যোগে যৌথ উদ্যোগে পরিকল্পনা করার কথা ভাবছেন কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** না, যেগুলি চলছে সেগুলি রাজ্য সরকারের পর্যটন নিগম সেগুলি পরিচালনা করছেন। তার কোনওটিকেই বেসরকারি পরিচালনায় বিস্তৃত করার পরিকল্পনা নেই। তবে নতুন যেগুলি হচ্ছে পর্যটন নিগম জয়েন্ট সেক্টর কোম্পানি তৈরি করেছে। সেই জয়েন্ট সেক্টরের মাধ্যমে পরিচালনা হবে।

**শ্রী ধীরেন্দ্রনাথ সেন :** মাননীয় মন্ত্রী মহাশয় বোধ হয় জানেন, অযোধ্যা পাহাড়ের উপর পর্যটন কেন্দ্রে যাতায়াতের খুবই অসুবিধা। আমার প্রশ্ন, যাতায়াতের সুবিধার জন্য যানবাহনের ব্যবস্থা করার কথা চিন্তা-ভাবনা করছেন কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** যাতায়াতের ব্যবস্থার নিশ্চয়ই কিছুটা উন্নতি হয়েছে এবং করাও হবে। যেটা সমস্যা ছিল রাস্তা সেই রাস্তা নির্মাণ হয়ে গেছে এবং আমার বিশ্বাস আমরা একটা পুরুলিয়া শহর থেকে নিয়মিত অযোধ্যা পাহাড়ে যোগাযোগ এবং যাতায়াতের ব্যবস্থা করতে পারব।

**শ্রী মনোহর তিরকি :** মাননীয় মন্ত্রী মহাশয় বলছেন অযোধ্যা পাহাড়ে পর্যটনকেন্দ্রের সম্প্রসারণের ব্যবস্থা হচ্ছে। এইরকম অনুরূপভাবে প্রাকৃতিক সৌন্দর্যে ভরপুর ডুয়ারস অঞ্চলে বক্সাদুয়ার, জয়ন্তী এইসব অঞ্চলে পর্যটন কেন্দ্র বাড়ানোর কোনও পরিকল্পনা করেছেন কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** আমাদের বিবেচনাধীন আছে বক্সাদুয়ারে কিছু করা এবং ইতিমধ্যে কিছুটা সম্ভাবনার সৃষ্টি করতে পেরেছি। ঠিক ঐ জায়গায় ফরেস্ট ল্যান্ডের জন্য জমি পাওয়ার ক্ষেত্রে অসুবিধা আছে। নিকটস্থ চা-বাগান ঘিরে কিছু করা যায় কিনা সেটা দেখা হচ্ছে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** আপনি বললেন, কর্পোরেশনের মাধ্যমে একটা কোম্পানি তৈরি হয়েছে। জয়েন্ট সেক্টরের মাধ্যমে বিভিন্ন পর্যটন কেন্দ্র গড়ে তোলার ইচ্ছা আছে। আমি জানতে চাইছি, যৌথ প্রকল্পে কোথায় কোথায় এই ধরনের পর্যটনকেন্দ্র গড়ে তোলা হবে?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** ইতিমধ্যে যেটা ঠিক হয়েছে হলদিয়াতে এই আর্থিক বছরের মধ্যে শুরু করব। এ ছাড়া আরও ২-১টি বিবেচনায় আছে এখনও, চূড়ান্ত কোনও সিদ্ধান্ত হয়নি।

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, পশ্চিমবাংলার এত জনপ্রিয় পর্যটন কেন্দ্র দিঘায় সম্প্রতি ঝড়ে জল ঢুকে কিছু অংশ ভাসিয়ে নিয়ে গিয়েছিল। এটাকে রক্ষা করার জন্য এবং যাতে জল আর না ঢোকে তারজন্য কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** এ বিষয়ে নানা সমীক্ষা এবং গবেষণা হচ্ছে এবং ভারত সরকারের তৎসংশ্লিষ্ট বিভিন্ন যে বিশেষ সংস্থা বা ব্যক্তিরা আছেন তাদের পরামর্শ নেওয়া হচ্ছে এবং এ বিষয়ে রাজ্য সরকার কিছুটা উদ্যোগ নিয়েছেন। তবে এখনই বলার মতোন নির্দিষ্ট ভাবে অবস্থা আসেনি।

**শ্রী প্রভঞ্জন মন্ডল :** পর্যটন শিল্পের বিস্তার লাভ করছে। আমার মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জিজ্ঞাসা কয়েকদিন আগে কাগজে দেখেছি, পর্যটন শিল্পের বিস্তারের জন্য গঙ্গোৎসব বিশাল পরিকল্পনা নেওয়া হচ্ছে। তিনি এটা গ্রহণ করেছেন কিনা এবং এ বিষয়ে কোথায় কিভাবে হচ্ছে মাননীয় মন্ত্রী মহাশয় তা জানাবেন কি না?

[11-10 — 11-20 A.M.]

**শ্রী সুভাষ চক্রবর্তী :** আমাদের সাগর দ্বীপে পৌষ সংক্রান্তির পরবর্তী সময়ে গঙ্গাসাগর মেলা প্রতি বছর [illegible]। এ বছর জানুয়ারি মাসের ১৩/১৪ তারিখ হবে। প্রতি বছরই ঐ মেলার সময় রাজ্য সরকার যথেষ্ট সতর্কতা অবলম্বন করে থাকেন। ভারতবর্ষের বিভিন্ন প্রান্ত থেকে ওখানে ৪-৫ লক্ষ মানুষ আসেন। তাদের থাকার, পানীয় জলের এবং অন্যান্য [illegible] বেক্ষণের ব্যবস্থা করা হয়। দক্ষিণ ২৪-পরগনার সুন্দরবন এবং সাগর দ্বীপ পর্যটকদের কাছে খুবই আকর্ষণীয় স্থান। সে কারণে পর্যটন বিভাগ ঠিক করেছে ওখানকার সামাজিক এবং আর্থিক কর্ম-কান্ডগুলিকে বর্তমান ইনফ্রাস্ট্রাকচারের মধ্যেই হাই-লাইট করতে সংগঠিত উদ্যোগ গ্রহণ করা হচ্ছে। সে অনুযায়ী গঙ্গা পথে বেশ কিছু কার্যক্রম নেওয়া হয়েছে। ডিসেম্বরের ২৪ তারিখ থেকে ১লা জানুয়ারি পর্যন্ত ডায়মন্ড হারবারে এবং ৪ঠা জানুয়ারি থেকে ১০ই জানুয়ারি পর্যন্ত গঙ্গা সাগরে বিভিন্ন কর্মসূচি স্থির হয়েছে। কলকাতায় জানুয়ারি মাসের ২ এবং ৩ তারিখ কিছু কর্মসূচি অনুষ্ঠিত হবে। অর্থাৎ মেলার কার্যক্রমকে প্রসারিত করা হচ্ছে। বিশেষ আকর্ষণ হিসাবে গঙ্গা বক্ষে একটা ভাসমান মঞ্চ তৈরির কাজ চলছে। সেটা সম্ভবত বিশ্বে প্রথম এবং অভিনব জিনিস হবে। সেই মঞ্চে শিল্পীরা বিভিন্ন অনুষ্ঠান অনুষ্ঠিত করবেন, দর্শকরা তীরে বসে অনুষ্ঠান দেখবেন। সাগর দ্বীপ এবং ডায়মন্ড হারবারে পশ্চিমবাংলার খাদ্য সামগ্রীর—ফুড ফিয়েস্টা হবে। মেলা প্রাঙ্গনে ক্রাফট ভিলেজ হবে, সেখানে, পশ্চিমবাংলার

নানা রকম হ্যান্ডিক্রাফট প্রদর্শনের ব্যবস্থা হবে। এছাড়া একটা বড় সেমিনার অনুষ্ঠিত হবে। সুন্দরবনের এবং দক্ষিণ ২৪ পরগনার সামগ্রিক অর্থনীতির বিভিন্ন গুরুত্বপূর্ণ বিষয়ে, বিশেষ করে ঐ অঞ্চলের যে নদী ভাঙ্গনের ফলে ক্ষতি এবং বিপদজনক অবস্থার সৃষ্টি হচ্ছে সে সব বিষয়গুলিকে সামনে রেখে কয়েকটা জাতীয় স্তরের আলোচনা সংগঠিত করার পরিকল্পনা এই গঙ্গা উৎসবের মধ্যে আছে।

**পুরুলিয়া জেলার বন্যার ফলে ক্ষতিগ্রস্ত কালভার্ট সেতু**

*৩১। (অনুমোদিত প্রশ্ন নং *১১৩) **শ্রী দেবপ্রসাদ সরকার :** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার সাম্প্রতিক বন্যায় ক্ষতিগ্রস্ত (১) কালভার্ট ও সেতুর সংখ্যা ও (২) ঐ জেলায় অবস্থিত জাতীয় সড়কের ক্ষতির পরিমাণ কত ; এবং

(খ) উল্লিখিত কালভার্ট, সেতু এবং জাতীয় সড়ক পুনর্গঠনের কাজ সর্বশেষ রিপোর্ট অনুযায়ী কতদূর অগ্রগতি ঘটেছে?

**শ্রী মতীশ রায় :**

(ক) রাজ্য সড়কে (১) ৫টি কালভার্ট ও ৩টি সেতু ক্ষতিগ্রস্ত হয়েছে। (২) জাতীয় সড়কে ক্ষতির নিরুপিত পরিমাণ ৫৩ লক্ষ টাকা।

(খ) সাময়িক মেরামতির কাজ শেষ হয়েছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয়, কালভার্ট এবং জাতীয় সড়কের যে ক্ষতি হয়েছে তা সম্পূর্ণভাবে পুনর্গঠন করার জন্য আপনার দপ্তর কত টাকা চেয়েছে এবং আজ পর্যন্ত কত টাকা পেয়েছে?

**শ্রী মতীশ রায় :** রাজ্য সড়কের ক্ষতির পরিমাণ যেটা ধার্য হয়েছিল সাময়িকভাবে তা হচ্ছে ৪০ লক্ষ টাকা। রাজ্য সরকার ইতিমধ্যেই আমাদের ২০ লক্ষ টাকা দিয়েছেন। আর বাকি টাকা আমরা আশা করছি যে পেয়ে যাব। জাতীয় সড়কের ক্ষতির পরিমাণ আমি আপনাকে ইতিমধ্যে বলেছি ৫৩ লক্ষ টাকা। কিন্তু কেন্দ্রীয় সরকার এক পয়সাও এখনও দেন নি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি এই যে ক্ষতিগ্রস্ত কালভার্ট, সেতু এবং সড়ক এগুলি কতদিনের মধ্যে পুনর্গঠন করা যাবে বন্যার পরে দু মাস অতিক্রান্ত হয়ে গেল, সে সম্বন্ধে হাউসকে একটু অবহিত করবেন কি?

**শ্রী মতীশ রায় :** মেরামতের কাজ চলছে। আমরা রাজ্য সরকারের কাছ থেকে বাকি টাকা পেলেই আমাদের উপর যে দায়িত্ব আছে সে কাজটা সময় সীমার মধ্যে সম্পূর্ণ করতে পারব। কিন্তু কেন্দ্রীয় সরকার টাকাটা নিয়ে প্রশ্ন হচ্ছে, যদি তারা টাকাটা নাও দেন তাহলেও কাজ করার মানসিক ইচ্ছা আমাদের আছে এবং তা করবার জন্য প্রচেষ্টা চালাচ্ছি। তবে

কতদিনের মধ্যে হবে না হবে নোটিশ দিলে বলতে পারব।

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি— প্রাকৃতিক দুর্যোগের জন্য বিভিন্ন জাতীয় সড়কের যে ক্ষয়ক্ষতি হয়েছে সে খবর কেন্দ্রীয় সরকারকে জানিয়েছেন কিনা এবং কেন্দ্রীয় সরকার তার ভিত্তিতে কোনও পর্যবেক্ষক দল পাঠাবেন কিনা?

**শ্রী মতীশ রায় :** কেন্দ্রীয় সরকারকে জানিয়েছি, রাজ্য স্তরে কেন্দ্রীয় সরকারের যে জন-প্রতিনিধি আছে তাকে সেই জায়গায় যাবার জন্য অনুরোধ জানিয়েছি।

**শ্রী অমিয় পাত্র :** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি যে, পুরুলিয়ার এই সাম্প্রতিক বন্যাতে রেল লাইনের যে ক্ষতি হয়েছে এর ফলে পুরুলিয়ার পরে আদ্রা, চক্রধরপুর এই সব জায়গায় রেল চলাচল করছে না সেই ব্যাপারে রাজ্য সরকারের তরফ থেকে রেল দপ্তরের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে কিনা, হয়ে থাকলে কতদূর অগ্রগতি হয়েছে?

**শ্রী মতীশ রায় :** এটা যদিও আমার দপ্তরের মধ্যে পড়ে না, তাহলেও আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে এ ব্যাপারে রেল কর্তৃপক্ষকে জানিয়েছি।

**শ্রী ভন্দু মাঝি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—পুরুলিয়ার সাম্প্রতিক বন্যায় ৩টি সেতুর ক্ষতির কথা বলা হয়েছে, কোন কোন সেতু এবং সেগুলি মেরামত করতে কত টাকা লাগবে?

**শ্রী মতীশ রায় :** কত টাকার প্রয়োজন এই মুহূর্তে তা বলা যাবে না, তবে কোন কোন সেতু আমাদের পূর্ত দপ্তর চিহ্নিত করেছেন সেগুলি বলছি। মানবাজার—পুঞ্চা বেগুনদা-ঝালদা, ঝালদা-বাঘমুন্ডি, বেগুনদা-আপসা, ৭, ৮, ১০ ৪টি সেতু ক্ষতিগ্রস্ত হয়েছে, মানবাজার-ঝালদা এবং ৩২ নম্বর জাতীয় সড়কে কংসাবতী নদীর দুটি বাঁধ ক্ষতিগ্রস্ত হয়েছে।

[11-20 — 11-30 A.M.]

**শ্রী প্রভঞ্জন মন্ডল :** বন্যা হয়েছে, ক্ষতিগ্রস্ত হয়েছে রাস্তা এবং সেইসব রাস্তা মেরামতের ব্যবস্থা হচ্ছে। প্রশ্ন হচ্ছে, হোয়াট ইজ দি এস্টিমেটেড অ্যামাউন্ট? হোয়েদার দি এস্টিমেট ইজ প্লেসড উইথ দি গভর্নমেন্ট?

**শ্রী মতীশ রায় :** মাননীয় সদস্য যদি শুনে থাকেন, আমি বলেছি, পুরো এস্টিমেট এখনও পাওয়া যায়নি। পেলে সেটা আমরা রাজ্য সরকারকে জানিয়ে দেব। সাময়িক এস্টিমেট যা হয়েছে সেটা হচ্ছে ৪০ লক্ষ টাকা এবং তারমধ্যে ইতিমধ্যে ২০ লক্ষ টাকা পেয়েছি।

## Public Distribution System

***32.** (Admitted Question No. *191) **Shri Saugata Roy : Will the** Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state—

(a) if it is a fact that there had been a breakdown in the Public Distribution System in some areas of West Bengal during the past six months :

(b) if so—

(i) the areas where the crisis had become acute ;

(ii) the reasons thereof ; and

(iii) the steps taken/proposed ?

(iii) the steps taken/proposed ?

**Shri Narendra Nath Dey :**

(a) There have been disruptions in supply of rationed commodities in some areas of the State since July, 1992.

(b) (i) Disruptions affected the Statutory Rationing areas of south and Central Calcutta and Howrah as also the Modified Rationing areas of Howrah and sourth 24-Parganas. In the month of August, disruptions also affected the districts of Cooch Behar, Jalpaiguri, North and South Dinajpur, Burdwan and North 24 Parganas.

(ii) Supply of foodgrains in south and central Calcutta and Howrah S.R. areas become creatic mainly on account of non-availability of wheat and sugar stocks in the FCI depots. As on 3.11.92, the total amount of money for rice and wheat deposited with the FCI by the State Govt. in Calcutta and Howrah S.B. areas for which no deliveries have been made stood at Rs. 6.11 crores. Further more money deposited during the last two weeks of July by the appointed Retailers of those areas was refunded by the FCI because of the inability of the FCI to supply foodgrains owing to agitations by the FCI employees during this period. Major snags in the Railway sidings inside the Calcutta Port area as also the feeder lines which feed JJP Complex of FCI also led to non-arrival of foodgrains at JJP intermittently for considerable lengths of time.

In the districrts, on account of FCI's economy measures like abolition of posts of District Level Officers, severe cutailment in payment of wages and over time etc., the FCI Management have been taking certain unilateral decisions from time to time

resulting in frequent disruptions in ration supplies, specially in the districts of Cooch Behar, Jalpaiguri, North and South Dinajpur, Burdwan, Howrah, North 24 Parganas and South 24 Parganas district. Alipurduar and Jalpaiguri godowns are not also fuctioning normally. A lot of presure of extra workload has been built up at New Jalpaiguri Complex of FCI, which failed to cater to the total requirements of all these areas of the districts after meeting requirements of Defence, Tea Gardens, Bhutan and Sikkim. In the Mongalbari FSD of FCI, distribution has been disrupted because of exorbitant demand of extra amount per truck by the FCI employees working there. Closure of the Howrah Railway siding by the Railways has also aggravated the problems of the A.R.s and M.R. dealers of Howrah district.

(iiii) The situation is monitered almost on a daily basis. The Dankuni godowns of the FCI has since been made operational and the A.R. and M.R. dealers of Howrah have been directed to lift stocks of foodgrains and sugar from Dankuni. Absence of adequate stocks at Dunkuni to cater to the needs of the districts of Howrah and Hooghly continues to be a recurring snag. To meet the shortfall or wheat in South and Central Calcutta areas, the State Govt. has arranged road movement of wheat stocks form Kalyani by its Handling and Transport Contracts to meet the needs of South and Central Calcutta. Sugar stocks in JJP have again been deploted and, unless fresh stocks arrive, sugar scarcity may occur in the coming week. Arrival of stocks of imported wheat at Calcutta and Haldia Ports, indicated by the FCI, is expected to noralise the wheat situation from the coming week onwards

**শ্রী সৌগত রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় একটা বিরাট লম্বা উত্তর দিয়েছেন। কিন্তু মন্ত্রী মহাশয়ের জবাব থেকে বিষয়টা যে উদ্বেগের বা বিষয়টা অত্যন্ত গুরুত্বপূর্ণ কোনওটাই বার হয়ে এল না। কলকাতা শহর এবং হাওড়ায় গত তিন মাস যাবত কোথাও চাল গম নেই, রেশন ব্যবস্থা পুরোপুরি ভেঙ্গে পড়েছে। চিনি ৩-৪ সপ্তাহ বাদে বাদে পাওয়া যাচ্ছে, চাল পাওয়া যাচ্ছে না এই অবস্থায় মাননীয় মন্ত্রী বিগত মন্ত্রী শ্রী নির্মলবাবুর মতো রেলের উপর দোষ চাপাচ্ছেন, এফ সি আই-এর উপর দোষ চাপাচ্ছেন বি এস এফ-এর উপর দোষ চাপাচ্ছেন যে স্মাগলিং হচ্ছে। ৮টি জেলায় রেশন ব্যবস্থা একেবারে নেই। আগে রেশন ব্যবস্থা একটু খারাপ হলে আন্দোলন করেছিলেন, বাস ট্রাম, পড়িয়েছেন, প্রফুল্লবাবুর সময় বিরাট আন্দোলন করেছিলেন। আমি মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জিজ্ঞাসা করতে চাই, এই যে রেশন ব্যবস্থা পুরো ডিসরাপশন হয়েছে এটা কি এফ সি আই থেকে রাজ্য সরকার পুরো রেশন

ব্যবস্থা নিজের দায়িত্বে নিয়েছে বলে? আপনাদের অপদার্থতা, আপনারা ম্যানেজ করতে পারছেন না বলে এই অবস্থা হয়েছে? কারণ যে বছর থেকে দায়িত্ব পেলেন সেই বছর থেকেই রেশন ব্যবস্থা টোটাল ব্রেক ডাউন করেছেন।

[11-30 — 11-40 A.M.]

**শ্রী নরেন্দ্রনাথ দে :** মাননীয় সদস্য অভিযোগের সুরে বললেন উত্তরটা লম্বা দিয়েছি।

(গোলমাল)

আমি আশা করি যে আপনারা আমার বক্তব্যটা শুনবেন। আপনি বললেন যে উত্তরটা লম্বা হয়েছে। প্রশ্নটা যখন লম্বা ছিল তখন উত্তরটা লম্বা হবে। আমাদের গভর্নমেন্ট টেক ওভার করার সঙ্গে সঙ্গে রেশনে চিনি, চালগম পাওয়া যাচ্ছে না বললেন। এফ সি আই-এর সঙ্গে আমাদের যে এগ্রিমেন্ট যে এফ সি আই তাদের গোডাউনে চাল গম চিনি রাখবে আমরা সেখানে থেকে ডিস্ট্রিবিউট করব। মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে আমরা এই মাসের জন্য ইতিমধ্যে এফ সি আইকে ২ কোটি ৬৫ লক্ষ ৮৩ হাজার ২শো টাকা দিয়েছি চাল গমের জন্য। এফ সি আই-এর আগে চাল গমের টাকা নিয়ে আমাদের চাল গম দিতে পারেনি বলে ১ কোটি ৩ লক্ষ ৬৫ হাজার ২শো ৯০ টাকা ফেরত দিচ্ছে। অর্থ এই টেকওভার করার জন্য রেশনে অব্যবস্থা দেখা দিয়েছে এটা কোনও ঘটনা নয়। এফ সি আই-এর গোডাউনে বিভিন্ন সময়ে নিয়মিত গম এবং চিনি না আসার ফলে এই ঘটনা ঘটছে। মাননীয় সদস্য নিশ্চয়ই জানেন যে, আমাদের কেন্দ্রীয় এফ সি আই-এর ভাঁড়ারে গমের টান পড়েছে বলে বিদেশ থেকে গম আমদানি করতে হচ্ছে। একটা খবর এসেছে যে বিদেশ থেকে এই রকম একটা জাহাজ ইতিমধ্যে হলদিয়ায় এসেছে এবং একটা জাহাজ কলকাতায় এসেছে। সেখান থেকে জে জে পি-তে পৌঁছেছে। আশা করা যায় যে আগামী সপ্তাহ থেকে অবস্থা স্বাভাবিক হবে।

**শ্রী সৌগত রায় :** মন্ত্রী মহাশয়ের জবাব আমি শুনলাম। আমি মাননীয় মন্ত্রীকে জিজ্ঞাসা করেছিলাম, এই যে রেশনে ব্রেক-ডাউন হল, এটা এড়াবার জন্য উনি কি ব্যবস্থা নিয়েছেন? আমি দেখছি যে দেশে শর্টেজ নেই, কিন্তু আপনার রেশন ব্যবস্থায় শর্টেজ। বাজারে সমস্ত আইটেম চাল, গম, চিনি এবং এডিবল অয়েল সবই পাওয়া যাচ্ছে। এরমধ্যে আবার এসেনশিয়াল কমোডিটিজ সাপ্লাই কর্পোরেশনের ২৪ কোটি টাকার দুর্নীতি করেছে, এটা কাগজে বেরিয়েছে যে তিনি আপনাদের প্রাক্তন একজন মন্ত্রী। চিনি, এডিবল অয়েলের যেখানে শর্টেজ নেই, রেশন ব্যবস্থায় আপনার সবটাই দেবার কথা। এই প্রসঙ্গে আমি দুটি প্রশ্ন মন্ত্রী মহাশয়কে করতে চাই—(১) এই অবস্থা এড়াবার জন্য আগে থেকে গুদামে আপকান্ট্রি স্টক মজুত করে রাখার চেষ্টা করেছেন কিনা, এবং (২) আমাদের রাজ্যে যেটুকু বাড়তি চাল, গম এবং শস্য আছে তা পঞ্চায়েতের মাধ্যমে প্রোকিওর করার চেষ্টা করেছেন কিনা? এটা না করে আপনি সবটাই অন্যের উপরে চাপিয়ে দিতে চাইছেন? আপনার দপ্তর প্রোকিওর করতে পারছে না। এসেনশিয়াল কমোডিটিজ সাপ্লাই কর্পোরেশন ২৪ কোটি টাকার দুর্নীতি করেছে। ব্যাপারটা কি?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** আমাদের সাথে এফ সি আই-এর যে এগ্রিমেন্ট আছে তাতে ওদের মাসে আমাদের ৮০ হাজার টন গম দেবার কথা। ওরা সেটা যদি নিয়মিত আমাদের দেয় তাহলে আমরা রেশনের মাধ্যমে নিয়মিত দিতে পারব। ওরা সেই এগ্রিমেন্টটা ফেল করেছে, ওরা সাপ্লাই দিতে ফেল করেছে।

**শ্রী সৌগত রায় ঃ** চিনি নেই, মাস্টার্ড অয়েল নেই। এফ সি আই-এর গমের কথা বলেছেন? আপনি নিজের রাজ্য থেকে কিছু প্রোকিওর করেছেন? আপনি প্রোকিওর করতে পারছেন না। পাবলিক ডিস্ট্রিবিউশন থেকে আগে থেকে দেবার জন্য স্টক করেছেন, বাজার থেকে কিনেছেন? আপনি নিজে তো কিছু করবেন। আপনি শুধু এফ সি আই কে দোষ দিচ্ছেন।

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** আমাদের স্টেট গভর্নমেন্টের যেটুকু দায়িত্ব, সেই দায়িত্ব অনুযায়ী আমরা চাল প্রোকিওর করেছি। আমরা রেশনে চাল, গম এবং চিনি ছাড়া অন্যান্য কয়েকটি দ্রব্য দিয়েছি। কিন্তু আমরা এফ সি আইয়ের কাছে চাল, গম এবং চিনির জন্য ডিপেন্ড করি। ওদের সঙ্গে আমাদের এগ্রিমেন্ট আছে। আমাদের রাজ্যে ৩৮টি গোডাউনে চাল, গম এবং চিনি মজুত রাখা হয়। ওরা এগ্রিমেন্ট ফেল করার জন্য মাঝে মাঝে ডিসরাপশন হয়েছে। যেমন, এই মুহূর্তে গোডাউন থেকে চাল, গম এবং চিনি কলকাতা ও হাওড়া অঞ্চলে দেওয়া হয়, সেগুলো জে জে পি. ডানকুনি এবং কাশীপুর এই তিনটি গোডাউনে এই মুহূর্তে গম নেই। তবু ও আমরা স্টেট গভর্নমেন্টের কন্ট্রাক্টরদের দিয়ে কল্যাণী থেকে কিছু গম এনেছি কলকাতায় দেওয়ার জন্য। এই মুহূর্তে জে জে পি, ডানকুনি এবং কাশীপুর গুদামে চিনি নেই। চিনি যদি না আসে তাহলে কলকাতা ও হাওড়াতে এটা দেওয়া সম্ভব হবে না।

**শ্রী মহঃ নিজামুদ্দিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে পশ্চিমবঙ্গের কয়েকটি জেলাতে এবং মানুষের কষ্ট চলছে রেশনিং ব্যবস্থার ক্রাইসিস চলছে তা কি কেন্দ্রীয় সরকার যে ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে এবং আই এম এফের কাছ থেকে ঋণ নিয়েছে সেই ঋণের শর্ত হিসাবে রেশনিং ব্যবস্থা ভেঙ্গে চুরমার করে দেবার পরিকল্পনা কি কেন্দ্রীয় সরকার নিয়েছেন? আমার দ্বিতীয় প্রশ্ন হচ্ছে যে, আমাদের রাজ্য ঘাটতি রাজ্য, কেন্দ্রীয় সরকারের গম চাল, চিনি দেওয়ার কথা সেক্ষেত্রে পুরো কোটা মেনে নেন কিনা এবং যদি দিয়ে থাকেন পুরো কোটা তাহলে তার হিসাব আমাদের দেখান?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় সদস্যর জানা উচিত যে, আন্তর্জাতিক অর্থ ভান্ডারের ঋণ নেওয়ার শর্ত অনুযায়ী রেশনিং ব্যবস্থা কমানোর একটা অপচেষ্টা করা হয়েছিল। জিনিসপত্রের দাম কমানো না হলেও আমরা লক্ষ্য করেছি যে, এফ সি আইয়ের বিভিন্ন ক্ষেত্রে ৩০ পারসেন্ট খরচ কমানোর নির্দেশ দেওয়া হয়েছে। তারফলে তার বিভিন্ন দিকে কর্মচারী সঙ্কোচন, ওভারটাইম বন্ধ এইগুলো করা হচ্ছে। ওদের সঙ্গে আমাদের যে শর্ত সেই অনুযায়ী আমরা চাল, গম, চিনি পাচ্ছি না। আমি এই প্রসঙ্গে আরও জানাই যে, আমাদের রাজ্যে ১৬২টি ব্লক নিয়ে ৭০ লক্ষ মানুষের জন্য একটা রিভ্যামপড স্কীম চালু করেছি। এটা কেন্দ্রীয় সরকারের, আমাদের রাজ্যের নয়। এক্ষেত্রে কতগুলি নির্দেশ আছে যে, আদিবাসী অধ্যুষিত অঞ্চল, আই টি ডি পি এলাকা, খরা অঞ্চল, পার্বত্য অঞ্চল এবং মরু অঞ্চল হওয়া চাই।

আমাদের রাজ্যে মরু অঞ্চল নেই। বাকি ৩টে অঞ্চলই আমাদের রাজ্যে আছে। সেখানে ৭০ লক্ষ মানুষ এবং ১৬২টি ব্লক সেখানে বেশি পরিমাণ চাল, গম দেওয়ার নির্দেশ হয়েছে। কিন্তু সেই চাল, গম দেওয়ার পরিমাণ ক্রমশ কমে যাচ্ছে। এখন সেটা কমিয়ে ১ কোটি ৭৫০ টনে দাঁড়িয়েছে। সবচেয়ে মজার ব্যাপার হল যে, ১৯৮৮ সালে আমাদের রাজ্যে ১ লক্ষ ২৬ হাজার টন গম চাল দেওয়া হত। এখন সেখানে কমিয়ে ৮০ হাজার টন গম এবং ৭০ হাজার টন চাল দেওয়া হয়। তারমধ্যে আমরা আবার ওই রিভ্যাম্পড স্কীমের জন্য ১০ হাজার টন চাল, গম কেটে নিয়ে থাকি। ৮০ হাজার গম, ৭০ হাজার চালও ঠিকমতো পাচ্ছি না। এই হচ্ছে অবস্থা।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, এই রাজ্যের রেশনিং ব্যবস্থা চালু রাখতে এসেনশিয়াল কমোডিটিজ সাপ্লাই কর্পোরেশনের ভূমিকা কি? ওদের কি এই ভূমিকা ছিল যে চাল, শস্য কিনে ২৪ কোটি টাকার বরবাদ করে দেবে?

(No reply)

[11-40 — 11-50 A.M.]

**ডাঃ দীপক চন্দ ঃ** স্যার, এই যে পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমের কিছু কিছু জায়গায় অসুবিধা হচ্ছে, ক্রাইসিস আছে, এখানে সেই ক্রাইসিসের জন্য কেন্দ্রীয় সরকার কতটুকু দায়ী এবং কেন তারা ইচ্ছা করে এই সমস্যাগুলিকে তৈরি করছেন, এই ব্যাপারটা নিয়ে আমি ওনার কাছ থেকে জানতে চাই।

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** এই প্রসঙ্গে আমি তথ্যভিত্তিক যে কথাটা বলেছি সেটাই বলছি। আমরা দেখতে পাচ্ছি যে এফ সি আই-এর গাফিলতি বলুন বা যে কোনও কারণেই হোক নিয়মিত খাদ্যশস্য না আসার জন্য এই ঘটনা ঘটেছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার কাছে আমার প্রশ্ন পশ্চিমবাংলার রেশনিং ব্যবস্থা এমন একটা অবস্থায় গিয়ে দাঁড়িয়েছে যে রাজ্যের রাজ্যপাল পর্যন্ত ২ মাস আগে এই বিপর্যস্ত রেশনিং ব্যবস্থার সম্পর্কে খোঁজখবর করেছেন, অথচ ২ মাস অতিক্রান্ত হল কিন্তু পশ্চিমবাংলার এমন অবস্থা যে আপনারা খালি এফ সি আই-এর উপর দায়িত্ব চাপিয়ে বেরিয়ে যাচ্ছেন। এখানে আপনাদের রেকর্ড পরিমাণ খাদ্যশস্য উৎপাদন হয় প্রায় ১ কোটি ১৫ লক্ষ টন, তার ওয়ান পারসেন্ট লেভি প্রোকিওরমেন্টও হয় না। টেন পারসেন্ট চলে যায় সীমান্ত পেরিয়ে ওপারে চোরাচালানে এই লেভি প্রোকিওরমেন্ট ও চোরাচালান বন্ধ করবার জন্য আপনার কি ব্যবস্থা নিয়েছেন দয়া করে হাউসকে জানাবেন কি?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় সদস্য যে বক্তব্য রেখেছেন এটা প্রশ্ন না বলে বক্তব্য বলাই ভাল। এখানে কিছু জ্ঞাতব্য বিষয় জানাচ্ছি। আমাদের প্রোকিওরমেন্ট লেভি আদায়ের ক্ষেত্রে এই বছরে আমরা ২ লক্ষ ৬০ হাজার টন শুধুমাত্র রাইস মিলের ক্ষেত্রে টার্গেট করেছি। নভেম্বর মাসে আমরা ঠিক করেছিলাম যে ২৬ হাজার টন আমাদের আদায় হবে, কিন্তু নভেম্বরের ৩০ তারিখ পর্যন্ত ৩০ হাজার টন আদায় হয়েছে। আর যে চোরাচালানের

কথা বাংলাদেশে চাল পাচারের কথা বলছেন, আমরা এই ব্যাপারে যথেষ্ট ব্যবস্থা গ্রহণ করেছি, প্রায় প্রতিদিনই এটা মনিটারিং হচ্ছে। তথ্য এই কথা বলে যে বাংলাদেশে চাল পাচার অনেকাংশ কমে গিয়েছে। রেশনে যেটা দেওয়া হয় আর খোলাবাজারে যেটা পাওয়া যাচ্ছে, সেই ব্যাপারে বলব, আমাদের এখানে উৎপাদন ভাল বলে চাল ও গমের দাম অন্যান্য রাজ্যের তুলনায় বিশেষত দিল্লি, বোম্বে, মাদ্রাজের তুলনায় কম আছে।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন, রাজ্যের আই টি ডি পি, ডি পি এ পি এবং হিল এরিয়ার জন্য কেন্দ্রীয় সরকার সস্তায় একটা রেশন দান কর্মসূচি হাতে নিয়েছেন এবং এটা ভাষা ভাষা ঠেকলো। কতখানি পরিমাণ করে এবং কত দামে এইসব জিনিসপত্র দেওয়া হবে?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** চালের ক্ষেত্রে এক কেজি এবং গমের ক্ষেত্রে পাঁচশ গ্রাম করে দেওয়া হবে এবং এখন যে দামে জিনিসপত্র দেওয়া হয় তার চেয়ে প্রতি কেজিতে পঁচিশ পয়সা কমে দেওয়া হবে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** এই রাজ্য সরকারের খাদ্য দপ্তরের বিরুদ্ধে আমাদের অভিযোগ যে তারা গত ১০ বছর ধরে প্রোকিওরমেন্টের লক্ষ্যমাত্রায় পৌছাতে পারেননি।

**মিঃ স্পিকার ঃ** এটা হবে না, আপনারা মূল প্রশ্নটা বলুন।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** রাজ্য সরকারের বিরুদ্ধে আমার অভিযোগ, গত ১০ বছর ধরে প্রোকিওরমেন্ট হচ্ছে না, এটা হিসাব-নিকাশের মধ্যে দিয়ে প্রমাণিত হচ্ছে। আপনারা বলছেন এদিকে কেন্দ্র সরবরাহ করছে না। আমাদের অভিযোগ কেন্দ্র যা বরাদ্দ করছে রাজ্য তা তুলতে পারছে না। আমি আপনাদের কাছে সুস্পষ্টভাবে জানতে চাই এর কারণ কি? আমার কাছে পার্লামেন্টে দেওয়া উত্তরের কপি আছে এবং সেই হিসাব থেকে দেখা যাচ্ছে, ১৯৯০ সালে................

(নয়েজ)

স্যার, পার্লামেন্ট দেওয়া একটা প্রশ্নের উত্তরের কপি আমি নিয়ে এসেছি, সেখানে মন্ত্রী মহাশয় তার জবাবে বলেছেন ১৯৯০ সালে পশ্চিমবাংলার জন্য চালের বরাদ্দ হয়েছিল ৮ লক্ষ ৫৪ হাজার টন। আর সেখানে রাজ্য সরকার তুলেছিল ৫ লক্ষ ৯২ হাজার ৫০০ টন ; ১৯৯১ সালের জানুয়ারি থেকে ডিসেম্বর পর্যন্ত গমের বরাদ্দ ছিল ১১ লক্ষ ১১ হাজার টন, আর রাজ্য সরকার সেখানে তুলেছিল ৯ লক্ষ ১০ হাজার টন এবং ১৯৯১ সালে চালের বরাদ্দ ছিল ৮ লক্ষ ৫৩ হাজার টন, আর রাজ্য সরকার ৬ লক্ষ ৯২ হাজার টন। আমার বক্তব্য হচ্ছে যে বরাদ্দকৃত কেন্দ্রের চাল এবং গম রাজ্য সরকার তুলতে পারছেন না, যার জন্য রাজ্য সরকারের রেশন ব্যবস্থা ভেঙ্গে পড়েছে।

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় সদস্য সুদীপবাবু যে তথ্য এখানে দিয়েছেন সেটা যদি ব্যাখ্যা না করা হয় তাহলে আমাদের প্রত্যেকের মনেই একটা ভুল ধারণা থাকবে। প্রথম কথা হচ্ছে চালের ক্ষেত্রে কিছু অফ টেক আমাদের কম আছে।

আমরা কেন্দ্রকে বার বার বলেছি রাজ্যের মানুষ সিদ্ধ চাল খেতে অভ্যস্ত, আপনারা আতপ চাল পাঠাবেন না, সিদ্ধ চাল পাঠাবেন। পুরুলিয়া জেলার আরবান এবং মিউনিসিপ্যাল এরিয় বাদে সমস্ত আই টি ডি পি এলাকায় আতপ চাল খাবার লোক আছে। আর যখন বাজারে ধান আসে তখন চলের দাম অপেক্ষাকৃত কমই থাকে, তখন মানুষ আতপ চাল খেতে চা না। সুতরাং আতপ চাল যদি বেশি পরিমাণে দেওয়া হয় তাহলে অফ টেক কম হয়। আর দ্বিতীয় কথা হচ্ছে, ম্যাক্রো লেভেলে সারা রাজ্যের হিসাব যদি দেখা যায় তাহলে অনেক সময় তথ্যটা কারেক্ট। আজকে যদি জিঞ্জিরাপোলে এক মাস গম না থাকে তাহলে রাজ্য সরকার গম দিতে পারবে না। অথচ দেখা যাচ্ছে যে, কল্যাণীতে গম রয়েছে। একটা রাজ্যের হিসাব ধরলে এই অঙ্কটা আমাদের একটু গোলমালে লাগবে। এইজন্য প্রত্যেকটা পয়েন্টে আমাদের সঙ্গে ১৯৮৫-র যে এগ্রিমেন্ট তাতে ৩৮টি গোডাউনেই চাল, গম, চিনি রাখবে সেটা রাখার পর যদি এই তথ্যটা সত্য হয় তাহলে বোঝা যাবে যে, রাজ্যের মানুষ গম কিনে খাচ্ছেন না। ঘটনাটা হচ্ছে গম প্রচুর থাকলেও আমরা সেই গম নিয়ে নর্থ বেঙ্গলে দিতে পারব না। ওদের সঙ্গে যে এগ্রিমেন্ট হয়েছে তাতে বলা আছে ৩৮টি গোডাউনেই থাকবে সেই এগ্রিমেন্ট ফুলফিল করবার পর যদি এই তথ্য সত্য হয় তাহলে বোঝা যাবে যে রাজ্যের মানুষ কিনে খাচ্ছেন না। আর গম থাকলে নিশ্চয় অফ টেক হবে।

[11-50 — 12-00 Noon]

**শ্রী মানবেন্দ্রনাথ মুখার্জি :** মাননীয় স্পিকার মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর কাছ থেকে জানতে চাই এবং মাননীয় সদস্য শ্রী সৌগত রায় মহাশয়ের প্রশ্নের সঙ্গে শেয়ার করতে চাই। (***************)

**শ্রী নরেন্দ্রনাথ দে :** আমাদের রাজ্যে ঘাটতি আছে। গম এখানে উৎপাদন হয় না এবং এটা আজকের কথা নয়। ভারতবর্ষ স্বাধীন হওয়ার পরের থেকেই এই জিনিস হচ্ছে। রাজ্যের ক্ষেত্রে ঘাটতিটা কেন্দ্র পূরণ করবে। সে কথায় আমি যাচ্ছি না। পাট উৎপাদনের জন্য একবার চাপ দেওয়া হয়েছিল। রাজ্যের রেশন ব্যবস্থাকে শুধু টিকিয়ে রাখার জন্য নয় এটাকে জোরদার করবার জন্য বামফ্রন্ট সরকার বদ্ধপরিকর। এইজন্য বদ্ধপরিকর যাতে করে রাজ্যের মানুষের মধ্যে চাল, গম চিনি কিছুটা সস্তায় দিতে পারি এবং বাজারে জিনিসপত্রের যে দর ঊর্ধ্বগতিকে খানিকটা রোধ করা যায়। তাই রাজ্য সরকার সমস্ত ক্ষমতা দিয়ে এই রেশন ব্যবস্থাকে জোরদার করবার উদ্যোগ গ্রহণ করেছেন। এফ সি আই-এর সঙ্গে, কেন্দ্রীয় সরকারের সঙ্গে যে চুক্তি সেই চুক্তি পূরণ করবার জন্য আমরা কেন্দ্রের উপর ক্রমাগত চাপ সৃষ্টি করে যাবে। কিন্তু আমরা জানি তাদের যা চরিত্র আমরা আমাদের দাবি আদায়ের জন্য তাদের উপর চাপ সৃষ্টি করে যাব।

## বেনফেড সংস্থায় মজুত রাসায়নিক সারের পরিমাণ

*৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *১০৭) **শ্রী সুশান্ত ঘোষ :** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক উত্তর জানাবেন কি—

Note : [ * Expunged as ordered by the chair]

(ক) পশ্চিমবাংলায় "বেনফেড' নামক সংস্থাকে মজুত রাসায়নিক সার ২৫ সেপ্টেম্বর ১৯৯২ তারিখ পর্যন্ত কত ছিল ;

(খ) এর মধ্যে মেদিনীপুর জেলায় মজুতের পরিমাণ কত ; এবং

(গ) কত রাসায়নিক সার এ পর্যন্ত ভরতুকি প্রত্যাহারের পূর্বের দামে বণ্টন করা হয়েছে?

**শ্রী সরল দেব ঃ**

(ক) "বেনফেড" সংস্থা। ২৫ সেপ্টেম্বর ১৯৯২ তারিখে সারা পশ্চিমবঙ্গে নিজস্ব মজুত রাসায়নিক সারের পরিমাণ ছিল ৪৪,১১৮.৩৪৩ মেট্রিক টন। এর মধ্যে মেদিনীপুর জেলায় মজুতের পরিমাণ ছিল ৪,৬৯৯.২৪৭ মেট্রিক টন।

(খ) মেদিনীপুর জেলায় ভরতুকি প্রত্যাহারে পূর্বের দাম ২৪-১১-১৯৯২ তারিখ পর্যন্ত মোট ৪,৪২৫.১২৫ মেট্রিক টন রাসায়নিক সার বণ্টন করা হয়েছে।

**শ্রী সুশান্ত ঘোষ ঃ** মন্ত্রী মহাশয় কি জানাবেন এই স্তরে যদি স্ক্যাস তুলতে না পারে । মার্কেটিং করতে না পারে তাহলে সেই মার্কেটিং বা স্ক্যাস সংস্থা যারা বেনফেডে কাজ রে তাদের কোনও রকম শর্ত দেওয়া হয়েছিল কিনা?

**শ্রী সরল দেব ঃ** মাননীয় সদস্য অবগত, আছেন আমাদের চাপে কেন্দ্রীয় সরকার ারের ভরতুকি পুনরায় ঘোষণা করেন। তার আগে আমাদের একটা স্টক ছিল। সেইজন্য লেছি পুরানো দামের সারের এক বস্তা নিতে এবং বর্ধিত দামের সারের দু বস্তা নিতে হবে। ইটা কৃষি বিভাগের সঙ্গে আলোচনা করে সিদ্ধান্ত হয়েছে।

**শ্রী সুশান্ত ঘোষ ঃ** এই সিদ্ধান্ত কি আমাদের পলিসির পরিপন্থী নয় বেশি দামে দু বস্তা ালে তবে কম দামে কম বস্তা পাবেন? এর ফলে মেদিনীপুরের আলু চাষীরা ক্ষতিগ্রস্ত হচ্ছে াবং আন্দোলন করেছে বেনফেডের বিরুদ্ধে—এটা জানা আছে কি?

**শ্রী সরল দেব ঃ** মাননীয় সদস্যকে জানাই আন্দোলনের কথা আমার জানা নেই। কিন্তু ার যাতে দ্রুত পাই সেইজন্য এই ব্যবস্থা করতে হয়েছে। মাঝে ইফকো সার বন্ধ করে য়েছিল দেওয়া। তারপর কৃষি দপ্তরের ভারপ্রাপ্তমন্ত্রী এবং সমবায় দপ্তরের ভারপ্রাপ্তমন্ত্রী ফকোকে সার দিতে বলেন। কিন্তু তারা অস্বীকার করে। তখন ম্যানেজিং ডাইরেক্টরকে একটা টলেক্স পাঠাই। তারা বলেন সমস্ত ওভারডিউ শোধ করতে হবে। কাজেই পুরো সারটা যদি উসপোস না করতে পারি তাহলে নতুন মাল আনতে পারব না। সেইজন্য নতুন এবং ুরানো দুটো সারই একসাথে নেওয়ার জন্য সমবায় দপ্তর এবং কৃষি দপ্তর এই সিদ্ধান্ত রেছে।

## Starred Questions
## (to which answers were laid on the Table)

### শ্রীরামপুর খেয়া ঘাট এলাকায় সেতু নির্মাণ

*৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *১২৯) **শ্রী মানিক ভৌমিক ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ময়না ব্লকের সাথে তমলুক মহকুমা শহরে ব্লকের 'শ্রীরামপুর খেয়া ঘাট সংলগ্ন এলাকায় কংসাবতী নদীর উপর সেতু নির্মাণের কোনও আং পরিকল্পনা সরকারের আছে কি ;

(খ) থাকলে—

(১) পরিকল্পনাটি কি অবস্থায় রয়েছে ও

(২) সেতুটির 'অ্যাপ্রোচ রোড' নির্মাণ কোন পর্যায়ে আছে ; এবং

(গ) কবে নাগাদ উক্ত পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) কেন্দ্রীয় সড়ক তহবিল কর্মসূচিতে অন্তর্ভুক্তির জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় ভূতল পরিবহন মন্ত্রককে অনুরোধ করা হয়েছে চলতি বছরে কেবলমাত্র ঐ সেতু নির্মাণের প্রস্তাবটিই পাঠানো হয়েছে। কেন্দ্রীয় সরকারের অভিমত জানার পর পরবর্তী কার্যক্রম গ্রহণ করা হবে।

(গ) এখনই নিশ্চিত করে কিছু বলা সম্ভব নয়।

### মুকুটমনিপুরে যুব আবাস

*৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *২) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বাঁকুড়া জেলার মুকুটমনিপুরে যুব কল্যাণ দপ্তরের যুব আবাস আছে ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে উক্ত আবাসে শয্যা সংখ্যা কত ; এবং

(গ) ১৯৯১ সালের ১লা জানুয়ারি থেকে ১৯৯২ -এর ৩১শে অক্টোবর পর্যন্ত শয্যা ব্যবহারের আনুমানিক গড় সংখ্যা কত?

**ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) শয্যা সংখ্যা—৩৩

(গ) গড় ৪০% শতাংশের মতো।

## হাসপাতালে চিকিৎসার চার্জ বৃদ্ধির মাপকাঠি

***৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *১০৯) ডাঃ মানস ভুঁইয়া ও শ্রী সঞ্জীব দাস ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক উত্তর দেবেন কি—

(ক) কি ভিত্তিতে সম্প্রতি পশ্চিমবঙ্গের হাসপাতালগুলিতে চিকিৎসার জন্য চার্জ বৃদ্ধির আদেশ সরকার দিয়েছেন ; এবং

(খ) কোন কোন ক্ষেত্রে এই আদেশ জারি করা হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নিত্যপ্রয়োজনীয় দ্রব্য এবং ঔষধ ও চিকিৎসার সাজ সরঞ্জামের অস্বাভাবিক মূল্য বৃদ্ধি, হাসপাতালের শয্যা ও বিভিন্ন পরিষেবার রক্ষণাবেক্ষণের উপর তার প্রত্যক্ষ প্রভাব এবং স্বাস্থ্য খাতে উত্তরোত্তর ব্যয় বৃদ্ধির জন্যই সরকার হাসপাতাল পরিষেবার বিভিন্ন ক্ষেত্রে চার্জের পুনর্বিন্যাস করতে বাধ্য হয়েছেন।

(খ) পেয়িং বেডের বেড ভাড়া, বিভিন্ন পরীক্ষা-নিরীক্ষা এবং অন্যান্য কতগুলি ক্ষেত্রে চার্জ বৃদ্ধির আদেশ জারি করা হয়েছে। জাতীয় কর্মসূচির অন্তর্ভুক্ত ক্ষেত্রগুলিতে বহির্বিভাগে চার্জ নেওয়া হবে না। এছাড়া বহির্বিভাগে একটাকা মূল্যের টিকিট প্রবর্তন করা হয়েছে।

(আদেশনামার অনুলিপি দেওয়া হল)

**Sub :** *Fixation of rates of charges for hospital services*

### M E M O R A N D U M

In G.O. No. Health/MS/204/HAD/3F-3-87/ I dated the 20th February 1992 and G.O. No. H/MS/391/HAD/6H-2-92 dated the 31st March 1992 revised charges for bed rent and hospital services in Govt. hospitals were introduced with effect from 1st April 1992. Immediately after introduction of the new rates of charges in hospitals Govt. received representations from various organisations/public over the enhancement of charges and other related issues. In consideration of these representations Govt. decided to keep in abeyance the aforesaid two Govt. orders on the revised rates or charges pending further review of the matter. This decision of the Govt. was communicated in G.O. No. H/MS.534/HAD/6H-2-92 dated the 14th May, 1992.

1.2 The Govt. has since reviewed the matter and after careful consideration of all aspects has now decided to introduce a fresh set of chartes for bed rent, Cabin rent, investigations of different nature and various other hospital services in supersession of the decisions taken earlier.

পরিপ্রেক্ষিতে দু-চারটি সাজেশন মাননীয় মন্ত্রী পতিতবাবুর কাছে রাখতে চাই। এই কারখানা আপনারা জানেন যে কয়েক বছর ধরে, ১৯৭৪-৭৫-৭৬ সালে পর্যন্ত লাভ হয়েছিল। কিন্তু তারপর থেকে লোকসানে যাচ্ছে। গত ১৯৮৯-৯০ সালে দেখা গেছে যে বেশ কিছু লোকসান হয়েছে। কেন হল এটাকে অনুসন্ধান করতে হবে। শুধু কারখানা নিয়ে অন্যান্য কারখানার মতো লোকসানে চালিয়ে গেলে হবে না, তাহলে এটা গ্রহণ করলেও কিছু লাভ হবে না। আজকে এই কারখানায় উৎপাদন হয় বেলটিং, হেয়ার বেলটিং, কটন বেলটিং, কটন হোস। এই সমস্ত হেয়ার বেলটিং-এর আজকে মার্কেট জানতে হবে। পশ্চিমবাংলা তথা ভারতবর্ষে হেয়ার বেলটিং-এর প্রয়োজন অনেক কমে গিয়েছে। এখন রাবার বেলটিং বেশি চলছে। আজকে এই কারখানা ঠিকমতো চালাতে গেলে, লাভ জনক ব্যবসা করতে হলে রাবার বেলটিং-এর উৎপাদনের ব্যবস্থা করতে হবে। সরকার অধিগ্রহণ করছেন, সরকারকে নিশ্চয়ই এই বিষয়ে চিন্তা করতে হবে। এই কারখানায় যে হেয়ার বেলটিং তৈরি হয় সেটা খুব উৎকৃষ্ট মানের। এই উৎকৃষ্ট মানের হেয়ার বেলটিং এখানকার শ্রমিকরা উৎপাদন করে। এই হেয়ার বেলটিং এক্সপোর্ট হয় বাইরে।

কিন্তু দুঃখের বিষয়, এই কারখানা কর্তৃপক্ষ ডাইরেক্ট এক্সপোর্ট করেন না। এজেন্ট মারফত এক্সপোর্ট করা হয়। আমি আবেদন করছি, এর এক্সপোর্ট যাতে বাড়ে এবং ডাইরেক্ট যাতে এক্সপোর্ট করতে পারে তার ব্যবস্থা করতে হবে। এখানে শ্রমিকদের অনেক সমস্যা আছে। আশাকরি, সরকার এটিকে অধিগ্রহণ করার পর সেই সমস্ত সমস্যার প্রতি লক্ষ্য রাখবেন। আমি এই প্রসঙ্গে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের কথা বলছি, সেটা হচ্ছে এখানে যে কয়েকজন শ্রমিক রিটায়ারের নোটিশ পেয়েছেন অর্থাৎ গত এক বছর আগে যাদের রিটায়ার করার কথা তাদের প্রাপ্য প্রভিডেন্ট ফান্ডের টাকা, গ্র্যাচুইটির টাকা তারা পান নি। সেখানে একটা আন্দোলন হয়েছিল এটা নিয়ে যে, তারা গ্র্যাচুইটি এবং প্রভিডেন্ট ফান্ডের টাকা না পেলে তারা কারখানার চাকুরি ছেড়ে চলে যাবেন না। সেখানকার ইউনিয়নরা সেখানে আন্দোলন করেছিল। আজও তারা কাজ করে চলেছেন, কিন্তু এই সমস্ত শ্রমিকদের প্রভিডেন্ট ফান্ডের টাকা এক বছর যাবৎ কাটা হচ্ছে না। তাদের প্রভিডেন্ট ফান্ডের টাকা, গ্র্যাচুইটির টাকা তারা যেন ঠিকমতো রিটায়ার করার সময়ে পান তা দেখা দরকার। এটার হিসাব যেন রাখা হয়। যে লায়াবিলিটিস দেখানো হচ্ছে, তার ভেতরে লায়াবিলিটিসটা যেন ধরা হয়, এটা আমি আপনাদের স্মরণ করিয়ে দিচ্ছি। এখানে যে তাঁত চলে—এখানে ১২৫টির মতো তাঁত আছে, কিন্তু ১০৫টি তাঁত চলছে। বাকিগুলো এমনিতে পড়ে আছে। এগুলো যাতে চলে তার ব্যবস্থা করতে হবে। এটা করতে পারলে কিছু মানুষের, কিছু আনএমপ্লয়েড মানুষের চাকুরি হতে পারে, প্রোডাকশন ও বিজনেস বাড়তে পারে এবং রিটার্নও বাড়তে পারে। এইজন্য এ বিষয়ে দেখার জন্য অনুরোধ করছি। যে সমস্ত তাঁত সেখানে আছে সেগুলো যাতে চলে তার ব্যবস্থা করতে হবে। এরজন্য অবশ্য অর্থের প্রয়োজন, সেই অর্থ ইনভেস্ট করতে হবে। আরও যে সমস্ত কিছু কিছু সমস্যা আছে, যেমন, আজকে এই কারখানাটি যেমনভাবে চলছে—কিছু কিছু আইন-কানুন পরিবর্তন করতে হবে, যে অবস্থায় এতদিন চলে আসছে, আমার মনে হয়, আইন-কানুনের পরিবর্তন করলে আরও উন্নত ধরনের প্রোডাকশন এখানে হবে। উন্নতমানের মাল তৈরি হবে এবং কারখানাটি ভালভাবে চলবে। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি,

আপনি যদি লক্ষ্য রাখেন, আমাদের পশ্চিমবাংলায় বেল্টিং ইন্ডাস্ট্রি খুব কম হলেও এটা খুব ইমপর্ট্যান্ট ইন্ডাস্ট্রি, এর প্রয়োজনীয়তা আছে। একে যদি ডায়ভার্সিফিকেশন করেন, হেয়ার বেল্টিং যেটা করছেন তার সঙ্গে রাবার বেল্টিং আপনি যদি চালু করতে পারেন, তাহলে বিজনেস অনেক উন্নত হবে, অনেক মার্কেটও পাবেন। আমার যতদূর জানা আছে, রাবার বেল্টিং, যে কোনও সাইজের রাবার বেল্টিং হোক না কেন তা লাভজনক ব্যবসা। হেয়ার বেল্টিং, মিক্সড হেয়ার বেল্টিংয়ের চেয়ে এটা বেশি লাভের ব্যবসা। অতএব, বেল্টিংয়ে যদি রাবার বেল্টিং তৈরি করা যায় তাহলে ভাল হবে। এই চেষ্টা আপনি যত তাড়াতাড়ি করবেন ততই ভাল এবং তাতে এটা লাভজনক হবে। পশ্চিমবঙ্গ সরকার এই যে এটা অধিগ্রহণ করলেন, এতে আমরা খুশি, আমার কেন্দ্রের মানুষ খুশি। আশা করছি, আপনাদের সহযোগিতায় শ্রমিকদের সহযোগিতায় এবং জনগণের সহযোগিতায় এটি আরও ভালভাবে চলবে।

[1-35 — 1-45 P.M.]

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** মাননীয় চেয়ারম্যান মহাশয় ইন্ডিয়া বেল্টিং যে বিলটি মাননীয় মন্ত্রী মহাশয় এখানে উত্থাপন করেছেন তাকে অমি আন্তরিকভাবে সমর্থন জানাচ্ছি। এই বিলটি অনেকের কাছেই খুব একটা গুরুত্বের নয়, এমন কি পশ্চিমবঙ্গবাসীদের কাছেও এর সেরকম গুরুত্ব নেই। কেন না এই শিল্পটি একটি ছোট শিল্প, এখানে ১৫০ জন শ্রমিক কাজ করে। সুতরাং এই কারখানা বাঁচলো কি মরলো তাতে খুব একটা আসে যায় না। কিন্তু রাজ্য সরকার যে মনোভাব এক্ষেত্রে প্রকাশ করেছেন তাতে তাকে আন্তরিকভাবে ধন্যবাদ জানাই। একটা বিশেষ দৃষ্টিভঙ্গি নিয়ে এই পুরনো শিল্পটিকে বাঁচিয়েছেন। এখানকার শ্রমিকদের চাকুরির নিরাপত্তা সুনিশ্চিত করেছেন। এরজন্য ওখানকার কর্মচারিরাও ধন্যবাদ জানাবে। আমি খুবই দুঃখিত মাননীয় সদস্য অরুণ গোস্বামী কিছু অপ্রাসঙ্গিক তথ্য এখানে উপস্থিত করেছেন। আমার মনে হয় এটা বোধহয় ঠিক নয়। এর অধিগ্রহণ সম্পন্ন করতে গিয়ে শুধু রাজ্য সরকার একাই চেষ্টা করেছিলেন তাই নয়, এতে কেন্দ্রীয় সরকারের অনুমতির প্রয়োজন ছিল এবং সেই ব্যাপারে ওনারা যেমন চেষ্টা করেছেন তেমনি আমিও চেষ্টা করেছি এবং তারসঙ্গে আই এন টি ইউ সি ও সিটু ইউনিয়নের সহযোগিতা ছিল। আমার অফিসে বসে আলোচনা হয়েছে, এম পিকে দিয়ে পারস্যু করতে হয়েছে, অনেক কিছু কাজ করতে হয়েছে। কিন্তু দুঃখের বিষয়ে যে, একটা বিশেষ সংবাদপত্র কোথায় থেকে খবর পান জানি না, প্রতিটি মুহূর্তে বামফ্রন্ট সরকারকে হেয় করার চেষ্টা করেন। সেই কাগজে ফলাও করে আমাদের অর্থমন্ত্রীর নামে এবং পতিত বাবুর নামে কিছু কথা লিখলেন। মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করলেন। আই এন টি ইউ সি এবং সিটু ইউয়িননের শ্রমিকরা এতে বিভ্রান্ত হন নি। আমাদের বাংলাদেশ ৪০ দশকে এই বেল্টিং শিল্প অত্যন্ত ঐতিহ্যের সঙ্গে চলেছিল, এটা একটা মর্যাদাসম্পন্ন শিল্প ছিল। সর্বাগ্রে এর নাম করতে গিয়ে প্রয়াত স্বাধীনতা সংগ্রামী জিতেন্দ্রনাথ লাহিড়ী প্রথম শ্রীরামপুরে বেল্টিং শিল্প প্রতিষ্ঠান করেন। বাংলাদেশে ৪০ দশকে এই শিল্প গড়ে উঠেছিল। এখনও পর্যন্ত শ্রীরামপুরে শ্রী জিতেন্দ্রনাথ লাহিড়ীর মৃত্যুদিন পালিত হয়। এই শিল্পে যেকজন বিশিষ্ট শিল্পপতি ছিলেন তাদের মধ্যে অন্যতম সুরেন্দ্রনাথ ঘোষ এবং সতীশচন্দ্র ভৌমিক। তারা এই শিল্পটিকে বড় করার চেষ্টা করেছিলেন গত ৪০ এর দশক থেকে ৭০ দশক পর্যন্ত এই শিল্প খুবই লাভজনক ছিল। এতে তখন কোনও

লাকসান ছিল না। সেই সময়ে ৫ হাজার কর্মচারির কর্মসংস্থান হয়েছিল। গভর্নমেন্ট জাতীয়করণ করার কারণ হচ্ছে এই শিল্পের যথেষ্ট কার্যকর প্রয়োজনীয়তা ছিল। এখানে হিন্দুস্থান বেল্টিং, স্টার্ন বেল্টিং, এশিয়া বেল্টিং শ্রীরামপুরে অবস্থিত। আরেকটি হচ্ছে কোন্নগরে এবং আরেকটি কলকাতাতে অবস্থিত। কেন এই শিল্প লাভজনক হতে পারছে না এবং সত্তর দশকের পর থেকে শিল্প লোকসান হল, কেন এটা বন্ধ হয়ে গেল এটা জানার দরকার আছে। এটা আগে ক্ষুদ্র ও কুটির শিল্পের অধীনে ছিল, তাতে কিছু সুযোগ সুবিধাও ছিল। কেন্দ্রীয় সরকার ঘোষণা করলেন যে মনোপলি ক্যাপিটালিস্টদের এই শিল্পে আসার সুযোগ করে দিতে হবে। যারফলে আজকে ফেনার এন্ড্রিউল কোম্পানি তারা এখানে প্রোডাকশন করতে এলেন। এখানে তারা প্রোডাকশন করতে গিয়ে এমন অবস্থার সৃষ্টি করল যে অনেকগুলো মিল বন্ধ হয়ে গেল। এই ইন্ডিয়ান বেল্টিংকে আবার বাঁচানোর চেষ্টা এটাকে যাতে লাভজনক সংস্থা হিসাবে তৈরি করা যায় তার চেষ্টা করতে হবে। এর লোকসান যাতে বন্ধ করা যায় সেইদিকটাও দেখতে হবে। তৃতীয়ত মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয় জানেন আমার থেকে বেশিই জানেন এবং মাননীয় সদস্য শ্রী অরুণ গোস্বামী মহাশয়ও আরও বেশি জানেন যে এটা মূলত কৃষি নির্ভরশীল শিল্প। এগ্রিকালচার বেসড প্রোডাক্টস।

[1-45 — 1-55 P.M.]

যদি এটাকে লাভজনক করত তাহলে এর উত্তরপ্রদেশে যে বাজার আছে, বিহারে যে বাজার আছে, আসামে যে বাজার আছে, উত্তরবাংলায় ভাল বাজার আছে এবং বাইরেও কিন্তু রপ্তানি হয়, যদি এই রকম ভাল বাজার থাকে, এক্সপোর্টের ব্যবস্থা থাকে তাহলে লোকসান কেন হবে সেটা খুঁজে বার করতে হবে। এই যে অ্যাগ্রো ইন্ডাস্ট্রি কর্পোরেশন পশ্চিমবাংলায় আছে, ইন্ডিয়ান বেল্টিং-এর আগেকার পরিচালক মন্ডলী ওরা অনুরোধ করেছিলেন আমাদের পশ্চিমবাংলার সরকারের এটা ভাবা দরকার। আমাদের মন্ত্রী পতিতপাবন পাঠক মহাশয়, অভিজ্ঞ মানুষ উনি এটা বুঝেছেন, আমাদের পশ্চিমবাংলার সরকারের আর একটি সংস্থা ওরা কেন কিনবে না এখানকার যে প্রোডাক্টসগুলি আছে ওরাও বাঁচবে, এরাও বাঁচবে লাভের মুখ দেখবে, সরকারের টাকা অঢেল ঢালতে হবে না, প্রয়োজন হবে না, এটা ভাবা দরকার। চ্যাপ্টার ওয়ানের বিলটায় লেখা আছে 'And whereas for the purpose of reconstructing and rehabilitating the undertakings of the India Belting and Cotton Mills Limited so as to subserve the interest of the general public by diversion of the basic production to such new articles of production as shall ensure the commercial viability of the Company, it is necessary to acquire the undertakings of the Company' মহৎ কথা, বাস্তবে প্রয়োগ করতে হবে। এত ভাল বাজার আমাদের পশ্চিমবঙ্গ অ্যাগ্রো বেসডের সমস্ত প্রোডাক্টসগুলি আমরা করতে পারি, তার জন্য একটা কর্পোরেশন আছে সেই দপ্তরের সঙ্গে যোগাযোগ করতে হবে এবং কথা বলতে হবে। এই বিষয়টা আমি মন্ত্রীকে ভাবতে বলব। আর একটি কথা ভাবতে হবে, যেহেতু কেন্দ্রীয় সরকার একচেটিয়া পুঁজিপতিদের সুযোগ করে দিয়েছেন এইসব শিল্পে অনুপ্রবেশ করবার, তীব্র কমপিটিশন প্রতিযোগী শিল্প বেল্টিং শিল্প যে কারণে পিছিয়ে আছে এখানে ডাইভারসিফিকেশন প্রয়োজন। আমরা শুনেছি এখানকার যারা পরিচালকমন্ডলী তারা

প্রস্তাব রেখেছিলেন পি ভি সি পাইপ যেগুলি আছে, এখানে ডাইভারসিফিকেশন অনেব জায়গায় আছে, কারণটা আপনারা আমার থেকে ভাল জানেন, ওখানে কোনও জায়গায়ট ব্যবহার হত কোল্ড স্টোরেজ হিসাবে, বিশাল জায়গায় এর জন্য কোনও অতিরিক্ত অং সরকারের লাগবে না, যদি ভালমতো একটা প্ল্যানিং থাকে, পারসপেকটিভ প্ল্যান থাকে, একটা ভাল এফেকটিভ পলিচালক মন্ডলী মন্ত্রী করতে পারেন তাহলে ডাইভারসিফিকেশন করে আমরা ওখানে এর প্রোডাক্টসটা বাড়াতে পারি, আমরা কমপিটিশনটা ফেস করতে পারি অ্যাগ্রো ইন্ডাষ্ট্রি ইজ ভায়াবেল অ্যাজ ওয়েল অ্যাজ প্রফিটেবল। এটা আমাদের সকলের ইচ্ছা। বিলের ৬-৭ নম্বর ধারায় দেখছি ভেস্টিং নিউ গভর্নমেন্ট কোম্পানিজ যেখানে আছে তার সঙ্গে চ্যাপ্টার টেন মিলিয়ে আপনি যদি ভেস্টিং-এর ব্যাপারে ভাবেন তাহলে ভাল হয়, আজকেই আপনাকে সিদ্ধান্ত করতে হবে না। আমাদের পশ্চিমবাংলায় অ্যাগ্রো ইন্ডাষ্ট্রি কর্পোরেশন চলে, কিভাবে আমার আইডিয়া নেই একটুখানি স্টাডি করে দেখুন একই গভর্নমেন্ট সবটাকে যুক্ত করে লাভজনকভাবে চালানো যায় কিনা—এটা আপনারা ভেবে দেখুন। তারপরে সেকশন ১৩য় দেখবেন সার্ভিসেস যেটা আছে, আমাদের জেলার কর্মীদের চাকরির নিরাপত্তা এটা এনসিওর করা যায়। সারভিসেস সেফগার্ড একটু আমার সন্দেহ জাগছে, মাননীয় মন্ত্রী একজন অভিজ্ঞ মানুষ তিনি ওয়ার্কারদের হয়ে বহু কেসও লড়েছেন, লেবার ল তিনি ভালই জানেন, তিনি চ্যাপ্টার ফাইভ, সেকশন ১৩টা স্টাডি করে যদি দেখেন এটা খুব স্পেসিফিক বোঝা যাচ্ছে না সার্ভিসেস সেফগার্ডেড বাট নট স্পেসিফিক, হোয়েদার দেয়ার কন্টিনিউয়িটি সার্ভিসেস উইল বি মেইনটেইন্ড। কোনও কিছু অ্যামেন্ড করতে হবে কিনা, বা ল্যাঙ্গুয়েজটা সুটেবিল, ড্রাফট করতে হবে কিনা, এটা আপনি একটু দেখবেন। এটা অনুরোধ। আর একটি জিনিস বুঝতে হবে, এটার লায়বিলিটিটা কিন্তু খুব বিরাট নয় ১২ লক্ষ টাকার মতো এর যে অ্যাসেট আছে, শ্রীরামপুরের মাহেশের মতো জায়গা জমি, বাড়ি অরুণ বাবুর সঙ্গে এ ব্যাপারে একমত—এটাকে পরিপূর্ণভাবে বিবেচনা করলে খুব ভাল হবে। যা অ্যাসেট আছে এটা কম নয়। যদি একজন সৎ, সুযোগ্য, অভিজ্ঞ পরিচালক মন্ডলী চাই ঐ মিলটি চালানোর জন্য। যাদের কর্মাশিয়াল মাইন্ড আছে, আউটলুক আছে এই রকম পরিচালক মন্ডলী দিয়ে এটাকে লাভজনক করা যায় তার চেষ্টা করতে হবে। আমার কাছে সিটু, আই এন টি ইউ সি সব ইউনিয়নের সদস্যরা এসেছিল, আমি তখন তাদের কাছে হাসতে হাসতে বলেছিলাম সব দল মিলে চেষ্টা করছি এটা বিধানসভায় পাস হয়ে যাবে এবং আপনারা সরকারি কর্মচারী হয়ে যাবেন, কিন্তু এরপর আর অন্য দাবি উঠবে না তো? আপনারা মিলেমিশে কাজ করবেন তো। আমাদের উভয় ইউনিয়নের এই চেষ্টা থাকা উচিত বলে আমি মনে করি। ১৯৪০-এর দশকে যারা ঐতিহ্যপূর্ণ শিল্প হিসাবে বাংলায় এই বেল্টিং ব্যবস্থা শুরু করেছিল ও ৩০ বছর ধরে লাভের মুখ দেখেছিল, যে শিল্প কেন্দ্রীয় সরকারের নীতির ফলে ধ্বংসের মুখ দেখেছিল, সেই শিল্পকে আজকে বামফ্রন্ট সরকার জাতীয়করণ করেছে। এর জন্য আমরা শ্রদ্ধার সঙ্গে স্মরণ করছি আমাদের পশ্চিমবাংলার প্রয়াত শ্রমমন্ত্রী গোপাল দাস নাগ মহাশয়কে, এই টেক ওভারের ক্ষেত্রে তারও কিছু অবদান ছিল। আরেকবার আন্তরিকভাবে এই বিলটাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে ইন্ডিয়া বেল্টিং অ্যান্ড কটন মিলস মিঃ (অ্যাকুইজিশন অ্যান্ড ট্রান্সফার অফ আন্ডারটেকিং বিল, ১৯৯২) পশ্চিমবঙ্গ

সরকার নিয়ে এসেছেন আমি আন্তরিকভাবে তাকে সমর্থন করছি এবং অভিনন্দন জানাচ্ছি। মাননীয় মন্ত্রী শ্রী পতিতপাবন মহাশয় একটা বলিষ্ঠ পদক্ষেপ নিয়েছেন। বিশেষ করে আজকের দিনে যখন এত বেকারত্ব, সেই রকম একটা পরিস্থিতিতে এতগুলো মানুষ যখন নতুন করে তাদের জীবন ধারণ করবার একটা সুযোগ পাচ্ছেন। আমাদের সম্মিলিত শক্তি যা আছে, যদি তা আমরা প্রয়োগ করতে পারি তাহলে আরও অনেক বেশি সংখ্যক মানুষের চাকরির সম্ভাবনা আছে। ইন্ডিয়া বেল্টিং এটা একটা ঐতিহ্যপূর্ণ সংস্থা। যদিও ইন্ডিয়ান বেল্টিং আপনারা নিয়েছেন এবং আমরা সকলে সম্মিলিত ভাবে সমর্থন জানালাম, তবুও আমাদের তরফ থেকে কিছু কিছু সাবধান বাণী আপনার কাছে আনতে চাই। ইন্ডিয়া বেল্টিং যে প্রোডাক্ট করে সেটার কিন্তু বর্তমানে আর খুব বাজার নেই। আপনারা জানেন, বর্তমানে ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রিতে হেয়ার বেল্টিং, মিক্সড হেয়ার বেল্টিং ও কটন বেল্টিং আছে। আজকে ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রি মডার্নাইজেশনের সঙ্গে সঙ্গে প্র্যাকটিকালি এগুলো এখন অ্যাবসুলেট হয়ে যাচ্ছে। হেয়ার বেল্টিং অত্যন্ত কস্টলি, তার প্রয়োজনও কম। ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রিতে এক একটা কাজের জন্য এক একটা বেল্টিং সৃষ্টি হয়েছিল। কিন্তু এগুলো এখন অবলুপ্তির পথে। আমার মনে হয় ইন্ডিয়া বেল্টিং লাভের মুখ সেদিন থেকেই দেখা বন্ধ করে দিয়েছে যেদিন থেকে এর চাহিদা কমে গেছে।

আমি একটা কথা বলতে চাই, রাবার বেল্টিং যেটা হয় সেটার মেনটেন করতে কম লাগে, এর চাহিদাও বেশি। কিন্তু এটাও ঠিক যে, এর চাহিদা আগের তুলনায় অনেক কমে গেছে। সুতরাং ডাইভারসিফিকেশনের কথা আপনি নিশ্চয় মাথায় রেখেছেন। আপনি নিশ্চয় এক্সপার্টদের সঙ্গে কথা বলেছেন। ডাইভারসিফিকেশন আপনি কি করবেন জানি না। আপনার একজিসটিং মেশিনারি বজায় রেখে আরও অন্যান্য কিছু ডাইভারসিফিকেশন করবেন কি না বা অন্য কোনও প্রোডাক্ট করবেন কি না বা প্রোডাক্ট করতে গেলে, বা এই লাইনে প্রোডাক্ট করতে গেলে বর্তমান ইন্ডাস্ট্রিতে কাজে লাগে। ভি বেল্টও কাজে লাগে আজকাল। ভি বেল্ট একটা মোটরের সাথে ডাইরেক্ট কানেকশনে ছোট লেনথ দিয়ে করা হয় এবং এর শক্তি অনেক বেশি। বর্তমানে ইন্ডাস্ট্রিতে ভি বেল্টের চাহিদা সবচেয়ে বেশি। সেখানেও কমপিটিশন আছে। কারণ শুধু ভারতবর্ষে নয়, পশ্চিমবঙ্গেও এই ধরনের অনেকগুলি কারখানা হয়ে গেছে। এই ব্যাপারেও পশ্চিমবঙ্গ এক নম্বর জায়গাতে ছিল। ডানলপ কারখানা রাবার বেল্ট সাপ্লাই করত, ভি বেল্ট সাপ্লাই করত। যারা আজো অন্য ব্র্যান্ডে দিয়ে সাপ্লাই করেন। ন্যাশনাল বেল্টিং এখানে ছিল আপনারা জানেন কিন্তু সেটা বন্ধ হয়ে যায়, কারণ কর্মীদের ওয়ার্ক কালচারের সঙ্গে। আমি আপনাকে অনুরোধ জানাব, আপনি যে মডিফিকেশন করবেন, যে ডাইভারসিফিকেশন করবেন তার মধ্যে ভি বেল্ট একটা নিশ্চয় আইটেম হওয়া উচিত বলে মনে করি। আপনার যে মডার্ন একজিসটিং মেশিনারি তাতে জানি না, আপনার সেই ইনফ্রাস্ট্রাকচার আছে কি না? আপনার যে তাঁতের কথা শুনলাম তার ডাইভারসিফিকেশন করুন। আমার প্রধান উপদেশ হল সবচেয়ে বেশি ডিমান্ড হল কনভেয়ার বেল্টের অফুরন্ত চাহিদা আছে। স্টিল প্ল্যান্টে খুব লাগে। আপনি জানেন, কোল ওয়াশারিতে কয়লা ধোয়ার জন্য কয়লা তুলে নিয়ে যায়। এর জন্য যদি মেশিনারি লাগে তা আপনাকে করতে হবে। যদি ডাইভারসিফিকেশন করতে হয়—তা করতে হবে। আমি আপনাকে সাজেস্ট করব,

আপনি কনভেয়ার বেল্টের কথা নিশ্চয় মাথায় রাখবেন। এই কনভেয়ার বেল্ট অনেক সময় হেয়ার বেল্ট হয়েছে, অনেক সময় কনভেয়ার বেল্ট দেখা গেছে মিক্সড হেয়ার বেল্ট হয়েছে। এখন যে রাবার বেল্ট হয় তার মাঝখানে বুননী থাকে। আমি জানিনা আপনার যে তাঁত আছে এতবড় সাইজ করতে পারবে কি না? আপনার কাছে আমার উপদেশ কনভেয়ার বেল্ট, হেয়ার বেল্ট করতে পারেন কি না? সবচেয়ে বড় যেটা জিনিস সেটা হচ্ছে প্রচুর টাকা ইনভেস্ট করতে হবে। আমরা লক্ষ্য করে দেখছি, মার্কেটিংয়ের ব্যবস্থা করা দরকার। কিন্তু মার্কেটিং-এর ক্ষেত্রে মস্তবড় ড্র-ব্যাক রয়েছে সরকারি লেভেলে। সবচেয়ে আগে ব্যবস্থা করা দরকার মার্কেটিংয়ের। মার্কেটিং কি করে করবেন নিশ্চয় আপনি সে সম্বন্ধে চিন্তা ভাবনা করছেন। এর জন্য নিশ্চয় আপনার এক্সপার্ট আছে, আইডিয়া আছে। আপনি এক্সপার্টদের পরামর্শ নিন। মার্কেটিং সবচেয়ে বেশি ইমপর্ট্যান্ট। মার্কেটিং অনেক সময় এজেন্সিকে দিয়ে করানো হয়। এই সঙ্গে সঙ্গে যেটা খুব বেশি মনে করছি, ঠিকমতো কনভেয়ার বেল্ট এবং ভি বেল্ট ঠিকমতোন তৈরি করতে পারবার ব্যাপারটা। যদি ঠিকমতোন করা যায় তাহলে আশা জাগতে পারে। যথেষ্ট চাদিহা ভারতবর্ষে আছে। তা ছাড়া, এক্সপার্টের ক্ষেত্রে—আমি জানি না, শান্তশ্রীবাবু বললেন, হেয়ার বেল্ট এবং রাবার বেল্ট এক্সপোর্ট হওয়ার সুযোগ আছে, কিন্তু আমার তা মনে হয় না। আমার মনে হয় না এই কারণে যে কোনও উন্নয়নশীল জাত বিশাল বিশাল রাবার ব্যান্ড ব্যবহার করেন।

[1-55 — 2-05 P.M.]

এছাড়া মন্ত্রী মহাশয়ের কাছে আর একটা সাজেশন রাখছি। রেল মস্তবড় বায়ার। রেলের নিচে যে ডায়নামো বা জেনারেটের আছে তার একটা বেল্ট দরকার। যেটা মাননীয় বন্ধু অরুণবাবু বলেছেন সেটাও খুবই প্রণিধানযোগ্য। ইন্ডিয়া বেল্টিংয়ের যে সম্মান ছিল, যে কোয়ালিটি ছিল, সেই ঐতিহ্য, সেই কোয়ালিটি যদি বজায় রাখতে পারে তাহলে এই ধরনের আরও প্রোডাক্টের কথা বলতে পারি। কিন্তু প্রোডাক্টের কথা বললে কি ইনফ্রাস্ট্রাকচারস আছে—সেইটা দেখতে হবে। সেই ইনফ্রাস্ট্রাকচারস না থাকলে তাহলে আবার নতুন মেশিনারি আনতে হবে তারজন্য টাকার দরকার। তারপর শান্তশ্রীবাবু যেকথা বলেছেন ওয়ার্ক কালচারের কথা সেটাও ভেবে দেখতে হবে। যতই টাকা ইনভেস্ট করুন না কেন, যদি ওয়ার্ক কালচার ঠিকমতো না থাকে, মার্কেটিং যদি ঠিকমতো না হয়, কোয়ালিটি কন্ট্রোল যদি ঠিকমতো না বজায় রাখতে পারি তাহলে কিন্তু হবে না। একেই পশ্চিমবঙ্গ সরকারের অত্যন্ত অনটনের মধ্যে দিয়ে যাচ্ছে। এখানে নিশ্চয় চিন্তা-ভাবনা করবেন লোকসানের বহর আর বাড়াবেন কিনা। কারণ এই একটা নয়, পশ্চিমবঙ্গ সরকারের আরও বহু আন্ডারটেকিং আছে, একটাও লাভের মুখ দেখতে পারছে না। তবে এটাও লাভের মুখ দেখবে না, একথা বলব না। আমি আশাবাদী। শান্তশ্রীবাবু বলেছেন এবং আমরাও বলছি অনেস্টলি এবং সিনসিয়ারলি আমরা ইন্ডিয়া বেল্টিং অ্যান্ড কটন মিলস লিমিটেডের পুরানো ঐতিহ্য ফিরিয়ে আনতে পারব বলে আশা করি এবং এতগুলো মানুষের ভাত্তের ব্যবস্থা করতে পারব। এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তপন হোড় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় এই যে ইন্ডিয়া বেল্টিং অ্যান্ড কটন মিলস লিমিটেড (অ্যাকুইজিশন অ্যান্ড ট্রান্সফার অফ

আন্ডারটেকিংস) বিল এনেছেন তাকে আমি আন্তরিকভাবে সমর্থন করে দুটো কথা বলছি। এই বিল সমর্থন করতে গিয়ে অপর পক্ষের বন্ধু অরুণবাবু এবং মাননীয় অম্বিকা ব্যানার্জি বেশ ভালই আলোচনা করছিলেন। তারা বিলকে সমর্থন করে কিছু সাজেশনসও রেখেছেন, তার মধ্যে কিছু সাজেশনস ভাববার মতো—এই বিষয়ে সন্দেহ নেই। কিন্তু আলোচনা করতে গিয়ে তিনি কয়েকটি বিষয়ের অবতারণা করেছেন তার জবাব না দিয়ে পারছি না। তিনি বলেছেন, ওয়ার্ক কালচারের কথা। ওয়ার্ক কালচার বলতে কি বোঝেন জানি না। ওয়ার্ক কালচার মানে কি এই বোঝাতে চেয়েছেন শ্রমিকদের জন্য কল-কারখানা বন্ধ হয়ে যায়। কিছু কিছু ক্ষেত্রে হয়তো হয়, পশ্চিমবাংলার ক্ষেত্রে নয়। রিজার্ভ ব্যাঙ্ক যে তথ্য আমাদের সামনে দিয়েছেন তাতে দেখা যাচ্ছে সারা ভারতবর্ষে মাত্র ২ ভাগ ক্ষেত্রে শ্রমিকদের জন্য কল-কারখানা বন্ধ হতে পারে। বাকি ৯৮ ভাগ ক্ষেত্রে কল-কারখানা বন্ধ হয় ভারতবর্ষের ক্ষেত্রে তার মূল দায়িত্ব কেন্দ্রীয় সরকারের যে আর্থিক নীতি সেটার জন্য।

আজকে আই এম এফ এবং ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে ভারত সরকার যে যে শর্তে ঋণ গ্রহণ করছেন তার ফলশ্রুতি আমরা দেখতে পাচ্ছি ছাঁটাই এবং বিদায়নীতির মাধ্যমে। এই অবস্থাতেও আমাদের পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের মাননীয় মন্ত্রী মহাশয় এই বিলের মাধ্যমে একটা বলিষ্ঠ পদক্ষেপ নিয়েছেন। এখানে কিছু লোকের এমপ্লয়মেন্টকে প্রোটেক্ট করা হচ্ছে। এখানে যে বিশেষ টাইপের মাল প্রডিউস করা হয় সে কথা মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন। সারা পৃথিবীতে উন্নয়নশীল দেশ কতগুলি আছে তা আমরা জানি। এই অবস্থায় এই মালের প্রয়োজনীয়তা যে এখন আর নেই সে কথা নিশ্চয় বলা যায়না। আমরা মনে করি এখনও এর যথেষ্ট প্রয়োজনীয়তা আছে। তবে আধুনিক পৃথিবীতে প্রয়োজনমতো যে উৎপাদন করা দরকার সেটাও ঠিক কথা। আজকে আমাদের ভারতবর্ষের শিল্পের যা অবস্থা তাতে পশ্চিমবঙ্গ সরকার এই যে দায়িত্বভার গ্রহণ করেছেন এটা নিঃসন্দেহে প্রশংসার যোগ্য। পশ্চিমবঙ্গের শিল্পনীতি, অর্থনীতি এবং শিল্পের প্রোডাকশনের যে অবস্থা আজকে তার সঙ্গে সম্পূর্ণ সঙ্গতি রেখেই এই বিল আনা হয়েছে। এর যে ইকনমিক লাইবিলিটি সেই লাইবিলিটির কথা এই বিলে পরিষ্কার করে বলা আছে। সেই লাইবিলিটি সেন্ট্রাল গভর্নমেন্ট, স্টেট গভর্নমেন্টের মধ্যে নেই। এটা যাতে লাভজনকভাবে আসতে পারে তারজন্য এটা রিকনস্ট্রাক্ট করা হচ্ছে। সেখানে রিহ্যাবিলিটশনের জন্য সমস্ত ব্যবস্থাগুলি করা হচ্ছে। এই অবস্থাতেও বিরোধীপক্ষের বন্ধুরা এই বিলটা সমর্থন করতে গিয়ে কিছু অযথা প্রশ্ন তুললেন যার কোনও প্রয়োজন ছিলনা। আমি তাদের বলব, আসুন, এর মাধ্যমে আমরা পশ্চিমবঙ্গের একটা দৃষ্টান্ত স্থাপন করি। আজকে ভারতবর্ষে যেভাবে কলকারখানা বেসরকারিকরণ করা হচ্ছে সেটা আমরা জানি। ইস্কোর ক্ষেত্রে আমরা দেখেছি যে সেখানে আধুনিকরণের জন্য বেসরকারিকরণের মাধ্যমে আপনারা তার ১২টা বাজিয়ে দিয়েছেন। অপর দিকে এটা একটা ছোট ব্যাপার হলেও এর মাধ্যমে আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় তথা রাজ্য সরকার যে দৃষ্টান্ত স্থাপন করেছেন তাকে আমি স্বাগত জানাই। এই কথা বলে এই বিলকে পুনরায় সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-05 — 2-15 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই বলে রাখি, আমি এই

.বিলকে সমর্থন করছি। শ্রীরামপুরের স্থানীয় এম এল এ অরুণ গোস্বামী এবং অম্বিকা ব্যানার্জি এই সম্পর্কে বলেছেন। এখানে সাধারণ ভাবে যে অ্যাকুইজিশন করা হল, সেটা আমি সমর্থন করছি। পশ্চিমবাংলার রুগ্ন শিল্পকে বাঁচাবার জন্য ইন্দিরা গান্ধী প্রথমে আই আর আর সি আই তৈরি করেছিলেন। পতিত বাবু এবং আমি একসঙ্গে অনেক কম শিল্পের ট্রেড ইউনিয়ন করি, পতিতবাবু জানেন সেই সময় শ্রীমতী ইন্দিরা গান্ধী এই ব্যাপারে কী ভূমিকা গ্রহণ করেছিলেন। ১৯৭২ থেকে ৭৭ সাল পর্যন্ত আমরা ১০৮টা সিক ইন্ডাস্ট্রিকে টেকওভার করেছিলাম। তার মধ্যে অনেকগুলো কেন্দ্রীয় সরকার সেই সময় জাতীয়করণ করেছিলেন। আপনার মনে আছে ইস্কো সেই সময় জাতীয়করণ করা হয়েছিল। সেন র‍্যালেকে জাতীয়করণ করা হয়েছিল। ন্যাশনাল জুটমিলকে জাতীয়করণ করা হয়েছিল। এইগুলো কেন্দ্রীয় সরকার করেছিল এবং নিয়ম ছিল আই ডি আর অ্যাক্টে ১৯৫৪ অনুসারে সেইগুলো অধিগ্রহণ করা হয়েছিল। আই ডি আর অ্যাক্ট অনুযায়ী তারপর পুরোপুরি সেইগুলোকে জাতীয়করণ করা হয়। জাতীয়করণ ইন্দিরা গান্ধীর সময়ে হয় এবং পরবর্তীকালে বেঙ্গল কেমিক্যাল জাতীয়করণ হয়। ইনচেক টায়ারকে জাতীয়করণ করা হয়। ন্যাশনাল রাবার কে জাতীয়করণ করা হয়, ন্যাশনাল জুট ম্যানুফ্যাকচারিং কর্পোরেশন ইত্যাদি এই যে যত বড় বড় ইঞ্জিনিয়ারিং শিল্প, যে গুলো রুগ্ন হয়ে গিয়েছিল সেইগুলো ইন্দিরা গান্ধীর উদ্যোগে জাতীয়করণ করা হয়েছিল। এছাড়াও ব্রেথওয়েট, বার্ন, জেশপ, ইন্ডিয়ান স্ট্যান্ডার্ড ওয়াগান গ্রেশাম ক্র্যাভার্ন এইগুলোকে নিয়ে ভারত ভারী উদ্যোগ নিগম লিমিটেড তৈরি হয়েছে। কারখানা জাতীয়করণ করার ক্ষেত্রে কংগ্রেস সরকারের যে ভূমিকা, সিদ্ধার্থশঙ্কর রায়ের যে ভূমিকা, গোপাল দাস নাগ মহাশয়েরর যে ভূমিকা এবং যে ভূমিকা শ্রীমতী ইন্দিরা গান্ধীর ছিল আজকে তা শ্রদ্ধার সঙ্গে স্মরণ করতে হবে। অ্যান্ড্রুলকেও ইন্দিরা গান্ধীর সময়ে জাতীয়করণ করা হয়েছিল। সুতরাং জাতীয়করণের মূল ব্যাপারটা আমরা সে সময়েই করেছিলাম। আমরা ম্যানেজমেন্ট টেকওভার করেছিলাম, বর্তমান বামফ্রন্ট সরকার আসার পর ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট অ্যান্ড অ্যাক্ট অনুযায়ী ১৪টি কারখানাকে জাতীয়করণ করা হয়। এগুলোর অধিকাংশই বাঙালি মালিকানায় ছিল। বিভিন্ন কারণে দুর্বল এবং রুগ্ন হয়ে গিয়েছিল। পতিতবাবু নিজে ল' ইয়ার, আইনটা আমি পড়ে দেখেছি, আইনটা খুব ভাল আইন। ইন্ডিয়ান বেল্টিং অ্যাকুইজিশনের ক্ষেত্রে স্টেপ বাই স্টেপ প্রত্যেক ব্যাপার নিয়ে আদালা ভাবে ডীল করা হয়েছে। পতিতবাবুর কাছে আমি একটা কথা শুধু জানতে চাইছি, তিনি যখন উত্তর দেবেন তখন বলবেন, কারণ আইনের মধ্যে সেটা ঠিক করে বলেন নি। সেটা হচ্ছে, এই কারখানাটি কি ডাইরেক্টলি গভর্নমেন্ট চালাবে, না নতুন কোম্পানি করে গভর্নমেন্ট চালাবে, না পুরানো কোম্পানিই গভর্নমেন্ট চালাবে? আইনে যা আছে তাতে যে কোনওটাই হতে পারে। গভর্নমেন্ট ডাইরেক্টলি নিয়ে নিলে অ্যাসেট এবং সব কিছুই গভর্নমেন্টের কাছে চলে আসবে। আবার পুরানো কোম্পানিই গভর্নমেন্ট চালাতে পারে বা একটা নতুন কোম্পানি, গভর্নমেন্ট কোম্পানি করে চালাতে পারে। এর কোনটা হবে তা উনি একটু ক্লিয়ার করে বলবেন। উনি অ্যাসেটের পরিবর্তে ১২ লক্ষ ৫ হাজার টাকা কম্পেনসেশন দেবার কথা বলেছেন। আমি মনে করি এটা খুবই মাইনর কম্পেনসেশন। ১২ লক্ষ ৫ হাজার টাকা কম্পেনসেশন দেওয়া যেতে পারে। আমাদের অরুণদা একটু আগেই মেনশন করেছেন ইন্ডিয়া বেল্টিং বাঙালি মালিকানাধীন পুরানো সংস্থা, ওরা কটন বেল্টিং, কটন হোর্স, হেয়ার বেল্টিং প্রভৃতি তৈরি করত। শান্তশ্রী বাবু উল্লেখ

করেছেন, এটি একটা ছোট সংস্থা, দেড় শো জন মানুষ কাজ করে। খুব একটা এমপ্লয়মেন্ট ওরিয়েন্টেড সংস্থা নয়। তথাপি দেড় শো জনের এমপ্লয়মেন্ট প্রোটেকটেড হল। সেজন্য আমি এটাকে সমর্থন করছি। এখন কারখানাটা অ্যাকুইজিশন করার ফলে সরকারের মোট কত টাকার লায়েবিলিটি নিতে হচ্ছে, সরকারের ওপর কতটা বোঝা চাপছে, সেটা পতিতবাবু উল্লেখ করেছেন, আর কেউ তা এখানে বক্তব্যের মধ্যে দিয়ে উল্লেখ করেন নি। ১২ লক্ষ ৫ হাজার টাকা ক্ষতিপুরণ দেওয়া হলেও শুধু ১২ লক্ষ ৫ হাজার টাকার বোঝাই সরকারের ঘাড়ে চাপছে না। সমস্ত কিছু মিলিয়ে সরকারের ওপর মোট দায়িত্ব চাপছে ২ কোটি ৫৪ লক্ষ ৯৫ হাজার টাকার। এই লায়েবিলিটি সরকারকে নিতে হচ্ছে। স্পেসিফিক্যালি এই বিলের মধ্যে বলা হয়েছে কোন কোন লায়েবিলিটি সরকার নেবেন। "Every liability, other than the liability specified in sub-scetion (2) of the Company in respect of any period prior to the appointed day shall be the liability of the Company" অর্থাৎ আর অন্য কোনও লায়েবিলিটি ওরা নেবেন না। সেন্ট্রাল গভর্নমেন্ট বা স্টেট গভর্নমেন্ট থেকে যে লোন দেওয়া হয়েছিল, ব্যাঙ্ক যে লোন দিয়েছিল, আই আর সি আই যে লোন দিয়েছিল, এই সমস্ত লায়েবিলিটিস এবং ওয়েজেস, স্যালারিস অ্যান্ড ডিউস অফ দি এমপ্লয়িস অফ দি কোম্পানি সমস্ত দায় দায়িত্ব নতুন কোম্পানি বা রাজ্য সরকার নিয়ে নিলেন। শান্তশ্রীবাবু এখানে বললেন এই আইনের বলে এমপ্লয়িদের কন্টিনিউইটি অফ সার্ভিস পুরোপুরি প্রোটেক্ট করা সম্ভব হয়েছে। হ্যাঁ, এ ব্যাপারে কোনও সন্দেহ নেই। এখানে আরও ভাল ভাবে বলা হয়েছে যে, তাদের পি এফ-এ যা ছিল সেটা কনটিনিউয়াসই ছিল, পি এফ-এর টাকাও লোকসান হবে না। এটা স্পেসিফিক্যালি বলা হয়েছে। এছাড়াও অন্যান্য যে সব প্রিভিলেজ তাদের ছিল—গ্র্যাচুইটি ইত্যাদি—সে সমস্ত প্রিভিলেজগুলি থাকবে। আগে যে রকম ছিল সে রকমই থাকবে এবং সমস্ত এমপ্লয়ির চাকরিই কনটিনিউ করবে। এটা অত্যন্ত ভাল কথা এবং কাজের কথা। তবে এখানে কমিশনার অফ পেমেন্ট একজনকে নিয়োগ করতে হবে। বোধ হয় একজন আই এ এস বা ডব্লু বি সি এস অফিসারের জন্য ৫ হাজার টাকা মাইনে ঠিক হয়েছে এবং এখানে তার দায়িত্ব হচ্ছে পাস্ট লাইয়েবিলিটি দেখে ক্রেডিটর ডিউ তিনি পেমেন্ট করবেন। কোম্পানির কমপেনসেশনের টাকা কবে দেওয়া হবে তাও বলা হয়েছে। ১২ লক্ষ ৫ হাজার টাকার চারটে ইনস্টলমেন্টে দেওয়া হবে। তা ছাড়াও এই লায়েবিলিটিগুলি কিভাবে পেমেন্ট করা হবে তার একটা নিয়ম—ডিসবারসমেন্ট অফ মানি বাই কমিশনার টু ক্রেমেন্টস এটা অত্যন্ত স্পষ্ট করে বলে দেওয়া আছে।

[2-15 — 2-25 P.M.]

সেখানে কারা কারা প্রাওরিটি পাবে ফরচুনেটলি এই আইনে দেখলাম স্পেসিফিক্যালি দেওয়া আছে। আগের কোম্পানিজ অ্যাক্টে ক্লিয়ার নেই। সেটা এখানে এমপ্লয়ির লায়াবিলিটি ফার্স্ট চার্জ এটা খুব ক্লিয়ারলি বলা আছে। এটা দেখে খুব ভাল লাগছে। অন্যান্য আইনে যদি থাকতো তাহলে ভাল হত। দুই, তিন রকমের লায়াবিলিটি থাকে এক-একটা কোম্পানিতে। একটা হচ্ছে, ব্যাঙ্ক অর ফিনান্সিয়াল ইনস্টিটিউশন বা গভর্নমেন্টের কাছে। ২ নম্বর হচ্ছে, এমপ্লয়িদের কাছে, তাদের মাহিনা, গ্র্যাচুইটি, প্রভিডেন্ট ফান্ড, পেনশন ইত্যাদি আর ৩ নম্বর থাকে, সান্ড্রি ক্রেডিটরদের কাছে। মাননীয় সদস্য অম্বিকাবাবু বলেছেন, কোনও কোম্পানিকে

যখন অ্যাক্টের দ্বারা ন্যাশনালাইজ করা হয় তখন একটা বড় প্রবলেম হয়। ছোট কোম্পানি, ছোট স্মল স্কেল ইন্ডাস্ট্রি কিছু মাল সাপ্লাই করেছে, এরা ক্রেডিটর হয়ে পড়ে আছে, কিছু বড় কোম্পানি ও যারা মাল সাপ্লাই করেছে তারাও ক্রেডিটর হয়ে পড়ে। তারা হাইকোর্টে যায় লিক্যুইডিশনের জন্য। এখন ছোটছোট যারা ক্রেডিটর হয়ে যায় তাদের কিভাবে পেমেন্ট করা হবে। এরজন্য কমিশনার অফ পেমেন্ট ঠিক করতে হবে। রাজ্য সরকার ডায়রেক্টলি কিছু করে তা নয়। তবে জেনারেলি একটা প্রিন্সিপল লে-ডাউন করতে পারেন কিভাবে পেমেন্ট করা হবে। সেখানে রাজ্য সরকার ক্লিয়ারলি বলে দিচ্ছেন কোন কোন ক্যাটেগরি অফ পেমেন্টকে আগে প্রাওরিটি দেবেন এবং সেদিক থেকে আমার মনে হয় এই বিল ন্যাশনালাইজেশনের ক্ষেত্রে ভারতবর্ষের পাথফাইন্ডার হতে পারে, কারণ এখানে ক্লিয়ারলি বলা আছে, ধোঁয়াটে ভাব নেই। আবার যে প্রশ্ন অম্বিকাবাবু তুলেছেন সেঁটা হচ্ছে, এই কোম্পানি লোকসান করল কেন? ১ নম্বর মিস-ম্যানেজমেন্ট, ২ নম্বর, ফিনান্সিয়াল লিকেজ আছে আর মেইন ব্যাপার হচ্ছে, এই কোম্পানি আউটডেটেড হয়ে গেছে, অবসোলেট হয়ে গেছে। এদের প্রোডাক্ট হেয়ার বেল্টিং, কটন হোস্ট আগেকার মতোন বাজারে চলছে না, এখন বাজারে অ্যান্ড্রিউল এসে গেছে। এই অ্যান্ড্রিউলের কথা আপনারা সকলেই জানেন। এরা কনভেয়ার বেল্টিং তৈরি করছে কল্যাণীতে, ফ্রেস ইউনিট তৈরি করেছে। এদের সাথে কমপিট করতে হবে। সুতরাং এই কোম্পানির প্রোডাক্ট মিক্স চেঞ্জ করতে হবে। অবশ্য তার আগে ভাল কনসালটেন্সি অর্গানাইজেশন দিয়ে—যেমন টাটা কনসালটেন্সিকে দিয়ে বেঙ্গল পটারিজ করা হয়েছে—সেইরকম ভাল কনসালটেন্সি অর্গানাইজেশনকে দিয়ে এর কি প্রসপেক্ট হতে পারে তা স্টাডি করা দরকার। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই, এই কোম্পানির রিহ্যাবিলিটেশন এবং ফিউচার এক্সপানসন প্ল্যান কি, কত টাকা ইনভেস্ট করবেন, কত টাকা স্টেট গভর্নমেন্ট দেবেন, কত টাকা লোন আই ডি বি আই, আই আর সি আই এবং আই এফ সির কাছ থেকে পাবে, কত বছর পরে এই কোম্পানি নিজের পায়ে দাঁড়াবে, কত টাকার টার্নওভার করবে—পরিষ্কার করে পারসপেকটিভ প্ল্যান থাকা দরকার। কিন্তু দুঃখের সঙ্গে জানাচ্ছি, এইসব অধিকাংশ সময়ে হয় না। আমাদের সময়ে অনেকগুলি কোম্পানিকে ন্যাশনালইজ করা হয়েছিল যথেষ্টভাবে না চিন্তা করে। ন্যাশনালাইজ করেছি ইমিডিয়েটলি এমপ্লয়িদের চাকরি প্রোটেকটেড হয়েছে। কিন্তু তাতে কোম্পানির অবস্থা ভাল হয়নি। এই বামফ্রন্ট সরকার ১৪টি কোম্পানিকে টেকওভার করেছে, কিন্তু তাদের অবস্থা কি? সব লোকসান চলছে। ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং প্রোডাকশন সার্ভিসেস (টিটাগড়) ১৯৮৬ সালে স্টেট গভর্নমেন্ট ন্যাশনালাইজ করেছে। এদের লোকসান কত গত বছর ৭০ লক্ষ ৯৯ হাজার। কাটার-পুলার-লোকসান কত? ৭১ লক্ষ ১২ হাজার টাকা। কৃষ্ণা গ্লাস এটা প্রায় বন্ধ হয়ে যাবার জোগাড়। এর লোকসান হচ্ছে ২ কোটি ১৮ লক্ষ ৪৩ হাজার টাকা। গ্রোকোনেট ইন্ডিয়া-এর লোকসান হচ্ছে ৮ লক্ষ ৭ হাজার টাকা। ইন্ডিয়ান হেলথ অ্যান্ড ফার্মাসিউটিক্যালস-এর লোকসান হচ্ছে ৩৬ লক্ষ টাকা। যত কোম্পানি নেবেন সব লোকসান হবে।

[2-25 — 2-35 P.M.]

স্যার, আমি পড়ছি, সরস্বতী প্রেস লিমিটেড সেটাতে গত বছর লাভ হয়েছে ৩২ লক্ষ টাকা, লিলি বিস্কুট লোকসান ১ কোটি ৯১ লক্ষ, ইস্টার্ন ডিস্টিলিয়ারি, মদ তৈরি করে ২৮

লক্ষ, অ্যাঞ্জেল ইন্ডিয়া সেটার লোকসান ১ কোটি ৩২ লক্ষ। আমি যেটা বলতে চাই ১৪টি কোম্পানি রাজ্য সরকার বামফ্রন্ট আসার পরে নিয়েছেন গত বছরেও তার সবাই লোকসান করেছে। আপনাদের টাকা নেই, ভিখারি, সরকার পিয়ারলেস থেকে কর্মচারিদের মাইনে দেবার জন্য টাকা চান। এমবার্গো, প্রত্যেক ডিপার্টমেন্টে। রাস্তা হচ্ছে না, ইরিগেশনের ক্যানেল হচ্ছে না, হাসপাতালে ওষুধ যাচ্ছে না, কিছুই নেই সেখানে যদি লস মেকিং কোম্পানিগুলিতে টাকা চলে যায় তাহলে রাজ্যের ডেভেলপমেন্ট কি করে হবে? ইউ হ্যাভ টু থিংক ভেরি সিরিয়াসলি। কি করে লোকসান কমবে? শ্যামলবাবুর ট্রামে লোকসান হচ্ছিল, উনি ট্রাম কোম্পানিকে দিয়ে বাস চালাচ্ছেন, মাননীয় সুভাষবাবুর টুরিজিমে লোকসান, টুরিজিমগুলি প্রাইভেট সেক্টারকে দিয়ে দেবেন, আপনার এই যে লস যাচ্ছে, রোজ কাগজে বেরচ্ছে গ্রেট ইস্টার্ন হোটেলও প্রাইভেট পার্টির হাতে দেবার জন্য কথা বার্তা চলছে। সুতরাং এখানে মাননীয় পতিতবাবুর হাতে এই যে ১৪টি কোম্পানি পাবলিক আন্ডারটেকিং প্লাস রিহ্যাবিলিটেশন এর সমস্যাটা পড়েছে, উনি ভাল মন্ত্রী একটু স্লো মোশনে বুঝে কাজ করেন, এটা ভেবে দেখা দরকার যে কি করে টার্ন অ্যারাউন্ড করা যায়। দুর্ভাগ্য, ভাল মন্ত্রী, ট্রেড ইউনিয়ন করতেন তাই নিয়ে চলেছেন। অরুণ দা যেটা মেনশন করেছেন লাস্ট ডেটে অ্যাকুইজিশন হয়েছে, ফাইলটা দীর্ঘদিন মাননীয় মুখ্যমন্ত্রীর দপ্তরে পড়ে ছিল। ওকে রাইটার্সে একটা ঘর দেওয়া যায় না? রাইটার্সে মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে যোগাযোগ না করলে কি করে ফাংশন করবেন? রাইটার্সে পি ডব্লু ডির মন্ত্রীকে দেবেন না, উনি কি করে কাজ করবেন? ডাজ ইট নট বিট্রে দি ইমপরট্যান্স? এখানে হাই প্রোডাকটিভিটির জন্য চেষ্টা করা দরকার, কি করে মনিটারিং করে শিল্পগুলিকে ইমপ্রুভ করতে পারেন কি করে লোকসান কমাতে পারেন, কি করে লাভের টাকায় নতুন শিল্প তৈরি করতে পারেন। আপনি শুনলে আশ্চর্য হবেন একজন আমাকে বলেছেন ওয়েস্ট বেঙ্গল ইন্ডাস্ট্রি প্ল্যান বাজেটের টাকা মাত্র ১৭০ কোটি, এত চিকেন ফিট, মুরগি খায়, এতে ইন্ডাস্ট্রি হয় না। দু-হাজার কোটি টাকার বাজেট থাকলে তবে ইন্ডাস্ট্রি হবে। রিলায়েন্সের সঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রীর ছেলে দা লিয়াজো করছে তাকে বড়জোড়ায় নিয়ে এসেছে, আজকে রাজ্য সরকারের সঙ্গে রিলায়েন্সের সম্পর্ক বড় মধুর। আপনার মনে আছে, মুখ্যমন্ত্রী, যিনি শিল্প দপ্তরের মন্ত্রী, তিনি লন্ডনে গিয়েছিলেন। তখন ভি পি সিং এসে গেছেন। তিনি ভাবলেন, আম্বানি হিন্দুজাকে রক্ষা করা উচিত। তারপর দেখা গেল, আম্বানি চলে এসেছেন। আম্বানি এবং হিন্দুজা—এই দুটি ফ্যামিলিকে রক্ষা করবার ব্যাপারে প্রধান রোল ছিল মুখ্যমন্ত্রীর। অভিযোগ অসত্য হলে আমার বিরুদ্ধে প্রিভিলেজ করতে পারেন, আমার কাছে কাটিং আছে। আজকে আমাদের দেশে ন্যাশনাল ব্যুরোক্রেসির সবচেয়ে বড় প্রবক্তা হচ্ছে মার্কসবাদী কমিউনিস্ট পার্টি। আর এটাই হচ্ছে ইউরো-কমিউনিজম, সি পি এম কমিউনিজমের ঝোঁক। আপনারাই ন্যাশনাল ব্যুরোক্রেসির সবচেয়ে বড় স্পোকসম্যান। আপনারা বলেছিলেন, মনমোহন সিং দরজা খুলে দিয়েছেন। কিন্তু তিনি বলেছিলেন—Let India complete in international market place, let there be globalisation in the economy. আমাদের অর্থনীতি সারা পৃথিবীর সঙ্গে প্রতিযোগিতা করুক। আপনারা কুয়োর ব্যাঙ হয়ে থাকতে চান পশ্চিমবঙ্গের মধ্যে, তাই এই বিলকে সমর্থন করছি, মন্ত্রীকে সমর্থন জানাচ্ছি এবং তার কাছে আবেদন করছি পশ্চিমবঙ্গের রুগ্ন ইউনিটগুলি নিয়ে কিছু একটা করুন।

**শ্রী পতিতপাবন পাঠক :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিলটিকে সমস্ত মাননীয় সদস্য সমর্থন জানিয়েছেন কেউ উগ্র ভাষায়, কেউ ভাল ভাষায়। তবে মাননীয় সদস্য অরুণ গোস্বামী এবং শান্তশ্রী চট্টোপাধ্যায় একেবারে এলাকার লোক। এই ব্যাপার নিয়ে দীর্ঘ দিন তাদের সঙ্গে আলোচনা হয়েছে। অর্ডিনেন্সটা শেষ দিনে এসেছে বলেছেন। কিন্তু মেয়াদ শেষ হবার আগে আমাদের কঠোরভাবে চিন্তা করতে হয়েছে এটাতে নতুনভাবে কিছু করা যায় কিনা। শুধু অধিগ্রহণ নয়, কিছু করা যায় কিনা সেই ব্যাপারে আমরা চিন্তা করেছি। এবং আমরা যখন এই ব্যাপারে মোটামুটি সন্তুষ্ট হলাম এটা নিয়ে নতুন কিছু করা সম্ভব হবে তখনই অর্ডিনেন্সটা আসে। তারপর কেন্দ্রীয় সরকারের অনুমতি লাগে বলে বিলটা আনতে দেরি হয়েছে।

যাহোক, আমি একটি কথা বলি, এখানে বিধানসভায় এলে সবাই এক্সপার্ট হয়ে যান। এই বেল্ট ব্যবহারের পরিবর্তন হয়েছে। এটা ড্রাইভিং সিস্টেমে লাগে। ড্রাইভিং সিস্টেমের পরিবর্তন হলে বেল্টের ধরন এবং তা লাগাবার পদ্ধতির পরিবর্তন হয়। আগে অনেক লম্বা বেল্ট লাগতো। কিন্তু এখন প্রত্যেক মেশিনের সঙ্গে মোটর জুড়ে দেওয়া হয়েছে এবং তারজন্য সাইজ পাল্টেছে। সেই অনুযায়ী বেল্টের পরিবর্তন হয়েছে। কিন্তু একটা সিস্টেমের পরিবর্তন করতে গেলে তার মেশিন এবং অন্যান্য যা পরিবর্তন করতে হয় সেটা রাতারাতি সরকারি সংস্থায় করা সম্ভব হয় না। তবে আপনারা যেসব পরামর্শ দিলেন, নিশ্চয়ই গ্রহণ করব এবং সংস্থাটিকে কি করে লাভজনক করা যায় নিশ্চয়ই সেটা দেখব। মাননীয় সদস্য সৌগত রায় লাভজনক করার ব্যাপারে তিনটি পরামর্শ দিয়েছেন। বিল পাস হয়ে যাবার পর তারমধ্যে যেটা সবথেকে সুবিধাজনক হবে সেটা অবশ্যই গ্রহণ করা হবে। তিনি ওয়ার্ক কালচারের কথা বলেছেন। কিন্তু তার জানা দরকার, ইন্ডিয়ান বেল্টিং এর যারা কর্মী আছেন তারা আমাদের এই প্রয়াসকে সাফল্যমন্ডিত করবেন এই বিষয়ে সন্দেহ নেই।

আমি আবার আপনাদের বলছি, এই বিলকে সমর্থন করবার জন্য আপনাদের সবাইকে ধন্যবাদ। আশা করব, বিলটা যেভাবে সভায় আলোচিত হয়েছে সেইভাবে আপনারা তাকে সমর্থন করবেন। ধন্যবাদ।

The motion of Shri Patit Paban Pathak that the India Belting and Cotton Mills Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1992 be taken into consideration was then put and agreed to.

**Clauses 1, 2, 3, 4 Schedule and Preamble**

The question that Clauses 1, 2, 3, 4 Schedule and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dy. Speaker :** The Hon'ble Minister-in-charge for Industrial Reconstruction and Public Undertakings Deptt. may please move the motion for passing of the Bill.

**Shri Patit Paban Pathak :** Sir, I beg to move that the India

Belting and Cotton Mills Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1992, as settled in the Assembly, be passed.

The motion of Shri Patit Paban Pathak that the India Belting and Cotton Mills Limited (Acquisition and Transfer of Undertakings) Bill 1992, as settled in the Assembly be passed, was then put and agreed to.

## Adjournment

The House was adjouned at 2.33 P.M. till 11 A.M. on Monday, the 7th December, 1992, at the Assembly House, Caluctta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 9th December, 1992 at 11.00 A.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 9 Ministers, 5 Ministers of State and 82 Members.

[11-00 — 11-02 A.M.]

**মিঃ স্পিকার :** প্রবোধবাবু, আপনার কি বক্তব্য আছে বলুন।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার কাছে একটা সাবমিশন রাখতে চাইছি। অযোধ্যার ঘটনাকে কেন্দ্র করে সারাদেশে যে অভূতপূর্ব পরিস্থিতির সৃষ্টি হয়েছে, সে সম্পর্কে আলোচনা করার জন্য আজকে বিধানসভার কাউন্সিল চেম্বারে মাননীয় মুখ্যমন্ত্রী বি.জে.পি. বাদে সমস্ত রাজনৈতিক দলের নেতৃবৃন্দকে নিয়ে একটি মিটিং আহ্বান করেছেন। কাজেই সেই মিটিংয়ে মুখ্যমন্ত্রী সহ অন্যান্য অনেককে উপস্থিত থাকতে হবে। আমি তাই আপনার মাধ্যমে প্রস্তাব করছি, অন্তত দু'ঘন্টার জন্য বিধানসভার অধিবেশন অ্যাডজর্ন করুন। আমি বিরোধীপক্ষের মাননীয় সদস্য বন্ধুদের কাছে এবং অন্যান্য মাননীয় সদস্যবৃন্দের কাছে আমার এই প্রস্তাবকে মেনে নেওয়ার জন্য আহ্বান করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রস্তাবটি খুবই ভাল। আমরা জানি, অল পার্টি মিটিং যেটা চিফ মিনিস্টার ডেকেছেন, এটা সত্যই গুরুতর ব্যাপার। এটা নিয়ে নিশ্চয়ই আলোচনার প্রয়োজন আছে। ব্যাপারটি এত গুরুতর যে, আমাদের হাউস দু'ঘন্টার জন্য বন্ধ রাখলে তাতে আমাদের কোনও আপত্তি নেই। আমার আপনার কাছে একটি প্রশ্ন আমি বলব যে, এটা আপনি যদি আগে বলতেন, এটা ন'টা কি দশটার সময় বসবে, তাহলে হাউসটা চলতে পারত। তবে আমি বলব, দু'ঘন্টা কেন, হাউস দু'ঘন্টার বেশি বন্ধ রেখে আলোচনা করে আবার বিধানসভা বসলে তাতে আমাদের আপত্তি নেই। এই পরিস্থিতিতে এই আলোচনাটা খুবই জরুরি।

**মিঃ স্পিকার :** এটা দু'ঘন্টা করে কোনও লাভ হবে না। আমি আজকের জন্য হাউস মুলতুবি রাখছি। আগামীকাল বেলা এগারটার সময় আবার হাউস বসবে। আগামীকাল পেন্ডিং যে দুটি বিল আছে, সেই দুটি বিল নিয়ে আলোচনা হবে, কোনও কোয়েশ্চেন মেনশন হবে না। তারপরে কি বিজনেস হবে তা আগামীকাল বসে আমরা ঠিক করব।

## Adjournment

The House was then adjourned at 4-15 P.M. till 11-00 A.M. on Thursday, the 10th December, 1992. atthe Assembly House, Calcutta.

# INDEX TO THE
# West Bengal Legislative Assembly Proceedings
## (Official Report)

Vol : 100 (One hundredth Session) (November to December, 1992)

(The 27th, 30th, November & 1st, 2nd, 3rd, 4th & 9th December, 1992)